**বুদ্ধির্জ্ঞানমসংমোহঃ ক্ষমা সত্যং দমঃ শমঃ।**
**সুখং দুঃখং ভবোঽভাবো ভয়ঞ্চাভয়মেব চ ॥ ৪ ॥**
**অহিংসা সমতা তুষ্টিস্তপো দানং যশোঽযশঃ।**
**ভবন্তি ভাবা ভূতানাং মত্ত এব পৃথগ্বিধাঃ ॥ ৫ ॥**

বুদ্ধিঃ ( বুদ্ধি ), জ্ঞানং ( আত্মবিষয়ক জ্ঞান ), অসংমোহঃ ( অব্যাকুলতা ), ক্ষমা ( সহিষ্ণুতা ), সত্যং ( যথার্থভাষণ ), দমঃ ( বাহ্যেন্দ্রিয়সংযম ), শমঃ ( অন্তঃকরণসংযম ), সুখং ( সুখ ), দুঃখং ( দুঃখ ), ভাবঃ ( জন্ম ), অভাবঃ ( নাশ ), ভয়ং চ ( ত্রাস ), অভয়ম্ এব চ ( ও অভয় ), অহিংসা ( অহিংসা ), সমতা ( সমভাব ), তুষ্টিঃ ( সন্তোষ ), তপঃ ( তপস্যা ), দানং ( দান ), যশঃ ( সুখ্যাতি ) [ এবং ] অযশঃ ( অখ্যাতি )—ভূতানাং ( প্রাণিগণের) পৃথগ্‌বিধা ভাবাঃ (এইসকল নানাপ্রকার ভাব) মত্তঃ এব (আমা হইতেই) ভবন্তি ( উৎপন্ন হইয়া থাকে ) ॥ ৪-৫ ॥

**শ্রীধরঃ**—লোকমহেশ্বরতাং স্ফুটয়তি—বুদ্ধিরিতি ত্রিভিঃ। বুদ্ধিঃ সারাসারবিবেক-নৈপুণ্যং, জ্ঞানমাত্মবিষয়ং, অসংমোহঃ ব্যাকুলত্বাভাবঃ, ক্ষমা সহিষ্ণুত্বং, সত্যং যথার্থভাষণং, দমো বাহ্যেন্দ্রিয়সংযমঃ, শমোঽন্তঃকরণসংযমঃ, সুখমনুকুল-সংবেদনীয়ং, দুঃখঞ্চ তদ্বিপরীতং, ভব উদ্ভবঃ অভাবস্তদ্বিপরীতঃ, ভয়ং ত্রাসঃ, অভয়ং তদ্বিপরীতম্,—অস্য লোকস্য মত্ত এব ভবন্তীত্যুত্তরেণান্বয়ঃ। কিঞ্চ অহিংসেতি। অহিংসা পরপীড়ানিবৃত্তিঃ, সমতা রাগদ্বেষাদিরাহিত্যং মিত্রামিত্রতুল্যতা চ, তুষ্টির্দৈবলব্ধেন সন্তোষঃ, তপঃ শারীরাদিবক্ষ্যমাণং, দানং ন্যায়ার্জ্জিতস্য ধনাদেঃ পাত্রেঽর্পণং, যশঃ সংকীর্ত্তিঃ, অযশোঽপকীর্ত্তিঃ,—এতে বুদ্ধিজ্ঞানাদয়স্তদ্বিপরীতাশ্চাবুদ্ধ্যাদয়ো নানাবিধা ভাবাঃ প্রাণিনাং মত্তঃ সকাশাদেব ভবন্তি ॥ ৪-৫ ॥

**সুঃ অনুঃ**—সর্ব্বলোকের পরমেশ্বরতা স্পষ্ট করিলেন—"বুদ্ধিঃ" ইত্যাদি তিন শ্লোক-দ্বারা। বুদ্ধি—সার ও অসারের বিচারে নিপুণতা, জ্ঞান—আত্ম-বিষয়ক, অসম্মোহ—ব্যস্ততার অভাব, ক্ষমা—সহনশীলতা,

**মহর্ষয়ঃ সপ্ত পূর্ব্বে চত্বারো মনবস্তথা।**

**মদ্ভাবা মানসা জাতা যেষাং লোক ইমাঃ প্রজাঃ ॥ ৬ ॥**

সপ্ত মহর্ষয়ঃ (সপ্ত মহর্ষি), পূর্ব্বে (তৎপূর্ব্বে) চত্বারঃ (সনকাদি চারিজন) তথা মনবঃ (ও স্বায়ম্ভুবাদি মনুগণ) মদ্ভাবাঃ (আমার প্রভাবসম্পন্ন) মানসাঃ জাতাঃ (আমার সঙ্কল্পমাত্রে উৎপন্ন), লোকে (পৃথিবীতে) যেষাং ইমাঃ প্রজাঃ (তাঁহাদিগ হইতে এই সকল প্রজা হইয়াছে) ॥ ৬ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ মহর্ষয় ইতি। সপ্ত মহর্ষয়ো ভৃগ্বাদয়ঃ, "সপ্ত ব্রাহ্মণা ইত্যেতে পুরাণে নিশ্চয়ং গতাঃ" ইত্যাদি—পুরাণপ্রসিদ্ধাস্তেভ্যোঽপি পূর্ব্বে ইন্যে চত্বারো মহর্ষয়ঃ সনকাদয়স্তথা মনবঃ স্বায়ম্ভুবাদয়ো মদ্ভাবা মদীয়ো ভাবঃ প্রভাবো যেষু তে হিরণ্যগর্ভাত্মনো মমৈব মনসঃ সঙ্কল্পমাত্রা-জ্জাতাঃ। প্রভাবমেবাহ—যেষামিতি। যেষাং ভৃগ্বাদীনাং সনকাদীনাঞ্চ ইমা ব্রাহ্মণাদ্যা লোকে বর্দ্ধমানা যথাযথং পুত্রপৌত্রাদিরূপাঃ শিষ্যপ্রশিষ্যাদি-রূপাশ্চ প্রজাঃ প্রজায়ন্তে। ৬ ॥

সত্য—যথার্থকথন, দম—বহিরিন্দ্রিয়ের সংযম, শম—অন্তঃকরণের সংযম, সুখ—অনুকূল বিষয়ের অনুভূতি, দুঃখ—তাহার বিপরীত, ভব—উৎপত্তি, অভাব—তাহার বিপরীত, ভয়—ত্রাস, অভয়—ত্রাসশূন্যতা,—এই ভুবনসমূহের এই সমস্ত বিষয় আমা হইতেই হইয়া থাকে—এই পরবর্ত্তী অংশের সহিত অন্বয়। আরও "অহিংসা" ইত্যাদি। অহিংসা—অপরকে ক্লেশপ্রদান হইতে বিরাম, সমতা—আসক্তি ও দ্বেষ না করা এবং মিত্র ও শত্রুতে সমভাব, তুষ্টি—দৈবলব্ধ বস্তুতে সন্তোষ, তপ—শারীরাদি নিয়মন (পরে বক্তব্য), দান—সদুপায়ে অর্জ্জিত ধনাদি উপযুক্ত পাত্রে সমর্পণ, যশঃ—অযশঃ—দুর্নাম; এই বুদ্ধি-জ্ঞানাদি ও তাহার বিপরীত অজ্ঞানাদি প্রাণিগণের পৃথক্ পৃথক্ ভাবগুলি আমা হইতেই হইয়া থাকে ॥ ৪-৫ ॥ (সুঃ অনুঃ)

**মূঃ অনুঃ**—[ নিজের সর্ব্বলোক-মহেশ্বরত্ব তিনটী শ্লোকে সুস্পষ্ট করিয়া বলিতেছেন—]বুদ্ধি, জ্ঞান, অব্যাকুলতা, সহিষ্ণুতা, সত্যবাদিতা,

**এতাং বিভূতিং যোগঞ্চ মম যো বেত্তি তত্ত্বতঃ।**
**সোঽবিকল্পেন যোগেন যুজ্যতে নাত্র সংশয়ঃ॥ ৭॥**

যঃ মম এতাং ( যিনি আমার এই ) বিভূতিং যোগং চ ( বিভূতি ও যোগ ) তত্ত্বতঃ ( সম্যগ্ভাবে ) বেত্তি ( জ্ঞাত আছেন ), সঃ ( তিনি) অবিকল্পেন ( নিঃসংশয়িত) যোগেন ( তত্ত্বজ্ঞান ) যুজ্যতে ( যুক্ত হন ) ; অত্র ( ইহাতে ) সংশয়ঃ ন ( সন্দেহ নাই ) ॥ ৭ ॥

**শ্রীধরঃ**—যথোক্তবিভূত্যাদিতত্ত্বজ্ঞানস্য ফলমাহ—এতামিতি। এতাং ভৃগ্বাদিলক্ষণাং মম বিভূতিং যোগকৈশ্বর্য্যলক্ষণং তত্ত্বতো যো বেত্তি, সঃ অবিকল্পেন নিঃসংশয়েন যোগেন সম্যগ্দর্শনেন যুক্তো ভবতি, নাস্ত্যত্র সংশয়ঃ ॥ ৭ ॥

**সুঃ অনুঃ**—আরও "মহর্ষয়ঃ" ইত্যাদি। সপ্তমহর্ষি ভৃগু-প্রভৃতি সপ্ত ব্রাহ্মণ, ইঁহারা পুরাণে নিশ্চিত আছেন। ইঁহারা পুরাণপ্রসিদ্ধ, ইঁহাদের হইতেও পূর্ব্বতন অপর চারিজন সনকাদি এবং স্বায়ম্ভুবাদি মনুগণ। ইহাদিগেতে আমারই প্রভাব আছে। তাঁহারা হিরণ্যগর্ভরূপ আমারই মন—সঙ্কল্পমাত্র হইতে জাত। কেবল প্রভাবকে বর্ণন করিতেছেন—"যেষাম্" ইত্যাদি। যে ভৃগু প্রভৃতির ও সনকাদির পৃথিবীতে পুত্রপৌত্রাদিরূপে ও শিষ্যপ্রশিষ্যাদিরূপে সম্যক্ বর্দ্ধমান এই ব্রাহ্মণাদি সন্ততিগণ জন্মিয়াছেন ॥ ৬ ॥

**সুঃ অনুঃ**—পূর্ব্বোক্ত বিভূতি-প্রভৃতির তত্ত্বজ্ঞানের ফল বলিলেন,—"এতাম্" ইত্যাদি। যিনি এই ভৃগুপ্রভৃতি আমার যোগৈশ্বর্য্যরূপ বিভূতি যথার্থরূপে অবগত হন, তিনি অবিকল্প নিঃসংশয়িত যোগ—সম্যগ্দর্শনের সহিত যুক্ত হন, তাহাতে সন্দেহ নাই ॥ ৭ ॥

দম, শম, সুখ, দুঃখ, জন্ম, মৃত্যু, ভয়, অভয়, অহিংসা, সমভাব, সন্তোষ, তপস্যা, দান, সুখ্যাতি, অখ্যাতি—প্রাণিগণের এই সকল বিবিধ ভাব আমা হইতেই হইয়া থাকে ॥ ৪-৫ । ( মূঃ অনুঃ )

**অহং সর্ব্বস্য প্রভবো মত্তঃ সর্ব্বং প্রবর্ত্ততে।**
**ইতি মত্বা ভজন্তে মাং বুধা ভাবসমন্বিতাঃ ॥ ৮ ॥**

অহং (আমি) সর্ব্বস্য ( সমগ্র বিশ্বের ) প্রভবঃ (উৎপত্তির কারণ), মত্তঃ ( আমা হইতে ) সর্ব্বং ( সমস্ত কিছু ) প্রবর্ত্ততে (উৎপন্ন হইয়া থাকে), ইতি ( ইহা ) মত্বা ( চিন্তা করিয়া ) বুধাঃ (পণ্ডিতগণ ) ভাবসমন্বিতাঃ ( প্রীতিপূর্ব্বক ) মাং ( আমাকে ) ভজন্তে ( ভজন করে ) ॥ ৮ ॥

**শ্রীধরঃ**—যথা চ বিভূতি-যোগয়োর্জ্ঞানে সম্যগ্‌ জ্ঞানাবাপ্তিস্তদ্দর্শয়তি—অহমিত্যাদি চতুর্ভিঃ। অহং সর্ব্বস্য জগতঃ প্রভবো ভৃগ্বাদিমন্বাদিরূপ-বিভূতিদ্বারেণোৎপত্তিহেতুঃ মত্ত এব চ সর্ব্বস্য "বুদ্ধির্জ্ঞানমসংমোহঃ" ইত্যাদি সর্ব্বং প্রবর্ত্ততে, ইত্যেবং মত্বা অববুধ্য বুধা বিবেকিনো ভাব-সমন্বিতাঃ প্রীতিযুক্তা মাং ভজন্তে ॥ ৮ ॥

**স্বঃ অনুঃ**—যেরূপে বিভূতি ও যোগের জ্ঞানে সম্যগ্‌জ্ঞানের প্রাপ্তি হয়, তাহা দেখাইতেছেন—"অহম্‌" ইত্যাদি চারি শ্লোকে। আমি ভৃগু-প্রভৃতি, মনুপ্রভৃতি বিভূতিক্রমে সর্ব্বজগতের প্রভব—উৎপত্তির কারণ। আমা হইতেই এই সকলের বুদ্ধি, জ্ঞান, অজ্ঞানহীনতা ইত্যাদি সমস্তই প্রবৃত্ত হইতেছে। বিচারশীল পণ্ডিতগণ এই সমস্ত বিষয় পর্য্যালোচনা করিয়া প্রীতিযুক্ত হইয়া আমাকে ভজন করেন ॥ ৮ ।

**মূঃ অনুঃ**—ভৃগু-প্রভৃতি সপ্ত মহর্ষি, পূর্ব্বতন সনকাদি চারিজন মহর্ষি, তদ্রূপ স্বায়ম্ভুবাদি চতুর্দ্দশ মনুগণ,—সকলে আমার মন হইতে সঙ্কল্পমাত্রে উৎপন্ন এবং আমার প্রভাববিশিষ্ট। জগতে এই সকল প্রজা তাঁহাদিগ হইতে বিস্তার লাভ করিয়াছে ॥ ৬ ॥

**মূঃ অনুঃ**—[ভগবদ্বিভূতিজ্ঞানের ফল বলিতেছেন — ] যিনি আমার এই বিভূতি ও যোগ সম্যক্‌ জানেন, তিনি অবিচলিত সম্যক্‌ দর্শন লাভ করেন—ইহাতে সন্দেহ নাই ॥ ৭ ॥

**মচ্চিত্তা মদ্‌গতপ্রাণা বোধয়ন্তঃ পরস্পরম্।**
**কথয়ন্তশ্চ মাং নিত্যং তুষ্যন্তি চ রমন্তি চ॥ ৯॥**

[তে—তাঁহারা] মচ্চিত্তাঃ (আমাতে অর্পিতচিত্ত) [ও] মদ্গতপ্রাণাঃ (আমাতে সমর্পিত-প্রাণ হইয়া) নিত্যং (সর্ব্বদা) পরস্পরং (পরস্পর) মাং বোধয়ন্তঃ (আমার তত্ত্ব বুঝাইয়া) চ (এবং) কথয়ন্তঃ (কীর্ত্তন করিয়া) তুষ্যন্তি চ রমন্তি চ (পরিতোষ ও সুখ প্রাপ্ত হন) ॥৯॥

**শ্রীধরঃ**—প্রীতিপূর্ব্বকং ভজনমাহ—মচ্চিত্তা ইতি। ময্যেব চিত্তং যেষাং তে মচ্চিত্তাঃ, মামেব গতাঃ প্রাপ্তাঃ প্রাণা ইন্দ্রিয়াণি যেষাং তে মদ্গতপ্রাণাঃ ময্যর্পিতজীবনা ইতি বা, এবম্ভূতাস্তে বুধা অন্যোঽন্যং মাং ন্যায়োপেতৈঃ শ্রুত্যাদিপ্রমাণৈর্ব্বোধয়ন্তো বুদ্ধ্বা চ মাং কথয়ন্তঃ সংকীর্ত্তয়ন্তঃ সন্তঃ নিত্যং তুষ্যন্তি অনুমোদনেন তুষ্টিং যান্তি রমন্তি চ নির্বৃতিং যান্তি ॥ ৯ ॥

**স্বঃ অনুঃ**—প্রণয়ের সহিত ভজনটী বলিলেন—"মচ্চিত্তা" ইত্যাদি। আমাতেই যাঁহাদের চিত্ত সংলগ্ন, তাঁহারা মচ্চিত্ত; যাঁহাদের প্রাণ—ইন্দ্রিয়গ্রাম আমাকেই প্রাপ্ত হইয়াছে বা যাঁহারা আমাতেই জীবন অর্পণ করিয়াছেন, তাঁহারা মদ্গতপ্রাণ; এই প্রকার সেই পণ্ডিতবর্গ পরস্পর বিচার-যুক্তিপ্রাপ্ত বেদাদি প্রমাণ-দ্বারা বুঝাইয়া এবং বুঝিয়া আমার নামরূপাদির সংকীর্ত্তন করিতে করিতে সর্ব্বদা আনন্দ পা'ন অর্থাৎ অনুমোদন-দ্বারা তুষ্টি লাভ করেন এবং পরমশান্তি প্রাপ্ত হন ॥ ৯ ॥

**মূঃ অনুঃ**—[ভগবানের বিভূতি ও যোগের জ্ঞান হইতে সম্যগ্ জ্ঞান লাভ হয়, তাহা দেখাইতেছেন—] আমি সমগ্র বিশ্বের কারণ, আমা হইতেই সকল কিছুর প্রবর্ত্তন হয়—ইহা চিন্তা করিয়া পণ্ডিতগণ প্রীতি-সহকারে আমাকে ভজন করেন ॥ ৮ ॥

**তেষাং সততযুক্তানাং ভজতাং প্রীতিপূর্ব্বকম্।**
**দদামি বুদ্ধিযোগং তং যেন মামুপযান্তি তে॥ ১০॥**

---

[ অহং—আমি ] সততযুক্তানাং ( আমাতে আসক্তচিত্ত ) প্রীতিপূর্ব্বকং ( প্রীতিপূর্ব্বক ) ভজতাং ( আমার ভজনকারী ) তেষাং ( সেই সকল ব্যক্তিকে ) তং ( সেই প্রকার ) বুদ্ধিযোগং ( বুদ্ধিরূপ উপায় ) দদামি ( দান করি ), যেন ( যদ্দ্বারা ) তে ( তাঁহারা ) মাং ( আমাকে ) উপযান্তি ( প্রাপ্ত হন ) ॥ ১০ ॥

---

**শ্রীধরঃ**—এবম্ভূতানাঞ্চ সম্যগ্ জ্ঞানমহং দদামীত্যাহ—তেষামিতি। এবং সততযুক্তানাং ময্যাসক্তচিত্তানাং প্রীতিপূর্ব্বকং ভজতাং তং বুদ্ধিরূপং যোগমুপায়ং দদামি। তমিতি কম্? যেনোপায়েন তে মদ্ভক্তা মাং প্রাপ্নুবন্তি ॥ ১০ ॥

---

**স্বঃ অনুঃ**—এই প্রকার পণ্ডিতগণের উৎকৃষ্ট জ্ঞান আমিই প্রদান করি, ইহা বলিলেন—"তেষাম্" ইত্যাদি। এইরূপে সততযুক্ত—আমাতে আসক্তচিত্ত, প্রণয়ের সহিত ভজনশীল পুরুষগণের সেই বুদ্ধিরূপ যোগ—উপায় আমিই দান করি। সেই বুদ্ধিযোগটী কি? যাহার অবলম্বনে আমার সেই ভক্তগণ আমাকে প্রাপ্ত হয়েন ॥ ১০ ॥

---

**মূঃ অনুঃ**—[সেই প্রীতিপূর্ব্বক ভজনের স্বরূপ প্রদর্শন করিতেছেন—] উক্ত পণ্ডিতগণ মদ্গতচিত্ত ও মদ্গতপ্রাণ হইয়া পরস্পর আমার তত্ত্ববিচার-পূর্ব্বক এবং আমার কথা কীর্ত্তনপূর্ব্বক সন্তোষ ও আনন্দ লাভ করেন ॥ ৯ ॥

**মূঃ অনুঃ**—[ ভগবান্ই তাদৃশ ভজনশীলগণের জ্ঞান বিধান করেন, তাহা বলিতেছেন—] আমাতে নিত্যযুক্ত ও প্রীতিপূর্ব্বক ভজনকারিগণের তাদৃশ বুদ্ধিযোগ আমি প্রদান করি, যাহাদ্বারা তাঁহারা আমাকে প্রাপ্ত হন ॥ ১০ ॥

তেষামেবানুকম্পার্থমহমজ্ঞানজং তমঃ।
নাশয়াম্যাত্মভাবস্থো জ্ঞানদীপেন ভাস্বতা ॥ ১১ ॥

তেষাম্ (তাঁহাদিগের প্রতি) অনুকম্পার্থম্ এব (অনুকম্পার বা দয়ার নিমিত্তই) অহম্ (আমি) আত্মভাবস্থঃ (বুদ্ধিবৃত্তিতে অবস্থিত হইয়া) ভাস্বতা (প্রদীপ্ত) জ্ঞানদীপেন (জ্ঞানরূপ প্রদীপদ্বারা) অজ্ঞানজং (অজ্ঞানজনিত) তমঃ (অন্ধকাররূপ সংসার) নাশয়ামি (বিনাশ করি) ॥ ১১ ॥

**শ্রীধরঃ**—বুদ্ধিযোগং দত্ত্বা চ তজ্জানুভবপর্য্যন্তং তমাবিষ্কৃত্যাবিদ্যাকৃতং সংসারং নাশয়ামীত্যাহ—তেষামিতি। তেষামনুকম্পার্থমনুগ্রহার্থমেবা-জ্ঞানাজ্জাতং তমঃ সংসারাখ্যং নাশয়ামি। কুত্র স্থিতঃ সন্ কেন বা সাধনেন, তমো নাশয়সীত্যত আহ—আত্মভাবস্থো বুদ্ধিবৃত্তৌ স্থিতঃ সন্ ভাস্বতা বিস্ফুরতা জ্ঞানলক্ষণেন দীপেন নাশয়ামি ॥ ১১ ॥

**স্বঃ অনুঃ**—বুদ্ধিযোগ দান করিয়া তাহার অনুভূতি পর্য্যন্ত আবিষ্কার করিয়া তাহার অবিদ্যাজনিত সংসার বিনাশ করি; ইহা বলিলেন—"তেষাম্" ইত্যাদি। তাঁহাদিগের অনুগ্রহের নিমিত্তই অজ্ঞান হইতে জাত সংসারনামক তমঃ নাশ করি। কোথায় থাকিয়া, কি উপায়ে বা তমঃ নাশ কর ? তাহাতে বলিলেন—আত্মভাবস্থ—বুদ্ধিবৃত্তিতে অবস্থানপূর্ব্বক দীপ্তিমান্ জ্ঞানরূপ দীপের সাহায্যে উহা বিনাশ করি ॥ ১১ ॥

**মূঃ অনুঃ**—[ বুদ্ধিযোগ-প্রদানানন্তর নিজানুভূতি দান করিয়া তাঁহাদের সংসার নাশ করেন, তাহা বলিতেছেন—] তাঁহাদের প্রতি অনুকম্পাপ্রকাশার্থই আমি তাঁহাদের বুদ্ধিবৃত্তিতে অবস্থানপূর্ব্বক প্রদীপ্ত জ্ঞানালোকের দ্বারা অজ্ঞানজনিত অন্ধকার (সংসার) বিনাশ করি ॥ ১১ ॥

অর্জ্জুন উবাচ—

**পরং ব্রহ্ম পরং ধাম পবিত্রং পরমং ভবান্।**
**পুরুষং শাশ্বতং দিব্যমাদিদেবমজং বিভুম্॥ ১২॥**
**আহুস্ত্বামৃষয়ঃ সর্ব্বে দেবর্ষির্নারদস্তথা।**
**অসিতো দেবলো ব্যাসঃ স্বয়ঞ্চৈব ব্রবীষি মে॥ ১৩॥**

---

অর্জ্জুনঃ উবাচ ( অর্জ্জুন বলিলেন—) ভবান্ ( তুমি ) পরং ব্রহ্ম ( পরব্রহ্ম ), পরং ধাম (পরমধাম), পরমং পবিত্রং ( পরম পবিত্র )। সর্ব্বে ঋষয়ঃ (সকল ঋষি), দেবর্ষিঃ নারদঃ ( দেবর্ষি নারদ ), তথা অসিতঃ ( অসিত ), দেবলঃ ( দেবল ), ব্যাসঃ চ (ও মহর্ষি ব্যাস) ত্বাং ( তোমাকে ) শাশ্বতঃ ( নিত্য ) দিব্যম্ ( স্বয়ংপ্রকাশ ) আদিদেবম্ (আদিদেব) অজং ( জন্মহীন ) বিভুং চ ( ও বিভু ) পুরুষঃ ( পুরুষ ) আহুঃ ( বলিয়া থাকেন )। স্বয়ং চ এব ( এবং স্বয়ংই—) [ তুমি ] মে ( আমাকে ) ব্রবীষি ( বলিতেছ )॥ ১২-১৩॥

---

**শ্রীধরঃ**—সংক্ষেপেণোক্তাং বিভূতিং বিস্তরেণ জিজ্ঞাসুর্ভগবন্তং স্তুবন্নর্জ্জুন উবাচ—পরং ব্রহ্মেতি সপ্তভিঃ। পরং ব্রহ্ম, পরং ধাম চ আশ্রয়ঃ পরমং পবিত্রং ভবানেব, কুত ইত্যত আহ—যতঃ শাশ্বতং নিত্যং পুরুষং, তথা দিব্যং দ্যোতনাত্মকং স্বয়ং প্রকাশং, আদিশ্চাসৌ দেবশ্চেতি তং দেবানমাদিভূতমিত্যর্থঃ, তথা অজম্ অজন্মানং বিভুঞ্চ ব্যাপকং ত্বামেবাহুঃ। কে ত আহুরিত্যাহ—আহুরিতি। ঋষয়ো ভৃগ্বাদয়ঃ সর্ব্বে, দেবর্ষিশ্চ নারদঃ, অসিতশ্চ দেবলশ্চ ব্যাসশ্চ, স্বয়ং ত্বমেব সাক্ষান্মে মহ্যং ব্রবীষি॥ ১২-১৩॥

---

**সুঃ অনুঃ**—ভগবান্ সংক্ষেপে যে বিভূতিগুলি বর্ণন করিলেন, অর্জ্জুন তাহা বিস্তারিতরূপে জানিতে ইচ্ছুক হইয়া ভগবানের প্রশংসাপূর্ব্বক বলিলেন—"পরং ব্রহ্ম" ইত্যাদি সপ্তশ্লোকে। তুমিই পরমব্রহ্ম, পরমাশ্রয় ও পরমপবিত্র। কিরূপে ? ইহাতে বলিলেন—যেহেতু [ শাস্ত্র ] তোমাকে নিত্যপুরুষ, দিব্য—দ্যোতনাত্মক, স্বয়ংপ্রকাশ, [আদিদেব ]—দেবগণের

**সর্ব্বমেতদৃতং মন্যে যন্মাং বদসি কেশব।**
**ন হি তে ভগবন্ ব্যক্তিং বিদুর্দ্দেবা ন দানবাঃ ॥ ১৪ ॥**

---

কেশব ( হে কেশব ! ) যৎ মাং ( আমাকে যাহা ) বদসি ( বলিতেছ ), এতৎ সর্ব্বং ( এই সমস্তই ) [ আমি ] ঋতং ( সত্য ) মন্যে ( মনে করি )। হি ( যেহেতু ) ভগবন্ ( হে ভগবন্ ! ) ন দেবাঃ ন দানবাঃ চ ( কি দেবগণ, কি দানবগণ কেহই ) তে (তোমার) ব্যক্তিং ( তত্ত্ব বা প্রকাশ ) বিদুঃ ( জানেন না ) ॥ ১৪ ॥

---

**শ্রীধরঃ**—অতো মমেদানীং ত্বদীয়ৈশ্বর্যেঽসম্ভাবনা নিবৃত্তেত্যাহ—সর্ব্বমেতদিতি। এতত্ত্ববানেব 'পরং ব্রহ্মে'ত্যাদি সর্ব্বমপি ঋতং সত্যং মন্যে, যন্মাং প্রতি ত্বং কথয়সি "ন মে বিদুঃ সুরগণাঃ," ইত্যাদি, তদপি সত্যমেব মন্যে ইত্যাহ—ন হীতি। হে ভগবংস্তব ব্যক্তিং দেবা ন বিদুঃ, অস্মদনুগ্রহার্থমিয়মভিব্যক্তিরিতি ন জানন্তি, দানবাশ্চ অস্মন্নিগ্রহার্থমিতি ন বিদুরেবেতি ॥ ১৪ ॥

---

আদি-স্বরূপ, অজ—জন্মরহিত ও বিভু—ব্যাপক বলিয়া কহিয়া থাকেন। কে তাঁহারা ? তাহাতে বলিলেন—"আহুঃ" ইত্যাদি। ভৃগু-প্রভৃতি ঋষিগণ, দেবর্ষি নারদ, অসিত, দেবল ও ব্যাস ; স্বয়ং তুমিও স্বমুখে আমাকে বলিতেছ ॥ ১২-১৩ ॥ ( সুঃ অনুঃ )

---

**মূঃ অনুঃ**—[ সংক্ষেপে কথিত বিভূতি সবিস্তারে জানিবার জন্য অর্জ্জুন ভগবান্‌কে বলিতেছেন—] তুমি পরব্রহ্ম, পরমধাম, পরম-পবিত্র। ঋষিগণ, দেবর্ষি নারদ, অসিত, দেবল ও মহর্ষি ব্যাস তোমাকে শাশ্বত, স্বয়ংপ্রকাশ, আদিদেব, জন্মরহিত ও বিভুপুরুষ বলিয়া থাকেন এবং তুমি স্বয়ংই আমাকে বলিতেছ ॥ ১২-১৩ ॥

**স্বয়মেবাত্মনাত্মানং বেত্থ ত্বং পুরুষোত্তম।**
**ভূতভাবন ভূতেশ দেবদেব জগৎপতে ॥ ১৫ ॥**

হে পুরুষোত্তম! হে ভূতভাবন! হে ভূতেশ! হে দেবদেব! হে জগৎপতে! (হে জগৎপালক) ত্বং (তুমি) স্বয়ম্ এব (স্বয়ংই) আত্মনা [এব] (নিজজ্ঞান বা চিচ্ছক্তিদ্বারাই) আত্মানং (নিজকে) বেত্থ (জান) ॥ ১৫ ॥

**শ্রীধরঃ**—কিং তর্হি স্বয়মিতি। স্বয়মেব ত্বমাত্মানং বেত্থ জানাসি, নান্যঃ; তদপ্যাত্মনা স্বেনৈব বেত্থ ন সাধনান্তরেণ। অত্যাদরেণ বহুধা সম্বোধয়তি—হে পুরুষোত্তম! পুরুষোত্তমত্বে হেতুগর্ভসম্বোধনানি—হে ভূতভাবন—ভূতোৎপাদক! ভূতানামীশ—নিয়ন্তঃ! দেবানামাদিত্যাদীনাং দেব—প্রকাশক! জগৎপতে—বিশ্বপালক! ॥ ১৫ ॥

**স্বঃ অনুঃ**—অতএব এক্ষণে তোমার ঐশ্বর্য্য-বিষয়ে আমার সন্দেহ দূরীকৃত হইয়াছে, তাহা বলিতেছেন,—"সর্ব্বমেতদ্" ইত্যাদি। 'তুমিই পরব্রহ্ম' প্রভৃতি এই সমস্ত বিষয় আমি সত্য বলিয়া মনে করি। তুমি যে আমার নিকট বলিতেছ—'দেবগণ আমাকে জানেন না' ইত্যাদি তাহাও সত্যই মনে করি, ইহাতে বলিলেন—"ন হি" ইত্যাদি। হে ভগবন্! তোমার প্রকাশ অর্থাৎ 'আমাদের অনুগ্রহার্থ ভগবান্ আপনার এই প্রকাশ, ইহা দেবগণ জানেন না, এবং 'আমাদের নিগ্রহের নিমিত্ত ভগবান্ আপনার এই প্রকাশ' এইভাবে দানবেরাও তোমাকে জানে না ॥ ১৪ ॥

**মুঃ অনুঃ**—[অতএব তোমার ঐশ্বর্য্যে আমার সন্দেহ নিবৃত্ত হইয়াছে, তাহা বলিতেছেন—] হে কেশব! আমাকে যাহা বলিতেছ, তৎসমস্তই আমি সত্য মনে করি। কারণ, হে ভগবন্! কি দেবগণ, কি দানবগণ, কেহই তোমার তত্ত্ব বা প্রকাশ জানেন না ॥ ১৪ ॥

**বক্তুমর্হস্যশেষেণ দিব্যা হ্যাত্মবিভূতয়ঃ।**
**যাভির্বিভূতিভির্লোকানিমাংস্ত্বং ব্যাপ্য তিষ্ঠসি ॥ ১৬ ॥**

---

দিব্যাঃ ( তোমার অলৌকিক ) বিভূতয়ঃ ( বিভূতিসকল ) অশেষেণ ( সবিশেষভাবে ) ত্বং হি বক্তুম্ অর্হসি (তুমিই বলিবার যোগ্য), যাভিঃ বিভূতিভিঃ (যে সকল বিভূতিদ্বারা) ইমান্ (এই সকল) লোকান্ (জগৎ) ব্যাপ্য ( ব্যাপ্ত করিয়া) [ তুমি] তিষ্ঠসি (আছ) ॥১৬॥

---

**শ্রীধরঃ**—যস্মাত্তবাভিব্যক্তিং ত্বমেব বেৎসি, ন দেবাদয়স্তস্মাদ্বক্তুমর্হসীতি। যা আত্মনস্তব দিব্যা অত্যদ্ভুতা বিভূতয়স্তাঃ সর্ব্বা বক্তুং ত্বমেবাহসি যোগ্যোঽর্হসি। যাভিরিতি বিভূতীনাং বিশেষণং স্পষ্টার্থম্ ॥১৬॥

---

**সুঃ অনুঃ**—তবে কি ? "স্বয়ম্" ইত্যাদি। তুমি নিজেই নিজেকে জান, আর কেহ নহে ; তাহাও তুমি আপনা হইতেই জান, উপায়ান্তর দ্বারা নহে। অত্যন্ত আদর-পূর্ব্বক নানাভাবে সম্বোধন করিলেন—হে পুরুষোত্তম ! পুরুষোত্তমত্বে কারণসঙ্গত সম্বোধনসমূহ যথা—হে ভূত-ভাবন—প্রাণীর উৎপাদক ! ভূতগণের ঈশ্বর—নিয়মনকর্ত্তা ! দেবগণেরও দেব—আদিত্যাদিরও প্রকাশক ! জগৎপতে—বিশ্বপালক ! ॥ ১৫ ॥

**সুঃ অনুঃ**—যেহেতু তোমার প্রকাশ একমাত্র তুমিই জ্ঞান, দেবাদি কেহ জানেন না, অতএব তুমিই বলিবার যোগ্য। তোমার নিজের যে সকল দিব্যা—অত্যদ্ভুতা বিভূতিগুলি আছে, সেই সমস্ত বলিতে তুমিই যোগ্য। 'যেগুলি-দ্বারা' এই কথায় বিভূতিসকলের বিশেষণই স্পষ্টভাবে বুঝাইতেছে ॥ ১৬ ॥

---

**মূঃ অনুঃ**—হে পুরুষোত্তম ! হে ভূতভাবন ! হে ভূতেশ ! হে জগৎপতে ! তুমি স্বয়ংই নিজ চিচ্ছক্তিদ্বারাই নিজকে জান ॥ ১৫ ॥

**কথং বিদ্যামহং যোগিংস্ত্বাং সদা পরিচিন্তয়ন্ ।
কেষু কেষু চ ভাবেষু চিন্ত্যোঽসি ভগবন্ময়া ॥ ১৭ ॥**

---

হে যোগিন্ ! ( হে যোগমায়াধিপতি ! ) কথং ( কিরূপে ) সদা (সর্ব্বদা ) পরিচিন্তয়ন্ ( চিন্তা অর্থাৎ স্মরণ করিয়া ) অহং (আমি) ত্বাং (তোমাকে) বিদ্যাম্ (জানিতে পারিব) ? হে ভগবন্ ! কেষু কেষু চ (এবং কোন্ কোন্ ) ভাবেষু ( পদার্থসমূহে ) ময়া ( আমি ) চিন্ত্যঃ অসি ( তোমার চিন্তা বা ধ্যান করিব ? ) ? ॥ ১৭ ॥

---

**শ্রীধরঃ**—কথনপ্রয়োজনং দর্শয়ন্ প্রার্থয়তে - কথমিতি দ্বাভ্যাম। হে যোগিন্ ! কথং কৈর্বিভূতিভেদৈঃ সদা পরিচিন্তয়ন্নহং ত্বাং বিদ্যাং জানীয়াম্ ? বিভূতিভেদেন চিন্ত্যোঽসি, ত্বং কেষু কেষু পদার্থেষু ময়া চিন্তনীয়োঽসি ? ॥ ১৭ ॥

---

**স্বঃ অনুঃ**—বলিবার প্রয়োজন দেখাইয়া প্রার্থনা করিতেছেন— কথম্" ইত্যাদি দুই শ্লোকে। কিরূপে কোন্ কোন্ বিশেষ বিভূতিদ্বারা সর্ব্বদা চিন্তা করিতে করিতে আমি তোমাকে বিদিত হইব—জানিতে পারিব ? বিশেষ বিভূতিদ্বারা তুমি চিন্তনীয়, আবার কোন্ কোন্ পদার্থে আমি তোমাকে চিন্তা করিতে পারি ? ॥ ১৭ ॥

---

**মূঃ অনুঃ**—[ তোমার প্রকাশ তুমিই জান, অতএব –] তোমার দিব্য-বিভূতিসমূহ তুমিই সবিস্তারে বলিবার যোগ্য,—যে-সকল বিভূতি-দ্বারা তুমি এই লোকসকল ব্যাপ্ত করিয়া রহিয়াছ ॥ ১৬ ॥

**মূঃ অনুঃ**—[ বিভূতিসকল বর্ণনা করার প্রয়োজন বলিতেছেন—] হে যোগমায়াধীশ ভগবন্ ! সর্ব্বদা কিরূপে চিন্তা বা স্মরণ করিলে তোমাকে জানিতে পারিব ? এবং কোন্ কোন্ পদার্থসমূহে আমি তোমার চিন্তা করিব ? ॥ ১৭ ॥

**বিস্তরেণাত্মনো যোগং বিভূতিঞ্চ জনার্দ্দন।**
**ভূয়ঃ কথয় তৃপ্তিহি শৃন্বতো নাস্তি মেঽমৃতম্ ॥ ১৮ ॥**

হে জনার্দ্দন! আত্মনঃ (তোমার নিজের) যোগং (যোগৈশ্বর্য্য) বিভূতিং চ (ও বিভূতি) বিস্তরেণ (সবিস্তারে) ভূয়ঃ (আবার) কথয় (বল)। অমৃতং (তোমার অমৃতময় বাক্য) শৃন্বতঃ (শুনিয়া শুনিয়া) মে (আমার) তৃপ্তিঃ নাস্তি হি (সত্যই তৃপ্তি হইতেছে না) ॥ ১৮ ॥

**শ্রীধরঃ**—তদেবং বহির্ম্মুখেঽপি চিত্তে তত্র তত্র বিভূতিভেদেন ত্বচ্চিন্তৈব যথা ভবেত্তথা বিস্তরেণ কথয়েত্যাহ—বিস্তরেণেতি। আত্মনস্তব যোগং সর্ব্বজ্ঞত্ব-সর্ব্বশক্তিত্বাদিলক্ষণং যোগৈশ্বর্য্যং বিভূতিঞ্চ বিস্তরেণ পুনঃ কথয়, যতস্তব বাক্যমমৃতরূপং শৃণ্বতো মম তৃপ্তিরলং বুদ্ধির্নাস্তি ॥ ১৮ ॥

**স্বঃ অনুঃ**—অতএব এইরূপ বহির্ম্মুখ-চিত্তেও সেই সেই বিষয়ে বিভূতিবিশেষদ্বারা তোমারই চিন্তা যে প্রকারে হইতে পারে, তাহা বিস্তৃতভাবে বল, ইহা বলিলেন—"বিস্তরেণ" ইত্যাদি। তোমার নিজের যোগ—সর্ব্বজ্ঞতা, সর্ব্বশক্তিমত্তাদিরূপ যোগবল ও বিভূতি বিস্তারপূর্ব্বক পুনরায় বল। যেহেতু তোমার অমৃততুল্য বাক্য শ্রবণ করিয়া আমার তৃপ্তি অর্থাৎ যথেষ্ট শুনিয়াছি, আর প্রয়োজন নাই—এরূপ বুদ্ধি হয় না। ॥ ১৮ ॥

**মূঃ অনুঃ**—[ অতএব বহির্ম্মুখ চিত্তেও নানা বিভূতিভেদে তোমার চিন্তা যাহাতে সম্ভব হয়, সেইরূপ বিস্তৃতভাবে বলিবার প্রার্থনা করিতেছেন—] হে জনার্দ্দন! তোমার যোগৈশ্বর্য্য ও বিভূতি আবার সবিস্তারে বর্ণন কর। তোমার অমৃতস্বরূপ বাক্য শুনিয়া শুনিয়া আমার সত্যই তৃপ্তি হইতেছে না। ॥ ১৮ ॥

শ্রীভগবান্ উবাচ—

**হন্ত তে কথয়িষ্যামি দিব্যা হ্যাত্মবিভূতয়ঃ।**
**প্রাধান্যতঃ কুরুশ্রেষ্ঠ নাস্ত্যন্তো বিস্তরস্য মে ॥ ১৯ ॥**

---

হন্ত কুরুশ্রেষ্ঠ ! (আহা কুরুশ্রেষ্ঠ !) দিব্যাঃ (অলৌকিক) আত্মবিভূতয়ঃ (নিজ বিভূতিসকলের) প্রাধান্যতঃ (প্রধান প্রধানগুলি) তে (তোমাকে) কথয়িষ্যামি হি (অবশ্যই বলিব) মে (আমার) বিস্তরস্য (অবান্তর বিভূতির) অন্তঃ নাস্তি (অবধি নাই) ॥ ১৯ ॥

---

**শ্রীধরঃ**—এবং প্রার্থিতঃ সন্ শ্রীভগবানুবাচ—হন্তেতি। হন্তেত্যনুকম্পাসম্বোধনে, দিব্যা যা মদ্বিভূতয়স্তাঃ প্রাধান্যেন তুভ্যং কথয়িষ্যামি, যতোঽবান্তরস্য বিভূতিবিস্তরস্য মদীয়স্যান্তো নাস্তি, অতঃ প্রধানভূতাঃ কতিচিদ্বর্ণয়িষ্যামি ॥ ১৯ ॥

---

**স্বঃ অনুঃ**—এইরূপ প্রার্থিত হইয়া শ্রীভগবান্ বলিতেছেন—"হন্ত" ইত্যাদি। হন্ত-শব্দ অনুকম্পার সহিত সম্বোধনে প্রযুক্ত। আমার যে দিব্য বিভূতিসকল আছে, তাহা প্রধানভাবে তোমাকে বলিব, যেহেতু আমার অবান্তর বিভূতিসমূহের সীমা নাই; অতএব প্রধান প্রধান কতকগুলি বর্ণন করিব ॥ ১৯ ॥

---

**মূঃ অনুঃ**—[অর্জ্জুনের প্রার্থনায় ভগবান্ বলিতেছেন—] আহা ! কুরুশ্রেষ্ঠ। আমার অলৌকিক বিভূতিসমূহ প্রাধান্যানুসারে তোমাকে অবশ্যই বলিব—আমার অবান্তর বিভূতি অনন্ত ॥ ১৯ ॥

**অহমাত্মা গুড়াকেশ সর্ব্বভূতাশয়স্থিতঃ।**
**অহমাদিশ্চ মধ্যঞ্চ ভূতানামন্ত এব চ॥ ২০॥**

---

হে গুড়াকেশ! (হে জিতনিদ্র!) অহং (আমি) সর্ব্বভূতাশয়স্থিতঃ (সকল জীবের হৃদয়ে অবস্থিত) আত্মা (অন্তর্য্যামী পরমাত্মা)। অহম্ এব (আমিই) ভূতানাং (জীবগণের) আদিঃ চ (উৎপত্তির কারণ), মধ্যং চ (স্থিতির হেতু) অন্তঃ চ (এবং সংহারের হেতু)॥ ২০॥

---

**শ্রীধরঃ** তত্র প্রথমমৈশ্বরং রূপং কথয়তি—অহমিতি। হে গুড়াকেশ! সর্ব্বেষাং ভূতানামাশয়েষন্তঃকরণেষু সর্ব্বজ্ঞত্বাদিগুণৈর্নিয়ন্তৃত্বেনাবস্থিতঃ পরমাত্মাহং আদির্জন্ম, মধ্যং স্থিতিঃ, অন্তঃ সংহারঃ সর্ব্বভূতানাং জন্মাদিহেতুশ্চাহমেবেত্যর্থঃ॥ ২০॥

---

**স্বঃ অনুঃ**—তাহাতে প্রথমতঃ ঈশ্বর-সম্বন্ধীয় রূপ বলিতেছেন—"অহম্" ইত্যাদি। হে গুড়াকেশ!—জিতনিদ্র! সমস্ত ভূতেরই আশয়ে—অন্তঃকরণমধ্যে সর্ব্বজ্ঞত্বপ্রভৃতি গুণদ্বারা নিয়ামকরূপে অবস্থিত পরমাত্মাই আমি। আমিই সকল ভূতের আদি—জন্ম, মধ্য—স্থিতি, অন্ত—সংহার। জন্মাদির হেতু আমিই, ইহাই অর্থ॥ ২০॥

---

**মূঃ অনুঃ**—[তন্মধ্যে প্রথম ঐশ্বররূপ বলিতেছেন—]হে গুড়াকেশ! আমি সর্ব্ব-জীবহৃদয়ে বিরাজমান অন্তর্যামী পরমাত্মা; আমিই সকল জীবের আদি বা উৎপত্তি-কারণ, মধ্য বা স্থিতি কারণ এবং অন্ত বা সংহার-কারণ॥ ২০॥

**আদিত্যানামহং বিষ্ণুর্জ্যোতিষাং রবিরংশুমান্।**
**মরীচির্ম্মরুতামস্মি নক্ষত্রাণামহং শশী ॥ ২১ ॥**

আদিত্যানাং ( দ্বাদশ আদিত্যগণের মধ্যে ) অহং ( আমি ) বিষ্ণুঃ ( বিষ্ণু-নামক আদিত্য ), জ্যোতিষাং ( জ্যোতিষ্কগণের মধ্যে ) অংশুমান্ ( প্রচুর কিরণশালী ) রবিঃ ( সূর্য্য ), মরুতাং ( মরুদ্গণ-মধ্যে ) মরীচিঃ ( মরীচি-নামক মরুৎ ), নক্ষত্রাণাং ( নক্ষত্র-মধ্যে ) অহং ( আমি ) শশী ( চন্দ্র ) ॥ ২১ ॥

**শ্রীধরঃ**—ইদানীং বিভূতীঃ কথয়তি—আদিত্যানামিতি যাবদধ্যায়-সমাপ্তি। আদিত্যানাঞ্চ দ্বাদশাদিত্যানাং মধ্যে বিষ্ণুর্বামনোঽহং, জ্যোতিষাং প্রকাশকানাং মধ্যে অংশুমান্ বিশ্বব্যাপিরশ্মিযুক্তো রবিঃ সূর্য্যোঽহং, মরুতাং দেববিশেষাণাং (বায়ূনাং) মধ্যে মরীচিনামাঽহমস্মি, যদ্বা সপ্ত মরুদ্গণাঃ—তে চ আবহঃ, প্রবহঃ, বিবহঃ পরাবহঃ, উদ্বহঃ, সংবহঃ, পরিবহঃ ইতি মরুদ্গণাঃ বায়বস্তেষাং মধ্যে, নক্ষত্রাণাং মধ্যে চন্দ্রোঽহম্। অত্র চাদিত্যানামহং বিষ্ণুরিত্যাদিষু প্রায়শো নির্দ্ধারণে ষষ্ঠি, ক্বচিচ্চ 'ভূতানামস্মি চেতনা' ইত্যাদিষু সম্বন্ধে ষষ্ঠী, তচ্চ তত্রৈব দর্শয়িষ্যামঃ। বিষ্ণুরিত্যাদিরবতারোঽপি প্রভাবাতিশয়মাত্রবিবক্ষয়া বিভূতিত্বেন নির্দ্দিশ্যতে। অতঃপরঞ্চাধ্যায়স্য স্পষ্টার্থত্বেঽপি ক্বচিৎ কিঞ্চিদ্ব্যাখ্যাস্যামঃ॥ ২১॥

**স্বঃ অনুঃ**—এক্ষণে বিভূতিসমূহ বলিতেছেন—"আদিত্যানাম্" ইত্যাদি হইতে অধ্যায়-সমাপ্তি পর্য্যন্ত। দ্বাদশ আদিত্যের মধ্যে আমি বিষ্ণু—বামন, জ্যোতিষ্ক—প্রকাশক পদার্থগুলির মধ্যে আমি অংশুমান্—বিশ্বব্যাপিরশ্মিযুক্ত সূর্য্য, 'মরুৎ' (বায়ু) নামক দেবগণের মধ্যে আমি মরীচি, অথবা সপ্ত মরুদ্গণ বায়ুসমূহ, তাহাদের মধ্যে ; সেই মরুদ্গণ—আবহ, প্রবহ, বিবহ, পরাবহ, উদ্বহ, সংবহ, পরিবহ ; নক্ষত্রসমূহের মধ্যে আমি চন্দ্র, 'আদিত্যসকলের মধ্যে আমি বিষ্ণু' ইত্যাদি বাক্য-

**বেদানাং সামবেদোঽস্মি দেবানামস্মি বাসবঃ।**
**ইন্দ্রিয়াণাং মনশ্চাস্মি ভূতানামস্মি চেতনা॥ ২২॥**

---

[আমি] বেদানাং (বেদসকলের মধ্যে) সামবেদঃ অস্মি (সামবেদ), দেবানাং (দেবতাগণ-মধ্যে) বাসবঃ অস্মি (ইন্দ্র), ইন্দ্রিয়াণাং (ইন্দ্রিয়গণ মধ্যে) মনঃ অস্মি (মন), ভূতানাং চ (এবং প্রাণিগণের) চেতনা অস্মি (জ্ঞানশক্তি)॥ ২২॥

---

**শ্রীধরঃ**—বেদানামিতি। বাসব ইন্দ্রঃ ভূতানাং সম্বন্ধিনী চেতনা জ্ঞানশক্তিরহমস্মি॥ ২২॥

---

গুলিতে প্রায়ই নির্দ্ধারণে ষষ্ঠী, কোথাও কোথাও সম্বন্ধে ষষ্ঠী, যেমন—'আমি ভূতগণের চেতনা', তাহা সেই স্থানে প্রদর্শিত হইবে। "বিষ্ণুঃ" ইত্যাদি অবতার হইলেও কেবল প্রভাবের আতিশয্য বলিতে ইচ্ছা করায় বিভূতিরূপে নির্দ্দিষ্ট হইয়াছে; ইহার পরেও অধ্যায়ের অর্থ স্পষ্ট করিতে কোন কোন স্থলে কিছু ব্যাখ্যা করিব॥ ২১॥ (স্বঃ অনুঃ)

**স্বঃ অনুঃ**—"বেদানাম্" ইত্যাদি। বাসব—ইন্দ্র, আমিই প্রাণিগণের সম্বন্ধিনী চেতনা—জ্ঞানশক্তি॥ ২২॥

---

**মূঃ অনুঃ**—[এক্ষণে এই শ্লোক হইতে অধ্যায়-সমাপ্তি পর্য্যন্ত বিভূতি-সকল বর্ণনা করিতেছেন—] দ্বাদশ-আদিত্যমধ্যে আমি বিষ্ণু-নামক আদিত্য, জ্যোতিষ্কগণমধ্যে অংশুমালী সূর্য্য, মরুদ্গণমধ্যে মরীচি-নামক মরুৎ, নক্ষত্রমধ্যে চন্দ্র॥ ২১॥

**মূঃ অনুঃ**—বেদসকলের মধ্যে আমি সামবেদ, দেবগণমধ্যে ইন্দ্র, ইন্দ্রিয়গণের মধ্যে মন এবং আমি প্রাণিগণের চেতনা॥ ২২॥

**রুদ্রাণাং শঙ্করশ্চাস্মি বিত্তেশো যক্ষরক্ষসাম্।**
**বসূনাং পাবকশ্চাস্মি মেরুঃ শিখরিণামহম্ ॥ ২৩ ॥**
**পুরোধসাঞ্চ মুখ্যং মাং বিদ্ধি পার্থ বৃহস্পতিম্।**
**সেনানীনামহং স্কন্দঃ সরসামস্মি সাগরঃ ॥ ২৪ ॥**

---

[ আমি ] রুদ্রাণাং ( রুদ্রগণমধ্যে ) শঙ্করঃ অস্মি ( শঙ্কর ), যক্ষরক্ষসাং চ ( এবং যক্ষ ও রাক্ষসগণের মধ্যে ) বিত্তেশঃ ( কুবের ), বসূনাং ( অষ্টবসুমধ্যে ) পাবকঃ অস্মি ( অগ্নি ), শিখরিণাং চ ( এবং পর্ব্বতগণমধ্যে ) মেরুঃ ( মেরু-পর্ব্বত ) ॥ ২৩ ॥

হে পার্থ ! মাং ( আমাকে ) পুরোধসাং ( পুরোহিতগণের ) মুখ্যং ( প্রধান) বৃহস্পতিং ( বৃহস্পতি বলিয়া ) বিদ্ধি ( জানিও )। অহং ( আমি ) সেনানীনাং ( সেনাপতিগণের মধ্যে ) স্কন্দঃ ( কার্ত্তিকেয় ), সরসাং ( জলাশয়মধ্যে ) সাগরঃ অস্মি ( সমুদ্র ) ॥ ২৪ ॥

---

**শ্রীধরঃ**—রুদ্রাণামিতি। রক্ষসামপি ক্রূরত্বাদিসাম্যাদ্ যক্ষৈঃ সহৈকীকৃত্য নির্দ্দেশঃ, তেষাং মধ্যে বিত্তেশঃ কুবেরোঽহস্মি পাবকোঽগ্নিঃ শিখরিণাং শিখরবতামুচ্ছ্রিতানাং মধ্যে মেরুঃ ॥ ২৩ ॥

**শ্রীধরঃ**—পুরোধসামিতি। পুরোধসাং মধ্যে দেবপুরোহিতত্বান্মুখ্যং বৃহস্পতিং মাং বিদ্ধি, সেনানীনাং সেনাপতীনাং মধ্যে দেবসেনাপতিঃ স্কন্দোঽহমস্মি, সরসাং স্থিরজলাশয়ানাং মধ্যে সমুদ্রোঽস্মি ॥ ২৪ ॥

---

**সুঃ অনুঃ**—রুদ্রাণাম্ ইত্যাদি। রাক্ষসগণেরও নিষ্ঠুরতাদি-বিষয়ে তুল্যতা-হেতু যক্ষগণের সহিত একত্র নির্দ্দেশ হইয়াছে। তাহাদের মধ্যে আমি বিত্তাধিপ—কুবের। পাবক—অগ্নি। শিখরশালী—অত্যুচ্চ শৃঙ্গযুক্ত পর্ব্বতগুলির মধ্যে আমি মেরু ॥ ২৩ ॥

---

**মুঃ অনুঃ**—আমি রুদ্রগণমধ্যে শঙ্কর, যক্ষ ও রাক্ষসগণ-মধ্যে কুবের, বসুগণ-মধ্যে অগ্নি, উচ্চশৃঙ্গসকলমধ্যে মেরু ॥ ২৩ ॥

**মহর্ষীণাং ভৃগুরহং গিরামস্ম্যেকমক্ষরম্।**
**যজ্ঞানাং জপযজ্ঞোঽস্মি স্থাবরাণাং হিমালয়ঃ ॥ ২৫ ॥**

---

অহং ( আমি ) মহর্ষীণাং ( মহর্ষিগণের মধ্যে ) ভৃগুঃ ( ভৃগু), গিরাং ( শব্দসমূহের মধ্যে ) একম্ অক্ষরম্ অস্মি ( একাক্ষর ওঁকার ) যজ্ঞানাং ( যজ্ঞসকলের মধ্যে ) জপযজ্ঞঃ অস্মি ( জপরূপ যজ্ঞ ), স্থাবরাণাং ( স্থাবরগণমধ্যে ) হিমালয়ঃ ( হিমালয়-পর্ব্বত ) ॥ ২৫ ॥

---

**শ্রীধরঃ**—মহর্ষীণামিতি। গিরাং বাচাং পদাত্মিকানাং মধ্যে একমক্ষরমোঙ্কারাখ্যং পদমস্মি। যজ্ঞানাং শ্রৌতস্মার্ত্তানাং মধ্যে জপরূপো যজ্ঞোঽস্মি ॥ ২৫ ॥

---

**স্বঃ অনুঃ**—"পুরোধসাম্" ইত্যাদি। পুরোহিতগণের মধ্যে দেবগণের পুরোহিত হওয়ায় প্রধান পুরোহিত বৃহস্পতি বলিয়া আমাকে জানিবে। সেনানীগণের—সেনাপতিগণের মধ্যে আমি দেব-সেনানী কার্ত্তিকেয়। সরঃসমূহের—স্থির জলাশয়সকলের মধ্যে আমি সমুদ্র ॥ ২৪ ॥

**স্বঃ অনুঃ**—"মহর্ষীণাম্" ইত্যাদি। গীঃ—বাক্য, পদসমুচ্চয়। তন্মধ্যে এক অক্ষর 'ওঁঙ্কার'-নামক পদ। শ্রৌত বা স্মার্ত্ত যজ্ঞের মধ্যে আমি জপ-যজ্ঞ ॥ ২৫ ॥

---

**মূঃ অনুঃ**—হে পার্থ! আমাতে পুরোহিতগণের অগ্রণী বৃহস্পতি বলিয়া জানিও। আমি সেনাপতিগণের মধ্যে কার্ত্তিকেয়, জলাশয়গণমধ্যে সাগর ॥ ২৪ ॥

**মূঃ অনুঃ**—আমি মহর্ষিগণমধ্যে ভৃগু, শব্দসমূহের মধ্যে একাক্ষর প্রণব, যজ্ঞমধ্যে জপযজ্ঞ, স্থাবরগণমধ্যে হিমালয় ॥ ২৫ ॥

**অশ্বত্থঃ সর্ব্ববৃক্ষাণাং দেবর্ষীণাঞ্চ নারদঃ।**
**গন্ধর্ব্বাণাং চিত্ররথঃ সিদ্ধানাং কপিলো মুনিঃ ॥ ২৬ ॥**
**উচ্চৈঃশ্রবসমশ্বানাং বিদ্ধি মামমৃতোদ্ভবম্।**
**ঐরাবতং গজেন্দ্রাণাং নরাণাঞ্চ নরাধিপম্ ॥ ২৭ ॥**

---

[ আমি ] সর্ব্ববৃক্ষাণাং ( বৃক্ষগণমধ্যে ) অশ্বত্থঃ ( অশ্বত্থ ), দেবর্ষীণাং চ ( এবং দেবর্ষিগণমধ্যে ) নারদঃ ( নারদ ), গন্ধর্ব্বাণাং ( গন্ধর্ব্বগণমধ্যে ) চিত্ররথঃ ( চিত্ররথ ), সিদ্ধানাং ( সিদ্ধিবিশিষ্টগণমধ্যে ) কপিলঃ মুনিঃ (কপিল-মুনি) ॥ ২৬ ॥

মাং ( আমাকে ) অশ্বানাং ( অশ্বগণমধ্যে ) অমৃতোদ্ভবং ( অমৃতমন্থনে উত্থিত ) উচ্চৈঃশ্রবসং (উচ্চৈঃশ্রবা), গজেন্দ্রাণাং (গজেন্দ্রগণমধ্যে ) ঐরাবতং ( ঐরাবত), নরাণাং চ ( এবং মনুষ্যদিগের মধ্যে) নরাধিপং (নরাধিপতি বলিয়া) বিদ্ধি (অবগত হও) ॥ ২৭ ॥

---

**শ্রীধরঃ**—অশ্বত্থ ইতি। দেবা এব সন্তো যে মন্ত্রদর্শনেন ঋষিত্বং প্রাপ্তাস্তেষাং মধ্যে নারদোঽস্মি, সিদ্ধানামুৎপত্তিত এবাধিগত-পরমার্থ-তত্ত্বানাং মধ্যে কপিলাখ্যো মুনিরস্মি ॥ ২৬ ॥

**শ্রীধরঃ**—উচ্চৈঃশ্রবসমিতি। অমৃতার্থং ক্ষীরোদধি-মথনোদ্ভূতম্ উচ্চৈঃশ্রবসনামাশ্বং মদ্বিভূতিং বিদ্ধি, অমৃতোদ্ভবমিত্যেতদৈরাবতেঽপি সংবধ্যতে, নরাধিপং রাজানং মাং বিদ্ধি ॥ ২৭ ॥

---

**সুঃ অনুঃ**—"অশ্বত্থঃ" ইত্যাদি। দেবতাই থাকিয়া যাঁহারা মন্ত্রদর্শন-হেতু ঋষিত্ব প্রাপ্ত হইয়াছেন, তাঁহাদের মধ্যে আমি নারদ। সিদ্ধ—যাঁহারা জন্মাবধিই পরমার্থতত্ত্ববিষয়ে অভিজ্ঞ, তাঁহাদের মধ্যে আমি কপিল-নামক মুনি ॥ ২৬ ॥

---

**মূঃ অনুঃ**—আমি সকল বৃক্ষের মধ্যে অশ্বত্থ, দেবর্ষিগণ মধ্যে নারদ, গন্ধর্ব্ব-মধ্যে চিত্ররথ, সিদ্ধগণ-মধ্যে কপিল-মুনি ॥ ২৬ ॥

**আয়ুধানামহং বজ্রং ধেনূনামস্মি কামধুক্।**
**প্রজনশ্চাস্মি কন্দর্পঃ সর্পাণামস্মি বাসুকিঃ ॥ ২৮ ॥**

আয়ুধানাং (অস্ত্রগণমধ্যে) অহং (আমি) বজ্রং (বজ্র), ধেনূনাং (ধেনুসকলের মধ্যে) কামধুক্ (কামধেনু), প্রজনঃ (সন্তানোৎপাদক) কন্দর্পঃ চ অস্মি (কন্দর্পও আমি), সর্পাণাং (বিষধর সর্পগণের রাজা) বাসুকিঃ অস্মি (বাসুকি) ॥ ২৮ ॥

**শ্রীধরঃ**—আয়ুধানামিতি। আয়ুধানাং মধ্যে বজ্রম্, কামান্ দোগ্ধীতি কামধুক্, প্রজনঃ প্রজোৎপত্তিহেতুঃ কন্দর্পঃ কামোঽস্মি। ন কেবলং সম্ভোগমাত্রপ্রধানঃ কামো মদ্বিভূতিরশাস্ত্রীয়ত্বাৎ, সর্পাণাং সবিষাণাং রাজা বাসুকিরস্মি ॥ ২৮ ॥

**সুঃ অনুঃ**—"উচ্চৈঃশ্রবসম্" ইত্যাদি। অমৃতের জন্য ক্ষীর-সমুদ্রের মন্থন হইতে উদ্ভূত উচ্চৈঃশ্রবা নামক অশ্বকে আমার বিভূতি জানিবে। 'অমৃতোদ্ভব' শব্দটী ঐরাবতের সহিতও সম্বন্ধযুক্ত ; আমাকে নরাধিপ—রাজা বলিয়া জানিবে ॥ ২৭ ॥

**সুঃ অনুঃ**—'আয়ুধানাম্' ইত্যাদি। অস্ত্রসমূহের মধ্যে আমি বজ্র। [ ধেনুগণের মধ্যে ] কামধুক্—যাহা কামসমূহ দুগ্ধরূপে প্রদান করে। [ আমি ] প্রজন—প্রজাগণের উৎপত্তিহেতু কন্দর্প—কামদেব। অশাস্ত্রীয় হওয়ায় কেবল সম্ভোগমাত্র-প্রধান কাম আমার বিভূতি নহে। বিষাক্ত সর্পগুলির মধ্যে [ আমি ] তাহাদের রাজা বাসুকি ॥ ২৮ ॥

**মূঃ অনুঃ**—আমাকে অশ্বগণমধ্যে অমৃতমথনকালে উত্থিত উচ্চৈঃশ্রবাঃ, গজেন্দ্রগণমধ্যে ( অমৃতমথনকালে উত্থিত ) ঐরাবত এবং মনুষ্যগণমধ্যে নরপতি বলিয়া জানিও ॥ ২৭ ॥

**অনন্তশ্চাস্মি নাগানাং বরুণো যাদসামহম্।**
**পিতৃণামর্য্যমা চাস্মি যমঃ সংযমতামহম্ ॥ ২৯ ॥**
**প্রহ্লাদশ্চাস্মি দৈত্যানাং কালঃ কলয়তামহম্।**
**মৃগাণাঞ্চ মৃগেন্দ্রোঽহং বৈনতেয়শ্চ পক্ষিণাম্ ॥ ৩০ ॥**

---

[আমি] নাগানাং (বিষহীন নাগগণের রাজা) অনন্তঃ চ অস্মি (অনন্তনাগ), অহং (আমি) যাদসাং (জলচরগণের রাজা) বরুণঃ (বরুণ), পিতৃণাং (পিতৃগণের মধ্যে) অর্য্যমা চ অস্মি (অর্য্যমা), সংযমতাং (দণ্ডকারিগণের মধ্যে) যমঃ (ন্যায্যদণ্ডবিধাতা যম) ॥২৯॥

[আমি] দৈত্যানাং চ (দৈত্যগণের মধ্যে) প্রহ্লাদঃ অস্মি (প্রহ্লাদ), কলয়তাং (বশীকারকদিগের মধ্যে) অহং (আমি) কালঃ (কাল, মৃগাণাং চ (পশুগণমধ্যে) অহং (আমি) মৃগেন্দ্রঃ (সিংহ), পক্ষিগণের মধ্যে) বৈনতেয়ঃ (গরুড়) ॥ ৩০ ॥

---

**শ্রীধরঃ**—অনন্ত ইতি। নাগানাং নির্ব্বিষাণাং রাজা অনন্তঃ শেষোঽস্মি, যাদসাং জলচরাণাং মধ্যে রাজা বরুণোঽস্মি, পিতৃণাং রাজা অর্য্যমাস্মি, সংযমতাং নিয়মং কুর্ব্বতাং মধ্যে যমোঽস্মি ॥ ২৯ ॥

**শ্রীধরঃ**—প্রহ্লাদ ইতি। কলয়তাং বশীকুর্ব্বতাং গণয়তাং বা মধ্যে কালোঽহমস্মি, মৃগেন্দ্রঃ সিংহঃ, পক্ষিণাং মধ্যে গরুড়োঽস্মি ॥ ৩০ ॥

---

**স্বঃ অনুঃ**—"অনন্তঃ" ইত্যাদি। বিষহীন নাগদিগের রাজা অনন্ত—শেষই আমি। যাদঃ—জলচরগণের মধ্যে রাজা বরুণ আমি। পিতৃগণের রাজা অর্য্যমা আমি। সংযমশীল—নিয়মনকারী পুরুষগণের মধ্যে আমিই যম ॥ ২৯ ॥

---

**মূঃ অনুঃ**—অস্ত্রসকলের মধ্যে আমি বজ্র, ধেনুগণমধ্যে কামধেনু, সন্তানোৎপাদক কামদেবও আমি; আমি বিষধর সর্পগণের রাজা বাসুকি ॥ ২৮ ॥

**পবনঃ পবতামস্মি রামঃ শস্ত্রভৃতামহম্।**
**ঝষাণাং মকরশ্চাস্মি স্রোতসামস্মি জাহ্নবী ॥ ৩১ ॥**

---

[ আমি ] পবতাং ( বেগবান্ ও পবিত্রকারী বস্তুগণের মধ্যে) পবনঃ অস্মি (বায়ু), শস্ত্রভৃতাং ( শস্ত্রধারী বীরগণের মধ্যে ) রামঃ ( দশরথপুত্র রামচন্দ্র বা পরশুরাম ), ঝষাণাং চ ( মৎস্যগণমধ্যে ) মকরঃ অস্মি ( মকর ), স্রোতসাং ( নদীগণমধ্যে ) জাহ্নবী অস্মি (গঙ্গা ) ॥ ৩১ ॥

---

**শ্রীধরঃ**—পবন ইতি। পবতাং পাবয়িতৃণাং বেগবতাং বা মধ্যে বায়ুরহমস্মি, শস্ত্রভৃতাং বীরাণাং রামো দাশরথিঃ পরশুরামঃ, ঝষাণাং মৎস্যানাং মধ্যে মকরনামা মৎস্যজাতিবিশেষোঽহং, স্রোতসাং প্রবাহোদকানাং মধ্যে ভাগীরথী ॥ ৩১ ॥

---

**স্বঃ অনুঃ**—"প্রহ্লাদঃ" ইত্যাদি। কলনকারী—যাহারা বশীভূত বা গণনা করে, তাহাদের মধ্যে আমি কাল। [ মৃগ বা পশুগণের মধ্যে ] মৃগেন্দ্র—সিংহ। পক্ষিগণের মধ্যে আমি গরুড় ॥ ৩০ ॥

**স্বঃ অনুঃ**—"পবনঃ" ইত্যাদি। পবিত্রকারী বা বেগশালী পদার্থগণের মধ্যে আমি বায়ু; শস্ত্রধারী বীরগণের মধ্যে আমি দশরথপুত্র রামচন্দ্র, অথবা পরশুরাম; ঝষ—মৎস্যদিগের মধ্যে আমি 'মকর' নামক মৎস্যবিশেষ অর্থাৎ তিমিঙ্গিল; স্রোতোগণের জলপ্রবাহের মধ্যে আমি ভাগীরথী ॥ ৩১ ॥

---

**মূঃ অনুঃ**—আমি বিষহীন নাগগণের রাজা অনন্ত-নাগ, জলচরগণের রাজা বরুণ, পিতৃগণের মধ্যে অর্য্যমা, দণ্ডকারিগণমধ্যে যম ॥ ২৯ ॥

**মূঃ অনুঃ**—আমি দৈত্যগণমধ্যে প্রহ্লাদ, কলনকারিগণমধ্যে কাল, পশুগণমধ্যে সিংহ, পক্ষিগণমধ্যে গরুড় ॥ ৩০ ॥

**মূঃ অনুঃ**—আমি বেগবান্ ও পবিত্রতাবিধায়কগণের মধ্যে বায়ু, শস্ত্রধারিগণমধ্যে দাশরথি বা জামদগ্ন্য রাম, মৎস্যগণমধ্যে মকর, নদীগণমধ্যে গঙ্গা ॥ ৩১ ॥

**সর্গাণামাদিরন্তশ্চ মধ্যঞ্চৈবাহমর্জ্জুন।**
**অধ্যাত্মবিদ্যা বিদ্যানাং বাদঃ প্রবদতামহম্ ॥ ৩২ ॥**

---

হে অর্জ্জুন! অহম্ এব (আমিই) সর্গাণাং (আকাশাদি সৃষ্টবস্তুসকলের) আদিঃ অন্তঃ মধ্যং চ (আদি, অন্ত ও মধ্য), বিদ্যানাং (সমস্ত বিদ্যার মধ্যে) অধ্যাত্মবিদ্যা (আত্মবিদ্যা), অহং (আমি) প্রবদতাং (তর্ক বা বিচারকারিগণের) বাদঃ (তত্ত্বনির্ণায়ক বিচার) ॥ ৩২ ॥

---

**শ্রীধরঃ**—সর্গাণামিতি। সৃজ্যন্ত ইতি সর্গা আকাশাদয়স্তেষামাদিরন্তশ্চ মধ্যঞ্চৈবাহং—"অহমাদিশ্চ মধ্যঞ্চ" ইত্যত্র সৃষ্ট্যাদিকর্তৃত্বং পারমৈশ্বর্য্যমুক্তম্; অত্র তে সৃষ্টিস্থিতিপ্রলয়া মদ্বিভূতিত্বেন ধ্যেয়া ইত্যুচ্যত ইতি বিশেষঃ। অধ্যাত্মবিদ্যা আত্মবিদ্যা, প্রবদতাং বাদিনাং সম্বন্ধিন্যো বাদজল্প-বিতণ্ডাখ্যাস্তিস্রঃ কথাঃ প্রসিদ্ধাস্তাসাং মধ্যে বাদোঽহম্; যত্র দ্বাভ্যামপি প্রমাণতস্তর্কতশ্চ স্বপক্ষঃ স্থাপ্যতে পরপক্ষশ্ছলজাতিনিগ্রহস্থানৈর্দূষ্যতে, স 'জল্পো' নাম, যত্র ত্বেকঃ স্বপক্ষং স্থাপয়তি, অন্যস্তু ছলজাতিনিগ্রহস্থানৈস্তৎপক্ষং দূষয়তি—ন তু স্বপক্ষং স্থাপয়তি, সা 'বিতণ্ডা' নাম কথা; তত্র জল্পবিতণ্ডে বিজিগীষমাণয়োর্ব্বাদিনোঃ শক্তিপরীক্ষামাত্রফলে, বাদস্তু বীতরাগয়োঃ শিষ্যাচার্য্যয়োরন্যয়োর্ব্বা তত্ত্বনিরূপণফলঃ, অতোঽসৌ শ্রেষ্ঠত্বান্মদ্বিভূতিরিত্যর্থঃ ॥ ৩২ ॥

---

**সুঃ অনুঃ**—"সর্গাণাম্" ইত্যাদি। যাহা সৃষ্ট হয়, তাহাই সর্গ—আকাশাদি, তাহাদের আদি, অন্ত ও মধ্য আমিই। "আমিই আদি ও মধ্য" ইত্যাদি বাক্যে সৃষ্ট্যাদির কর্তৃত্বরূপ পরমেশ্বরত্ব বর্ণিত হইয়াছে। এখানে সেই সৃষ্টি, স্থিতি ও প্রলয়কে আমার বিভূতিরূপে ধ্যান করিবে, ইহা বলা হইল—ইহাই বিশেষত্ব; ইহাই উভয়ের পার্থক্য। [বিদ্যাসকলের মধ্যে] অধ্যাত্মবিদ্যা—আত্মজ্ঞান। বাদিগণের সম্বন্ধে বাদ, জল্প ও বিতণ্ডা নামক তিনপ্রকার কথা প্রসিদ্ধ;—তন্মধ্যে আমি বাদস্বরূপ;

**অক্ষরাণামকারোঽস্মি দ্বন্দ্বঃ সামাসিকস্য চ।**
**অহমেবাক্ষয়ঃ কালো ধাতাঽহং বিশ্বতোমুখঃ ॥ ৩৩ ॥**

---

[ আমি ] অক্ষরাণাং (অক্ষর বা বর্ণসকলের মধ্যে) অকারঃ অস্মি (অ-কার), সামাসিকস্য চ (সমাসসমূহের মধ্যে) দ্বন্দ্বঃ (দ্বন্দ্ব-সমাস), অহম্ এব (আমিই) অক্ষয়ঃ (প্রবাহস্বরূপ) কালঃ (অনন্ত কাল), অহং (আমি) বিশ্বতোমুখঃ (সর্ব্বকর্ম্মফল-বিধান-কারী) ধাতা (বিধাতা) ॥ ৩৩ ॥

---

**শ্রীধরঃ**—অক্ষরাণামিতি। অক্ষরাণাং বর্ণানাং মধ্যে অকারোঽস্মি, তস্য সর্ব্ববাঙ্ময়ত্বেন শ্রেষ্ঠত্বাং, তথা চ শ্রুতিঃ—"অকারো বৈ সর্ব্বা বাক্, সৈবা স্পর্শোষ্মভির্ব্যজ্যমানা বহ্বী নানারূপা ভবতি" ইতি স্তূয়ত ইতি শ্রেষ্ঠং, সমাসসমূহস্য মধ্যে দ্বন্দ্বঃ রামকৃষ্ণাবিত্যাদিসমাসোঽস্মি উভয়পদ-প্রধানত্বেন শ্রেষ্ঠত্বাৎ। অক্ষয়ঃ প্রবাহরূপঃ কালোঽহমস্মি, 'কালঃ কলয়তা-মহমি'ত্যত্রায়ুর্গণনাত্মকঃ সম্বৎসর-শতাদ্যায়ুঃস্বরূপঃ কাল উক্তঃ, স চ

---

যাহাতে উভয় পক্ষদ্বারা প্রমাণ-প্রয়োগে ও বিচারদ্বারা স্বপক্ষ স্থাপিত হয় এবং ছল, জাতি ও নিগ্রহদ্বারা পরপক্ষ দূষিত হয়, তাহার নাম জল্প; যাহাতে একজন স্বপক্ষ স্থাপন করে, অপর জন ছল, জাতি বা নিগ্রহস্থান দ্বারা সেইপক্ষে দোষারোপ করে কিন্তু স্বপক্ষ স্থাপন করে না, তাহার নাম বিতণ্ডা; তাহাতে জল্প ও বিতণ্ডা পরস্পর জয়েচ্ছুক পক্ষদ্বয়ের কেবল শক্তি-পরীক্ষামাত্র ফল উৎপাদন করে। কিন্তু বাদদ্বারা আসক্তিশূন্য শিষ্য ও আচার্য্যের অথবা অপরের তত্ত্বনির্ণয়রূপ ফল উৎপন্ন হয়। অতএব বাদ শ্রেষ্ঠ বলিয়া তাহাই আমার বিভূতি ॥ ৩২ ॥ (সুঃ অনুঃ)

---

**মূঃ অনুঃ**—হে অর্জ্জুন! আমিই সৃষ্ট-পদার্থ সকলের আদি, মধ্য ও অন্ত; সকল বিদ্যার মধ্যে আত্মবিদ্যা, বিচারকারিগণের বাদ-স্বরূপ ॥৩২॥

**মৃত্যুঃ সর্ব্বহরশ্চাহমুদ্ভবশ্চ ভবিষ্যতাম্।**
**কীর্ত্তিঃ শ্রীর্ব্বাক্ চ নারীণাং স্মৃতির্ম্মেধা ধৃতিঃ ক্ষমা ॥ ৩৪ ॥**

---

অহং ( আমি ) [ সংহারকগণ-মধ্যে ] সর্ব্বহরঃ মৃত্যুঃ ( সর্ব্বসংহারক মৃত্যু ), ভবিষ্যতাং ( ভাবিবস্তুগণের মধ্যে ) উদ্ভবঃ ( উদ্ভব ), নারীণাং ( নারীশ্রেণী-মধ্যে ) কীর্ত্তিঃ শ্রীঃ বাক্ ( কীর্ত্তি, শ্রী, বাণী ) [ তথা ] স্মৃতিঃ মেধা ধৃতিঃ ক্ষমা ( স্মৃতি, মেধা, ধৈর্য্য ও ক্ষমা ॥ ৩৪ ॥

---

তস্মিন্নায়ুষি ক্ষীণে সতি ক্ষীয়তে ; অত্র তু প্রবাহাত্মকোঽক্ষয়ঃ কাল উচ্যত ইতি বিশেষঃ। কর্ম্মফলবিধাতৃণাং মধ্যে বিশ্বতোমুখো ধাতা সর্ব্বকর্ম্মফলবিধাতাহমিত্যর্থঃ। ৩৩ ॥

---

**সুঃ অনুঃ**—"অক্ষরাণাম্" ইত্যাদি। অক্ষরগুলির—বর্ণগুলির মধ্যে আমি 'অ'কার ; কারণ, সর্ব্ববাক্যে ব্যাপ্তি-হেতু তাহারই শ্রেষ্ঠতা ; যথা শ্রুতিতে—"অকারই সমস্ত বাক্য, তাহাই স্পর্শ ও উষ্মা প্রভৃতি দ্বারা প্রকাশমান হইয়া নানা রূপ ধারণ করে", এইরূপে প্রশংসিত হয় বলিয়া উহার শ্রেষ্ঠতা। সামাসিকের মধ্যে—সমাসসমূহের মধ্যে আমি দ্বন্দ্ব ; 'রামকৃষ্ণ' ইত্যাদি সমাস,—উভয়পদপ্রধান হওয়ায় ইহার শ্রেষ্ঠত্ব। অক্ষয়—প্রবাহরূপ কালই আমি ; "বশকারকদিগের মধ্যে আমি কাল", এই বাক্যে আয়ুর্গণনার উপায় সম্বৎসর শতবর্ষাদি আয়ুঃস্বরূপ কাল কথিত হইয়াছে, তাহা আয়ুঃ ক্ষয় পাইলে ক্ষয় পায় ; কিন্তু এখানে প্রবাহরূপ ক্ষয়শূন্য কালের বিষয়ে বলা হইতেছে ;—ইহাই উভয় বাক্যের পার্থক্য। কর্ম্মফলের বিধানকর্ত্তাদিগের মধ্যে বিশ্বতোমুখ ধাতা—সর্ব্বকর্ম্মফলের বিধানকর্ত্তাও আমি ॥ ৩৩ ॥

---

**মুঃ অনুঃ**—সকল বর্ণমধ্যে আমি অ-কার, সমাসমধ্যে দ্বন্দ্বসমাস, আমিই প্রবহমান কাল, আমি সর্ব্ব কর্ম্মফলদাতা বিধাতা ॥ ৩৩ ॥

**বৃহৎ সাম তথা সাম্নাং গায়ত্রী চ্ছন্দসামহম্ ।**
**মাসানাং মার্গশীর্ষোঽহমৃতুনাং কুসুমাকরঃ ॥ ৩৫ ॥**

[ আমি ] সাম্নাং ( সাম-মন্ত্রসকলের মধ্যে ) বৃহৎ সাম, ছন্দসাং ( ছন্দোবদ্ধ মন্ত্রগণের মধ্যে ) গায়ত্রী ( গায়ত্রী মন্ত্র ), মাসানাং ( মাসগণের মধ্যে ) অহং ( আমি ) মার্গশীর্ষঃ ( অগ্রহায়ণ ), ঋতুনাং ( সকল ঋতু-মধ্যে ) কুসুমাকরঃ ( বসন্ত ) ॥ ৩৫ ॥

**শ্রীধরঃ**—মৃত্যুরিতি। সংহারকাণাং মধ্যে সর্ব্বহরো মৃত্যুরহম্, ভবিষ্যতাং ভাবিকল্যাণানাং প্রাণিনামুদ্ভবোঽভ্যুদয়োঽহম্, নারীণাং মধ্যে কীর্ত্ত্যাদ্যাঃ সপ্তদেবতারূপাঃ স্ত্রিয়োঽহম্ ; যাসামাভাসমাত্রযোগেন প্রাণিনঃ শ্লাঘ্যা ভবন্তীতি তাঃ কীর্ত্ত্যাদ্যাঃ স্ত্রিয়ো মদ্বিভূতয়ঃ ॥ ৩৪ ॥

**শ্রীধরঃ**—বৃহদিতি। "ত্বাং ইন্দ্রং হবামহে" ইত্যস্যাং ঋচি গীয়মানং বৃহৎ সামাহম্, তেন চেন্দ্রঃ সর্ব্বেশ্বরত্বেন স্তূয়ত ইতি শ্রৈষ্ঠ্যম্ ; ছন্দোবিশিষ্টানাং মন্ত্রাণাং মধ্যে গায়ত্রীমন্ত্রোঽহং দ্বিজত্বাপাদকত্বেন সোমাহরণেন চ শ্রেষ্ঠত্বাৎ ; কুসুমাকরো বসন্তঃ ॥ ৩৫ ॥

---

**স্বঃ অনুঃ**—"মৃত্যুঃ" ইত্যাদি। সংহারকদিগের মধ্যে আমি সকলের বিনাশক মৃত্যু। ভবিষ্যৎ অজ্ঞাত পরবর্ত্তী কল্পের প্রাণিগণের অভ্যুদয়ও আমি ; নারীদিগের মধ্যে কীর্ত্তিপ্রভৃতি সপ্ত স্ত্রীদেবী আমি ; যাঁহাদের আভাসমাত্রে প্রাণিগণ কৃতার্থ হয়, সেই কীর্ত্তিপ্রভৃতি স্ত্রীগণ আমারই বিভূতি ॥ ৩৪ ॥

**স্বঃ অনুঃ**—"বৃহৎ" ইত্যাদি। "ইন্দ্ররূপী তোমাকে হোম করি"—এই ঋঙ্‌মন্ত্রে গানের বিষয় 'বৃহৎ সাম' আমি ; তাহা দ্বারা ইন্দ্র সর্ব্বেশ্বররূপে স্তুত হন, এইজন্য শ্রেষ্ঠত্ব প্রদর্শিত হইয়াছে। ছন্দোযুক্ত মন্ত্রসমূহের মধ্যে আমি গায়ত্রীমন্ত্র, দ্বিজত্ব পাওয়াইবার ও সোমাহরণজন্য ঐ মন্ত্রের শ্রেষ্ঠতা। [ ঋতুসমূহের মধ্যে আমি ] কুসুমাকর—বসন্ত ॥ ৩৫ ॥

---

**মূঃ অনুঃ**—আমি সর্ব্বসংহারক মৃত্যু, ভবিষ্যদ্বস্তুগণের মধ্যে উদ্ভব, নারীজাতির মধ্যে কীর্ত্তি, শ্রী, বাণী, স্মৃতি, মেধা, ধৃতি ও ক্ষমা ॥ ৩৪ ॥

**দ্যূতং ছলয়তামস্মি তেজস্তেজস্বিনামহম্।**
**জয়োঽস্মি ব্যবসায়োঽস্মি সত্ত্বং সত্ত্ববতামহম্॥ ৩৬॥**
**বৃষ্ণীনাং বাসুদেবোঽস্মি পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ।**
**মুনীনামপ্যহং ব্যাসঃ কবীনামুশনাঃ কবিঃ॥ ৩৭॥**

---

[আমি] ছলয়তাং (ছলনাকারিগণের) দ্যূতং (দ্যূতক্রীড়া), অহং (আমি) তেজস্বিনাং (তেজস্বিগণের) তেজঃ (তেজঃস্বরূপ) জয়ঃ অস্মি (বিজয়িগণের জয়স্বরূপ), ব্যবসায়ঃ অস্মি (উদ্যমশীলগণের উদ্যমস্বরূপ), অহং (আমি) সত্ত্ববতাং (বলবদ্গণের) সত্ত্বং (বলস্বরূপ)॥ ৩৬॥

[আমি] বৃষ্ণীনাং (বৃষ্ণিদিগের মধ্যে) বাসুদেবঃ অস্মি (শ্রীবাসুদেব), পাণ্ডবানাং (পাণ্ডবগণমধ্যে) ধনঞ্জয়ঃ (শ্রীঅর্জ্জুন), মুনীনাম্ অপি (মুনিদিগেরও মধ্যে) অহং (আমি) ব্যাসঃ (শ্রীব্যাসদেব), কবিনাং (শাস্ত্রজ্ঞগণমধ্যে) উশনাঃ কবিঃ (পণ্ডিত শুক্রাচার্য্য)॥ ৩৭॥

---

**শ্রীধরঃ**—দ্যূতমিতি। ছলয়তামন্যোঽন্যবঞ্চনপরাণাং সম্বন্ধি দ্যূতমস্মি, তেজস্বিনাং প্রভাববতাং তেজঃ প্রভাবোঽস্মি; জেতৃণাং জয়োঽস্মি; ব্যবসায়িনামুদ্যমবতাং ব্যবসায় উদ্যমোঽস্মি; সত্ত্ববতাং সাত্ত্বিকানাং সত্ত্বমহম্॥ ৩৬॥

**সুঃ অনুঃ**—"দ্যূতম্" ইত্যাদি। আমি ছলনাকারী—পরস্পর বঞ্চনপর লোকগণের সম্বন্ধীয় দ্যূত (ক্রীড়া)। আমি তেজস্বীদিগের—প্রভাবশালী-দিগের মধ্যে প্রভাব। জয়শীল নরগণের আমি জয়। ব্যবসায়ী—উদ্যম-শীল লোকগণের আমিই উদ্যম। সত্ত্ববান্ সাত্ত্বিকগণের আমি সত্ত্ব॥ ৩৬॥

---

**মূঃ অনুঃ**—আমি সামমন্ত্র-সকলের মধ্যে বৃহৎ সাম, ছন্দঃসকলের মধ্যে গায়ত্রী, মাসসকলের মধ্যে অগ্রহায়ণ, ঋতুসকলের মধ্যে বসন্ত॥ ৩৫॥

**মূঃ অনুঃ**—আমি ছলনাকারিগণের দ্যূতক্রীড়া, তেজস্বিগণের তেজঃ, আমি জয় ও ব্যবসায়, আমি বলবান্গণের বল॥ ৩৬॥

**দণ্ডো দময়তামস্মি নীতিরস্মি জিগীষতাম্ ।**
**মৌনং চৈবাস্মি গুহ্যানাং জ্ঞানং জ্ঞানবতামহম্ ॥ ৩৮ ॥**

---

[ আমি ] দময়তাং ( শাসনকারিগণের ) দণ্ডঃ (দণ্ড), জিগীষতাং (জয়েচ্ছুগণের) নীতিঃ অস্মি ( সামাদি নীতি ), গুহ্যানাং চ ( গোপ্য ধর্ম্মের মধ্যে ) মৌনং অস্মি ( মৌনভাব ), অহং ( আমি ) জ্ঞানবতাং ( জ্ঞানিগণের ) জ্ঞানং ( জ্ঞান ) ॥ ৩৮ ॥

---

**শ্রীধরঃ**—বৃষ্ণীনামিতি । বাসুদেবো যোঽহং ত্বামুপদিশামি, ধনঞ্জয়-স্ত্বমেব মদ্বিভূতিঃ, মুনীনাং বেদার্থমননশীলানাং বেদব্যাসোঽস্মি, কবীনাং শাস্ত্রদর্শিনামুশনা নাম কবিঃ শুক্রঃ ॥ ৩৭ ॥

**শ্রীধরঃ**—দণ্ড ইতি। দময়তাং দমনকর্ত্তৄণাং সম্বন্ধী দণ্ডোঽস্মি, যেনাসংযতা অপি সংযতা ভবন্তি, স দণ্ডো মদ্বিভূতিঃ, জেতুমিচ্ছতাং সম্বন্ধিনী সামাদ্যুপায়রূপা নীতিরস্মি, গুহ্যানাং গোপ্যানাং গোপনহেতু-র্মৌনবচনমস্মি, নহি তূষ্ণীং স্থিতস্যাভিপ্রায়ো জ্ঞায়তে, জ্ঞানবতাং তত্ত্ব-জ্ঞানিনাং যৎ জ্ঞানং তদহমস্মি ॥ ৩৮ ॥

---

**সুঃ অনুঃ**—"বৃষ্ণীনাম্" ইত্যাদি । [ বৃষ্ণিদিগের মধ্যে] বাসুদেব—যে আমি তোমায় উপদেশ দিতেছি। [ পাণ্ডবগণের মধ্যে ] ধনঞ্জয় তুমিই আমার বিভূতি । মুনিগণের—বেদের অর্থ-চিন্তাপরায়ণ পুরুষগণের মধ্যে আমি বেদব্যাস, শাস্ত্রদর্শনকারিগণের মধ্যে আমি উশনা—শুক্র-নামক কবি ॥ ৩৭ ॥

**সুঃ অনুঃ**—"দণ্ডঃ ইত্যাদি । দমনকারকগণের সম্বন্ধীয় আমি দণ্ড, যাহা দ্বারা অসংযতগণও সংযত হয়, সেই দণ্ড আমার বিভূতি ; আমি

---

**মুঃ অনুঃ**—বৃষ্ণিগণমধ্যে আমি বাসুদেব ( বসুদেবপুত্র ), পাণ্ডবগণ-মধ্যে ধনঞ্জয়, মুনিগণমধ্যে ব্যাস, কবি বা পণ্ডিতগণমধ্যে পণ্ডিত-শুক্রাচার্য্য ॥ ৩৭ ॥

**যচ্চাপি সর্ব্বভূতানাং বীজং তদহমর্জ্জুন।**
**ন তদস্তি বিনা যৎ স্যান্ময়া ভূতং চরাচরম্ ॥ ৩৯ ॥**
**নান্তোঽস্তি মম দিব্যানাং বিভূতীনাং পরন্তপ।**
**এষ তূদ্দেশতঃ প্রোক্তো বিভূতের্বিস্তরো ময়া ॥ ৪০ ॥**

---

হে অর্জ্জুন! যৎ চ অপি (যাহাই) সর্ব্বভূতানাং (সকল ভূতের) বীজং (উৎপত্তি-কারণ) তৎ (তাহা) অহং (আমি); ময়া বিনা (আমাকে পরিত্যাগ করিয়া) যৎ স্যাৎ (যাহা হইতে পারে), তৎ (তাদৃশ) চরাচরং (স্থাবর ও জঙ্গম) [কোন] ভূতং (বস্তু বা জীব) ন অস্তি (নাই) ॥ ৩৯ ॥

হে পরন্তপ! মম (আমার) দিব্যানাং (অলৌকিক) বিভূতীনাং (বিভূতিসকলের) অন্তঃ (অবধি) নাস্তি (নাই) এষ তু (কিন্তু এই) বিভূতেঃ (বিভূতির) বিস্তরঃ (বিস্তার) ময়া (আমি) উদ্দেশতঃ (সংক্ষেপে) প্রোক্তঃ (বলিলাম) ॥ ৪০ ॥

---

**শ্রীধরঃ**—যচ্চাপীতি। যদপি সর্ব্বভূতানাং বীজং প্ররোহকারণং তদহম্, তত্র হেতুঃ—ময়া বিনা যং স্যাদ্ ভবেৎ তচ্চরমচরং বা ভূতং নাস্ত্যেবেতি ॥ ৩৯।

---

জয় করিতে অভিলাষী জনগণের সম্বন্ধীয় সামাদি উপায়স্বরূপ নীতি; গুহ্য—গোপনীয় বিষয়গুলির মধ্যে আমি গোপনের কারণস্বরূপ মৌনবাক্; যিনি বাক্‌শূন্য থাকেন, তাঁহার অভিপ্রায় কেহ জানিতে পারেন না; আমি জ্ঞানবান্—তত্ত্বজ্ঞানীদিগের যে জ্ঞান, তাহাই ॥ ৩৮ ॥ (সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—"যচ্চাপি" ইত্যাদি। যাহা যাহা সকল ভূতের বীজ—উদ্ভবকারণ, তাহাই আমি; তাহাতে কারণ—আমার ছাড়া যাহা জন্মিতে পারে, এরূপ স্থাবর ও জঙ্গম ভূত কিছুই নাই ॥ ৩৯ ॥

---

**মূঃ অনুঃ**—আমি শাসকগণের দণ্ড, বিজিগীষুগণের নীতি, গোপ্য-সকলের মধ্যে মৌন, জ্ঞানিগণের জ্ঞান ॥ ৩৮ ॥

**মূঃ অনুঃ**—হে অর্জ্জুন! সকল ভূতের যাহা বীজ, তাহা আমি; চরাচর জগতে এমন কোন বস্তু নাই, যাহা আমা ব্যতীত উৎপন্ন হইতে পারে ॥ ৩৯ ॥

**যদ্‌যদ্বিভূতিমৎ সত্ত্বং শ্রীমদূর্জিতমেব বা।**
**তত্তদেবাবগচ্ছ ত্বং মম তেজোঽংশসম্ভবঃ ॥ ৪১ ॥**

---

যদ্ যৎ ( যে যে ) সত্ত্বং এব (বস্তুই) বিভূতিমৎ ( ঐশ্বর্য্যযুক্ত ) শ্রীমৎ ( সৌন্দর্য্যবিশিষ্ট ) ঊর্জিতং বা ( অথবা কোন প্রকার প্রাচুর্য্য বা আধিক্যবিশিষ্ট ) তৎ তৎ এব (তৎসমস্তই ) মম ( আমার ) তেজোঽংশসম্ভবঃ ( তেজ অর্থাৎ শক্তির অংশ হইতে উৎপন্ন বলিয়া ) ত্বং অবগচ্ছ ( তুমি জানিও ) ॥ ৪১ ॥

---

**শ্রীধরঃ**—প্রকরণার্থমুপসংহরতি—নান্তোঽস্তীতি। অনন্তত্বাদ্বিভূতীনাং তাঃ সাকল্যেন বক্তুং ন শক্যন্তে ; এষ তু বিভূতিবিস্তর উদ্দেশতঃ সংক্ষেপতঃ প্রোক্তঃ ॥ ৪০ ॥

**শ্রীধরঃ**—পুনশ্চ সাকাঙ্ক্ষং প্রতি কথঞ্চিৎ সাকল্যেন কথয়তি—যৎ যদিতি। বিভূতিমদৈশ্বর্য্যযুক্তম্, শ্রীমৎ সম্পত্তিযুক্তম্, ঊর্জ্জিতং কেনাপি প্রভাববলাদিনা গুণেনাতিশয়িতং যদ্ যৎ সর্ব্বং বস্তুমাত্রং ভবেত্তত্তদেব মম তেজসঃ প্রভাবস্যাংশেন সম্ভূতং অবগচ্ছ জানীহি ॥ ৪১ ॥

---

**সুঃ অনুঃ**—এই প্রকরণের বিষয়ের সমাপ্তি করিতেছেন—"নান্তোঽস্তি" ইত্যাদি। আমার বিভূতিগুলির সীমা না থাকায় সমগ্রভাবে ঐগুলি বলা যাইতে পারে না। এই বিভূতির বিস্তার উদ্দেশে অল্পমাত্র দেখাইয়া বলা হইল ॥ ৪০ ॥

**সুঃ অনুঃ**—আবার শুনিতে অভিলাষী অর্জ্জুনের প্রতি একটু সমগ্রভাবে বলিতেছেন, "যদ্ যদ্" ইত্যাদি। [ যাহা যাহা ] বিভূতিমৎ—ঐশ্বর্য্যযুক্ত, শ্রীমৎ—সম্পত্তিযুক্ত, ঊর্জ্জিত—কোনও প্রভাব ও বলাদি গুণে শ্রেষ্ঠ যাহা যাহা অর্থাৎ সমস্ত বস্তুমাত্র হইয়া থাকে, তাহাই আমার তেজের প্রভাবের অংশদ্বারা জাত, ইহাই অবগত হও—জানিও ॥ ৪১ ॥

---

**মূঃ অনুঃ**—হে পরন্তপ ! আমার দিব্য বিভূতিসকলের অন্ত নাই ; বিভূতির এই বিস্তার কিন্তু সংক্ষেপে কহিলাম ॥ ৪০ ॥

**অথবা বহুনৈতেন কিং জ্ঞাতেন তবার্জ্জুন ?**

**বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ ॥ ৪২ ॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে বিভূতিযোগো নাম দশমোঽধ্যায়ঃ ॥

---

হে অর্জ্জুন ! অথবা [আমার বিভূতির] এতেন (এই) বহুনা (বিস্তৃত) জ্ঞাতেন (জ্ঞানে) তব (তোমার) কিং (কি প্রয়োজন) ? অহং (আমি) একাংশেন (এক অংশমাত্র দ্বারা) ইদং (এই) কৃৎস্নং (সমগ্র) জগৎ (বিশ্ব) বিষ্টভ্য (ধারণ বা ব্যাপ্ত করিয়া) স্থিতঃ (অবস্থিত) ॥ ৪২ ॥

---

**শ্রীধরঃ**—অথবা কিমেতেন পরিচ্ছিন্নবিভূতিদর্শনেন ? সর্ব্বত্র সমদৃষ্টিমেব কুর্বিত্যাহ—অথবেতি। বহুনা পৃথক্ জ্ঞাতেন কিং তব কার্য্যম্ ? যস্মাদিদং সর্ব্বং জগদেকাংশেনৈবদেশমাত্রেণ বিষ্টভ্য ধৃত্বা ব্যাপ্যেতি বা অহমেবাবস্থিতঃ, ন মদ্ব্যতিরিক্তং কিঞ্চিদস্তি—"পাদোঽস্য বিশ্বা ভূতানি" ইতি শ্রুতেঃ ॥ ৪২ ॥

ইন্দ্রিয়দ্বারতশ্চিত্তে বহির্ধাবতি সত্যপি।

ঈশদৃষ্টিবিধানায় বিভূতির্দশমেঽব্রবীৎ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায়াং স্বামিকৃত-টীকায়াং সুবোধিন্যাং

বিভূতিযোগো নাম দশমোঽধ্যায়ঃ ॥

---

**মূঃ অনুঃ**—যে যে বস্তুই ঐশ্বর্য্যবিশিষ্ট, সৌন্দর্য্যবিশিষ্ট ও আধিক্য-বিশিষ্ট, তৎসমস্তই আমার তেজ বা শক্তির অংশ হইতে উৎপন্ন বলিয়া জানিও ॥ ৪১ ॥

---

**স্বঃ অনুঃ**—অথবা এই সীমাবদ্ধ বিভূতির দর্শনে কি ফল ? সর্ব্বত্র সমদৃষ্টি কর, ইহাই বলিলেন,—"অথবা" ইত্যাদি। বহু পৃথগ্‌ভাবে

জানিয়া তোমার কি প্রয়োজন? যেহেতু এই সমগ্র জগৎ আমিই একাংশমাত্র দ্বারা ধারণ করিয়া বা ব্যাপ্ত হইয়া অবস্থান করিতেছি। আমাকে বাদ দিয়া কিছুই নাই; কেননা, শ্রুতিতে আছে—"সর্ব্বভূতই ইহার অংশ" ॥ ৪২ ॥ (সুঃ অনুঃ)

চিত্ত ইন্দ্রিয়দ্বার-অবলম্বনে বাহ্যবিষয়ে ধাবমান হইলে ঈশ্বরের প্রতি দৃষ্টিবিধানের নিমিত্ত দশমাধ্যায়ে বিভূতিসমূহের বর্ণন করিলেন।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীধরস্বামিকৃত-টীকা 'সুবোধিনী'তে
'বিভূতিযোগ' নামক দশম অধ্যায়।

---

**মূঃ অনুঃ**—হে অর্জ্জুন! এই বিস্তৃত জ্ঞানে তোমার কি লাভ হইবে? আমি একাংশদ্বারা এই সমগ্র বিশ্বকে ব্যাপ্ত করিয়া রহিয়াছি ॥ ৪২ ॥

ইতি ব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোকনিবদ্ধ স্মৃতিগ্রন্থে
ভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায় যোগশাস্ত্রে
শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে বিভূতিযোগ-নামক দশম অধ্যায়।

## কতিপয় তথ্য

**সপ্ত মহর্ষি**—ভৃগু, মরীচি, অত্রি, পুলস্ত্য, পুলহ, ক্রতু ও বশিষ্ঠ—এই সাতজন মহর্ষি স্থূলতঃ ব্রহ্মার মানসপুত্র বলিয়া পুরাণসকলে বর্ণিত হইলেও মূলতঃ শ্রীভগবান্ই ইঁহাদের কারণের কারণ।

**পূর্ব্বতন চারিজন**—উক্ত সপ্ত-মহর্ষিরও পূর্ব্বকালীন চারিজন মহর্ষি—সনক, সনন্দ, সনাতন, সনৎকুমার। বিষ্ণুপার্ষদ চারি সৎসম্প্রদায়ের অন্যতম নিম্বার্ক-সম্প্রদায়ের ইঁহারা মূল প্রবর্ত্তক মহাজন।

**মনু**—চতুর্থ অধ্যায়ের তথ্য দ্রষ্টব্য।

**বুদ্ধিযোগ**—বুদ্ধিরূপ যোগ বা উপায় ; বুদ্ধিতে ভগবৎপ্রেরণা।

**আদিত্য**—কশ্যপের ঔরসে দিতির গর্ভে জাত দ্বাদশ আদিত্য, যথা—বিবস্বান্, অর্য্যমা, পূষা, ত্বষ্টা, সবিতা, ভগ, ধাতা, বিধাতা, বরুণ, মিত্র, শক্র, উরুক্রম বা অতিতেজা। মতান্তরে—বিধাতা, শক্র, উরুক্রম—এই তিন নামের স্থলে রুদ্র, সূর্য্য ও বিষ্ণু ; বিষ্ণুর (বামনের) নামান্তর—উরুক্রম। ইনি অতিতেজা অর্থাৎ প্রভূত তেজশালী। তাই ভগবান্ আদিত্যগণমধ্যে বিষ্ণু বা বামন। বিষ্ণুধর্ম্মোত্তর ও মহাভারত দ্রষ্টব্য।

**সামবেদ**—চারিবেদের অন্যতম। যজ্ঞাদিতে যে সকল মন্ত্র উদ্গীত হয়, সেই সকল মন্ত্রসমষ্টিই—সামবেদ।

**একাক্ষর**—ওঙ্কার, প্রণব। ইহা ব্রহ্মের বাচক ও ব্রহ্মস্বরূপ। ইহা শ্রীভগবানের বা পরব্রহ্মের নামকলিকা, সম্যক্ বিকশিত অবস্থায়—নাম। ইহা ব্রহ্মের শাব্দিক অবতার—শব্দব্রহ্ম। ইহা সকল বেদের নিদান,—মহাবাক্য। শ্রীমন্মহাপ্রভুর উক্তি—"প্রণব সে মহাবাক্য, বেদের নিদান।" (চৈঃ চঃ, আদি ৭ম)। এই নামকলিকা-কীর্ত্তনের ফল—গীঃ ৮।১৩ শ্লোক দ্রষ্টব্য।

**কপিল মুনি**—ভগবদবতার ভগবান্ শ্রীকপিলদেব। ইনি ত্রেতাযুগে মহর্ষি কর্দ্দম ও তৎপত্নী দেবহূতির পুত্রত্ব স্বীকার করিয়া আবির্ভূত হন। ইনি স্বীয় জননী দেবহূতিকে উপলক্ষ্য করিয়া জগৎকে যে তত্ত্বজ্ঞান উপদেশ করিয়াছিলেন, তাহা "সাংখ্য" (অর্থাৎ সম্যক্ জ্ঞান) নামে প্রসিদ্ধ। ইহা সেশ্বর সাংখ্য,—শুদ্ধা ভক্তি ইহার অভিধেয়। ষড়্দর্শনের অন্তর্গত নিরীশ্বর 'সাংখ্যদর্শন' উক্ত "সাংখ্য" হইতে ভিন্ন জড়দর্শনমাত্র। সেশ্বর-সাংখ্যোক্ত তত্ত্বসংগ্রহই পরবর্ত্তী নিরীশ্বর সাংখ্য-দর্শনের তত্ত্বসংখ্যার ভিত্তি। ভাঃ ৩য় স্কন্ধ, ২৪শ অধ্যায়ে দ্রষ্টব্য।

**বাদ**—তত্ত্বনিরূপণের সরল উদ্দেশ্যে যে বিচার, তাহা "বাদ"। সত্যকে পরিত্যাগ করিয়াও শুধু স্ব-মতস্থাপনের উদ্দেশ্যে পরমত-খণ্ডনের জন্য যে তর্ক, তাহা "জল্প" ; সত্য ও যুক্তিকে পরিহার করিয়া একে অন্যের মত খণ্ডনের জন্য পরস্পর দোষারোপের যে চেষ্টা, তাহা "বিতণ্ডা।"

**একাংশ**—একপাদ বিভূতি। অনন্ত জড় জগৎ শ্রীভগবানের এক-পাদ বিভূতিমাত্র। তাঁহার অবশিষ্ট ত্রিপাদ বিভূতি—মায়াতীত নিত্য অনন্ত বৈকুণ্ঠধাম। ঋগ্বেদের পুরুষসূক্তে—"পাদোঽস্য বিশ্বা ভূতানি ত্রিপাদস্য অমৃতং দিবি।" এই একপাদ বিভূতিকে ওতপ্রোতভাবে ব্যাপ্ত করিয়া শ্রীভগবানের "একাংশ" অবস্থিত। এই একাংশই "পরমাত্মা" ; অতএব সর্ব্ববিশ্বব্যাপী "পরমাত্মা" শ্রীভগবানের আংশিক প্রকাশমাত্র—পূর্ণ অভিব্যক্তি নহে।

---

# পরিপ্রশ্নমালা

১। মোহ ও সর্ব্বপ্রকার পাপ হইতে কে মুক্ত হইতে পারে? (গীঃ ১০।৩)

২। ভগবানের বিভূতি ও যোগের জ্ঞানলাভের ফল কি? (গীঃ ১০।৭)

৩। প্রীতিমান্ ভক্তগণের আচরণ ও কার্য্য কি কি? (গীঃ ১০।৯)

৪। ভগবান্ কাহাকে সদ্বুদ্ধির প্রেরণা দেন? (গীঃ ১০।১০)

৫। ভগবদ্বিভূতিসমূহের উৎপত্তির কারণ কি? (১০।৪১)

৬। ভগবদ্বিভূতির চরম কথা কি? (গীঃ ১০।৪২)

---

# একাদশোঽধ্যায়ঃ

## *বিশ্বরূপদর্শনযোগ*

### কথাসার

শ্রীহরি পরম কৃপা পূর্ব্বক তদীয় বিভূতির ঐশ্বর্য্য বলিয়া তদ্দর্শনেচ্ছু অর্জ্জুনকে বিশ্বরূপ প্রদর্শন করিলেন। ইহাই এই অধ্যায়ে বর্ণিত হইয়াছে।

অর্জ্জুন পূর্ব্বাধ্যায়-কথিত বিশ্বাত্মক পরমেশ্বর-রূপের কথা শ্রবণ করিয়া মোহমুক্তের ন্যায় লীলা প্রকাশ করিলেন এবং জগতের সৃষ্টি-লয় ও ঈশ্বরের অব্যয়-মাহাত্ম্য শ্রবণ করিয়া ভগবানের পরম ঐশ্বরিক বিরাট রূপ-দর্শনের ইচ্ছা জানাইলেন। ভগবান্ অর্জ্জুনকে স্বীয় বিশ্বরূপ প্রদর্শন করিবার পূর্ব্বে তাঁহাকে ঐশ্বর-রূপ-দর্শনোপযোগী প্রজ্ঞানেত্র প্রদান করিলেন। ভগবান্ও অর্জ্জুনকে কৃপা করিবার ছলে সাধককে জানাইলেন, —অপ্রাকৃত দিব্যদৃষ্টি বা দীক্ষা লাভ না করিলে ভগবানের কৃপালাভ ও অপ্রাকৃত-রূপ দর্শন হয় না।

অতঃপর মহাযোগেশ্বর শ্রীহরি পৃথা-পুত্র অর্জ্জুনকে পরম ঐশ্বর-রূপ প্রদর্শন করিলেন। ভগবানের বিরাট্ রূপটী অনেক নয়নযুক্ত, অনেক অদ্ভুত দর্শনীয় বস্তুযুক্ত, অনেক দিব্য ভূষণযুক্ত, অনেক উদ্যত দিব্যাস্ত্রযুক্ত, দিব্যমাল্য ও দিব্যবস্ত্রধারী, দিব্যগন্ধময় অনুলেপনযুক্ত, অত্যন্ত আশ্চর্য্যময়, দীপ্তিশালী, অপরিচ্ছিন্ন এবং সর্ব্বদিকেই মুখবিশিষ্ট।

ধনঞ্জয় দেবদেব হৃষীকেশের শরীরে সমগ্র জগৎকে একত্র অবস্থিত দেখিলেন। সেই বিরাট্ রূপ আদি, মধ্য ও অন্তহীন, অনন্তবীর্য্যশালী, অনন্তবাহুযুক্ত, চন্দ্রসূর্য্যরূপ চক্ষুর্দ্বয়বিশিষ্ট, প্রদীপ্ত হুতাশনপূর্ণ-মুখবিশিষ্ট

এবং স্বীয় তেজোদ্বারা বিশ্বসন্তাপকারী। সর্ব্বব্যাপী অদৃষ্টপূর্ব্ব সেই ঘোর রূপ দর্শন-পূর্ব্বক লোকত্রয়, এমন কি অর্জ্জুনও ভীত হইয়াছিলেন। অর্জ্জুন দেখিতে পাইলেন—প্রলয়াগ্নিসদৃশ বিরাট্ পুরুষের মুখ-মধ্যে ধার্ত্তরাষ্ট্রগণ, রাজগণ, ভীষ্ম, দ্রোণ, কর্ণ ও পাণ্ডব-পক্ষীয় যোদ্ধৃগণ প্রবেশ করিতেছেন, কেহ বা তদীয় দন্তসন্ধিস্থলে চূর্ণ-বিচূর্ণ হইয়া যাইতেছেন। বিরাট্ পুরুষ জ্বলন্ত মুখসমূহদ্বারা সমগ্র লোককে গ্রাস করিতেছেন; অর্জ্জুন সেই উগ্রমূর্ত্তি বিরাট্ পুরুষের স্বরূপ জানিতে চাহিলে তিনি বলিলেন যে, তিনি লোকক্ষয়কারী অত্যুৎকট কাল। তিনি অর্জ্জুনকে যুদ্ধার্থ প্রবৃত্ত করিলেন এবং বলিলেন— "আমা-কর্ত্তৃক এই সকল (জীবগণ) পূর্ব্বেই নিহতপ্রায় হইয়াছে। হে সব্যসাচিন্! ( অর্জ্জুন! ) তুমি এই লোকনাশের নিমিত্তমাত্র হও।"

ভগবান্ তাঁহার ভয়ঙ্কর বিশ্বরূপ সংবরণ করিলে অর্জ্জুন ভগবান্‌কে সর্ব্বকারণ-কারণ, পরমবেদ্য, পরমধাম ও অনন্তরূপ বলিয়া স্তব করিলেন। ভগবানের যোগেশ্বর-রূপে ভীতি ও সম্ভ্রমযুক্ত হইয়া অর্জ্জুন সখ্যভাবের দরুণ ভগবানের চরণে অপরাধ করিয়াছেন, মনে করিয়া ক্ষমা প্রার্থনা করিলেন। যাঁহার আদি ও অন্ত নাই, যাঁহার সমান ও অধিক কেহই নাই, সেই অতুল-প্রভাব ভগবানের প্রতি সখ্যভাবে ব্যবহার করিয়াছেন বলিয়া অর্জ্জুন ভীত ও লজ্জিত হইলেন।

ভগবান্ অর্জ্জুনকে অভয় প্রদান-পূর্ব্বক প্রীতিভরে বলিলেন যে, তিনি ( অর্জ্জুন ) ভিন্ন আর কেহ বেদাধ্যয়ন, দান, সৎকর্ম্ম অথবা উগ্র তপস্যদ্বারাও তাঁহার এই রূপ দেখিতে পারেন নাই। অর্জ্জুনের ভীতি-অপনোদনের নিমিত্ত ভগবান্ স্বীয় দ্বিভুজ-রূপ পুনরায় প্রদর্শন করিলেন। অর্জ্জুন তখন ভগবানের অপ্রাকৃত নিত্য মানুষ-রূপ দর্শন করিয়া প্রসন্নচিত্ত ও প্রকৃতিস্থ হইলেন।

ভগবান্ বলিলেন—হে পরন্তপ! অনন্যভক্তি ব্যতীত কেহই কোনও সাধনদ্বারা আমার স্বরূপের দর্শনলাভ করিতে পারেন না। যিনি আমার নিমিত্ত ভক্ত্যনুকূল কর্ম্ম করেন, আমিই যাঁহার পরম-পুরুষার্থ, যিনি আমার ভজনকারী, যিনি দুঃসঙ্গ-বর্জ্জিত ও সর্ব্বভূতে মদ্ভাবদর্শী তিনিই আমাকে প্রাপ্ত হন।

**শিক্ষা**—ভগবান্ তাঁহার বিরাট্ রূপ বা বিশ্বরূপ দ্বারা বহিরঙ্গ ঐশ্বর্য্যপ্রিয় নবীন উপাসকের ভয়, বিস্ময় ও গৌণী শ্রদ্ধা উৎপাদন করেন। কিন্তু একান্ত শরণাগত অন্তরঙ্গ নিজ-জনকে নিজ-স্বরূপ প্রদর্শন করেন ও স্বীয় সেবা-দানে তাঁহাকে কৃতার্থ করেন। শ্রীকৃষ্ণের বিশ্বরূপ প্রাকৃত আর তাঁহার স্বরূপ ( নররূপ ) অপ্রাকৃত।

---

অর্জ্জুন উবাচ—

**মদনুগ্রহায় পরমং গুহ্যমধ্যাত্মসংজ্ঞিতম্।**
**যত্ত্বয়োক্তং বচস্তেন মোহোঽয়ং বিগতো মম ॥ ১ ॥**

---

পরমং ( অতীব ) গুহ্যম্ (রহস্য) অধ্যাত্মসংজ্ঞিতং ( অধ্যাত্ম—এই সংজ্ঞাবিশিষ্ট ) যৎ ( যেই ) বচঃ ( বাক্য ) ত্বয়া ( তুমি ) মদনুগ্রহায় ( আমাকে অনুগ্রহ-প্রদর্শনার্থ) উক্তং ( বলিয়াছ ), তেন ( তাহাতে) মম ( আমার ) অয়ং ( এই ) মোহঃ ( জ্ঞানাভাব) বিগতঃ ( দূর হইল ) ॥ ১ ॥

---

বিভূতের্বৈভবং প্রোচ্য কৃপয়া পরয়া হরিঃ।
দিদৃক্ষোরর্জ্জুনস্যাথ বিশ্বরূপমদর্শয়ৎ ॥

**শ্রীধরঃ**—পূর্ব্বাধ্যায়ান্তে "বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ" ইতি বিশ্বাত্মকং পারমেশ্বররূপমুপক্ষিপ্তম্ ; তদ্দিদৃক্ষুঃ পূর্ব্বোক্তমভি-

নন্দনর্জ্জুন উবাচ—মদনুগ্রহায়েতি চতুর্ভিঃ। মদনুগ্রহায় শোকনিবৃত্তয়ে পরমং পরমাত্মনিষ্ঠং গুহ্যং গোপ্যমপি অধ্যাত্ম-সংজ্ঞিতমাত্মানাত্মবিবেক বিষয়ং যত্বয়োক্তং বচঃ "অশোচ্যানন্বশোচস্ত্বম্" (২।১১) ইত্যাদি ষষ্ঠাধ্যায়-পর্য্যন্তং যদ্বাক্যং, তেন মমায়ং মোহঃ—'অহং হন্তা, এতে হন্যন্তে' ইত্যাদিলক্ষণভ্রমো বিগতো বিনষ্ট আত্মনঃ কর্ত্তৃত্বাভাবোক্তেঃ ॥ ১ ॥ (শ্রীধরঃ)

শ্রীহরি পরম কৃপাপূর্ব্বক তদীয় বিভূতির ঐশ্বর্য্য বলিয়া তদ্দর্শনেচ্ছু অর্জ্জুনকে বিশ্বরূপ প্রদর্শন করিলেন।

**সুঃ অনুঃ**—দশম অধ্যায়ের শেষ শ্লোকে "আমি একাংশদ্বারা এই বিশ্বে ব্যাপ্ত হইয়া অবস্থান করিতেছি" এই বাক্যে পরমেশ্বরের বিশ্বময় রূপ উল্লিখিত হইয়াছে। তাহা দেখিতে অভিলাষী হইয়া পূর্ব্বকথিত বাক্য সাগ্রহে স্বীকারপূর্ব্বক অর্জ্জুন বলিলেন—"মদনুগ্রহায়" ইত্যাদি চারি শ্লোক। আমার প্রতি অনুগ্রহের—শোকনিবৃত্তির জন্য, পরম—পরমাত্মবিষয়ক, গুহ্য—গোপনীয়, অধ্যাত্মসংজ্ঞিত—আত্মা ও অনাত্মার বিচারবিষয়ে, "তুমি শোকের অযোগ্যে শোক করিতেছ" (২।১১) হইতে আরম্ভ করিয়া ষষ্ঠ অধ্যায় পর্য্যন্ত যে বাক্যগুলি বলিয়াছ, তাহার দ্বারা "আমি ঘাতক ও ইহারা হত হইতেছে" ইত্যাদিরূপ আমার এই মোহ—ভ্রম বিনষ্ট হইয়াছে; কারণ, আত্মার কর্ত্তৃত্বের অভাব কথিত হইয়াছে ॥ ১ ॥

শ্রীহরি অতিশয় কৃপাপূর্ব্বক বিভূতিবিস্তার বর্ণনা করিয়া অনন্তর দর্শনেচ্ছু অর্জ্জুনকে বিশ্বরূপ প্রদর্শন করিলেন।

**মূঃ অনুঃ**—[ পূর্ব্বাধ্যায়ের অন্তিমশ্লোকে শ্রীকৃষ্ণ তাঁহার বিশ্বব্যাপী পরমেশ্বররূপের ইঙ্গিত করিয়াছিলেন। সেইরূপ-দর্শনকামী হইয়া অর্জ্জুন শ্রীভগবদ্বাক্যকে অভিনন্দিত করিয়া বলিলেন—] তুমি আমাকে অনুগ্রহ

**ভবাপ্যয়ৌ হি ভূতানাং শ্রুতৌ বিস্তরশো ময়া।**
**ত্বত্তঃ কমলপত্রাক্ষ মাহাত্ম্যমপি চাব্যয়ম্ ॥ ২ ॥**

হে কমলপত্রাক্ষ! (হে পদ্মপলাশলোচন!) হি (যেহেতু) ত্বত্তঃ (তোমার নিকট হইতে) ভূতানাং (জীবের) ভবাপ্যয়ৌ (উৎপত্তি ও বিনাশের বিষয়) ময়া (আমি) বিস্তরশঃ (সবিস্তারে) শ্রুতৌ (শ্রবণ করিলাম) (এবং) [তোমার] অব্যয়ং (নিত্য) মাহাত্ম্যম্ অপি (মহিমাও) [শুনিলাম] ॥ ২ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ ভবেতি। ভূতানাং ভবাপ্যয়ৌ সৃষ্টিপ্রলয়ৌ ত্বত্তঃ সকাশাদেব ভবত ইতি শ্রুতৌ ময়া "অহং কৃৎস্নস্য জগতঃ প্রভবঃ প্রলয়-স্তথা" ইত্যাদৌ বিস্তরশঃ পুনঃ পুনঃ। কমলস্য পত্রে ইব সুপ্রসন্নে বিশালে অক্ষিণী যস্য তব হে কমলপত্রাক্ষ! মাহাত্ম্যমপি চাব্যয়ম্ অক্ষয়ং শ্রুতম্। বিশ্বসৃষ্ট্যাদিকর্তৃত্বেঽপি সর্ব্বনিয়ন্তৃত্বেঽপি শুভাশুভকর্ম্মকারয়িতৃত্বে ঽপি বন্ধমোক্ষাদিবিচিত্র-ফলদাতৃত্বেঽপি অবিকারাবৈষম্যাসঙ্গৌদাসীন্যাদি লক্ষণমপরিমিতং মহত্ত্বঞ্চ শ্রুতং "অব্যক্তং ব্যক্তিমাপন্নং মন্যন্তে মামবুদ্ধয়ঃ" ইতি, "ময়া ততমিদং সর্ব্বম্" ইতি, "ন চ মাং তানি কর্ম্মাণি" ইতি "সমোঽহং সর্ব্বভূতেষু" ইত্যাদিনা চ; অতস্ত্বং পরতন্ত্রাণামপি জীবানামহং কর্ত্তেত্যাদিমদীয়ো মোহো বিগত ইতি ভাবঃ ॥ ২ ॥

**মূঃ অনুঃ**—আরও "ভব" ইত্যাদি। ভূতগণের ভব ও অপ্যয় অর্থাৎ সৃষ্টি ও প্রলয়ের বিষয় তোমার নিকট হইতেই "আমি সমস্ত জগতের উৎপত্তি ও প্রলয়ের কারণ" (৭।৬) ইত্যাদি বাক্যে বিস্তৃতভাবেই পুনঃ পুনঃ শুনিয়াছি। পদ্মের পত্রদ্বয়ের ন্যায় সুপ্রসন্ন ও বিশাল নেত্রদ্বয় যাঁহার, এতাদৃশ হে কমলপত্রাক্ষ! তোমার অব্যয়—অক্ষয় মাহাত্ম্যও শুনিয়াছি।

করিবার জন্য অতিরহস্যময় যে অধ্যাত্ম-কথা বলিয়াছ, তাহাতে আমার মোহ বিদূরিত হইল ॥ ১ ॥ (মূঃ অনুঃ)

**এবমেতদ্ যথাত্থ ত্বমাত্মানং পরমেশ্বর।**
**দ্রষ্টুমিচ্ছামি তে রূপমৈশ্বরং পুরুষোত্তম ॥ ৩ ॥**

---

হে পরমেশ্বর! ত্বং (তুমি) আত্মানং (নিজের সম্বন্ধে) যথা (যেরূপ) আত্থ (বলিতেছ), এতৎ (তাহা) এবং (এইরূপই); হে পুরুষোত্তম! [তথাপি] তে (তোমার) ঐশ্বরং (ঐশ্বর্য্যময়) রূপং (রূপ) দ্রষ্টুং (দর্শন করিতে) ইচ্ছামি (ইচ্ছা করি) ॥ ৩ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ এবমেতদিতি। "ভবাপ্যয়ৌ হি ভূতানামি"ত্যাদি ময়া শ্রুতম্; যথা চেদানীমাত্মানং ত্বমাত্থ "বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ"; ইত্যেবং কথয়সি, হে পরমেশ্বর! এতদেবমেব অত্রাপ্য-বিশ্বাসো মম নাস্তি, তথাপি হে পুরুষোত্তম! তবৈশ্বরং জ্ঞানৈশ্বর্য্যশক্তি-বীর্য্যাদিভিঃ সম্পন্নং ত্বদ্রূপং কৌতূহলাদহং দ্রষ্টুমিচ্ছামি ॥ ৩ ॥

---

তুমি বিশ্বের সৃষ্ট্যাদিতে কর্ত্তা, সকলের পরিচালক, শুভ ও অশুভ কর্ম্মের প্রবর্ত্তক, বন্ধন ও মোক্ষাদি বিচিত্রফলদাতা হইলেও তোমার বিকারাভাব, বৈষম্যাভাব, নিত্য আসক্তিহীনতা ও ঔদাসীন্য প্রভৃতিরূপ অপরিমিত মহত্ত্বও "আমি প্রপঞ্চের অতীত হইলেও মূর্খেরা আমাকে মৎস্য-কূর্ম্মাদির ভাবপ্রাপ্ত বলিয়া মনে করে," "আমার অতীন্দ্রিয়স্বরূপ-দ্বারা কারণরূপে আমি সমগ্র জগৎ ব্যাপিয়া আছি," "সেই বিশ্বসৃষ্ট্যাদি কর্ম্ম আমাকে অধীন করিতে পারে না" এবং "আমি সর্ব্বভূতেই সম"— এই সকল বাক্য শ্রবণ করিয়াছি। অতএব তোমারই অধীন হওয়ায় জীবগণের পক্ষে "আমি কর্ত্তা"—আমার এইরূপ ভ্রান্তি বিনাশ পাইয়াছে ॥ ২ ॥ (সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—আরও 'এবমেতদ্' ইত্যাদি। "ভূতসমূহের আমিই জন্ম ও নাশের কারণ" (১১।২) ইত্যাদিও আমি শুনিয়াছি। অধিকন্তু নিজসম্বন্ধে তুমি অধুনা বলিয়াছ— 'আমি একাংশদ্বারা সমগ্র বিশ্বে ব্যাপিয়া আছি"—তুমি এখন এইরূপ যাহা বলিতেছ, হে পরমেশ্বর!

**মন্যসে যদি তচ্ছক্যং ময়া দ্রষ্টুমিতি প্রভো।**
**যোগেশ্বর ততো মে ত্বং দর্শয়াত্মানমব্যয়ম্ ॥ ৪ ॥**

হে প্রভো ! তৎ ( সেই ঐশ্বর্য্যময় রূপ ) ময়া ( আমি ) দ্রষ্টুং ( দর্শন করিতে ) শক্যং ( সক্ষম ) ইতি ( ইহা) যদি মন্যসে (মনে কর), ততঃ (তাহা হইলে) হে যোগেশ্বর ! ( সর্ব্বশক্তিমন্ ! ) ত্বং ( তুমি ) মে ( আমাকে ) অব্যয়ম্ ( নিত্য ) আত্মানং ( নিজ-রূপ ) দর্শয় ( দেখাও ) ॥ ৪ ॥

**শ্রীধরঃ**—ন চাহং দ্রষ্টুমিচ্ছামীত্যেতাবতৈব ত্বয়া তদ্রূপং দর্শয়িতব্যং, কিং তর্হি মন্যস ইতি। যোগিন এব যোগাস্তেষামীশ্বর ! ময়ার্জ্জুনেন তদ্রূপং দ্রষ্টুং শক্যমিতি যদি মন্যসে, ততস্তর্হি তদ্রূপং পরমাত্মানমব্যয়ং নিত্যং মম দর্শয় ॥ ৪ ॥

তাহা যথার্থই,—এই বিষয়েও আমার অবিশ্বাস নাই। তথাপি হে পুরুষোত্তম ! তোমার ঐশ্বর্য্য, জ্ঞান, শক্তি বীর্য্যাদি-দ্বারা যুক্ত সেই ঐশ্বর-রূপ দেখিতে আমার কৌতূহল হইয়াছে ॥ ৩ ॥ ( স্বঃ অনুঃ )

**স্বঃ অনুঃ**—কেবল আমি দেখিতে চাই বলিয়া তোমার সেই রূপ দেখাইতে হইবে, এরূপ নহে ; তাহা হইলে কি মনে কর ? যোগীরাই যোগ, তাঁহাদের ঈশ্বর—যোগেশ্বর ! আমি—অর্জ্জুন, আমার সেইরূপ দর্শন করিতে সামর্থ্য আছে—এইরূপ যদি তুমি মনে কর, তবে সেই পরমাত্মস্বরূপ অব্যয়—নিত্যরূপ আমাকে দেখাও ॥ ৪ ॥

**মুঃ অনুঃ**—হে পদ্মপলাশলোচন্ ! কারণ, জীবের সৃষ্টি ও বিনাশের বিষয় আমি তোমার নিকট হইতে সবিস্তারে শুনিয়াছি এবং তোমার নিত্য মহিমাও শুনিয়াছি ॥ ২ ॥

**মুঃ অনুঃ**—হে পরমেশ্বর ! তুমি তোমার নিজের সম্বন্ধে যেরূপ বলিতেছ, তাহা তাই বটে। তথাপি, হে পুরুষোত্তম ! আমি তোমার ঐশ্বর্য্যময় রূপ দর্শন করিতে ইচ্ছা করি ॥ ৩ ॥

**পশ্য মে পার্থ রূপাণি শতশোহথ সহস্রশঃ।**
**নানাবিধানি দিব্যানি নানাবর্ণাকৃতীনি চ ॥ ৫ ॥**

হে পার্থ ! মে ( আমার ) নানাবিধানি ( নানাপ্রকার ) নানাবর্ণাকৃতীনি চ ( বিবিধ বর্ণ ও আকৃতিবিশিষ্ট ) দিব্যানি ( অলৌকিক ) শতশঃ ( শত শত ) অথ ( ও ) সহস্রশঃ ( সহস্র সহস্র ) রূপাণি ( রূপসকল অর্থাৎ বিভূতি ) পশ্য ( দেখ ) ॥ ৫ ॥

**শ্রীধরঃ**—এবং প্রার্থিতঃ সন্নত্যদ্ভুতং রূপং দর্শয়িষ্যন্ সাবধানো ভবত্যেবমর্জ্জুনমভিমুখীকরোতি—শ্রীভগবানুবাচ পশ্যেতি চতুর্ভিঃ। রূপ-স্যৈকত্বেহপি নানাবিধত্বাদ্রূপাণীতি বহুবচনং, অপরিমিতানি অনেক-প্রকারাণি দিব্যান্যলৌকিকানি মম রূপাণি পশ্য ; বর্ণাঃ শুক্লকৃষ্ণাদয়ঃ, আকৃতয়ঃ অবয়বসন্নিবেশবিশেষাঃ, নানা অনেকবর্ণা আকৃতয়শ্চ যেষাং তানি নানাবর্ণাকৃতীনি ॥ ৫ ॥

**স্বঃ অনুঃ**—এইরূপে প্রার্থিত হইয়া ভগবান্ অত্যাশ্চর্য্যরূপ দেখাইতে অর্জ্জুনকে 'মনোযোগী হও' এই বলিয়া তাঁহার দিকে উন্মুখ করিতেছেন। শ্রীভগবান্ বলিতেছেন,—"পশ্য" ইত্যাদি চারি শ্লোক। রূপের একত্ব থাকিলেও নানাবিধ হওয়ায় 'রূপগুলি' এই বহুবচনের প্রয়োগ। অপরি-মিত, অনেক প্রকার অলৌকিক আমার রূপগুলি দেখ। বর্ণ—শুভ্র, কৃষ্ণাদি। আকৃতিসমূহ—অবয়বসমূহের পৃথক্ পৃথক্ বিন্যাসগুলি। [নানাবর্ণাকৃতি]—নানা—অনেক বর্ণ ও আকৃতি যাহাদের, তাহারা নানাবর্ণাকৃতি ॥ ৫ ॥

**মূঃ অনুঃ**—হে প্রভো ! যদি তুমি মনে কর যে, আমি তোমার সেই ঐশ্বর্য্যময়-রূপ দর্শন করিবার যোগ্য, তাহা হইলে হে যোগেশ্বর ! তুমি আমাকে তোমার অব্যয়-রূপ দেখাও ॥ ৪ ॥

**মূঃ অনুঃ**—[অর্জ্জুনের প্রার্থনানুসারে অত্যাশ্চর্য্যরূপ প্রদর্শন করিবার জন্য অর্জ্জুনকে উন্মুখ করিতেছেন—] হে পার্থ ! তুমি আমার নানা-

**পশ্যাদিত্যান্ বসূন্ রুদ্রানশ্বিনৌ মরুতস্তথা।**
**বহূন্যদৃষ্টপূর্ব্বাণি পশ্যাশ্চর্য্যাণি ভারত॥ ৬॥**
**ইহৈকস্থং জগৎ কৃৎস্নং পশ্যাদ্য সচরাচরম্।**
**মম দেহে গুড়াকেশ যচ্চান্যদ্ দ্রষ্টুমিচ্ছসি॥ ৭॥**

---

হে ভারত! আদিত্যান্ (আদিত্যগণ), বসূন্ (বসুগণ), রুদ্রান্ (রুদ্রগণ), অশ্বিনৌ (অশ্বিনীকুমারদ্বয়) তথা (এবং) মরুতঃ (ঊনপঞ্চাশৎ বায়ুদেবতা) পশ্য (দর্শন কর); অদৃষ্টপূর্ব্বাণি (পূর্ব্বে অদৃষ্ট) বহূনি (বহুবিধ) আশ্চর্য্যাণি (অদ্ভুত রূপসকল) পশ্য (দর্শন কর)॥ ৬॥

হে গুড়াকেশ! (জিতনিদ্র!) ইহ (এই) মম (আমার) দেহে (দেহমধ্যে) একস্থং (একস্থানেই অবস্থিত) সচরাচরং (স্থাবর-জঙ্গমসহিত) কৃৎস্নং (সমগ্র) জগৎ (বিশ্ব) অদ্য (এখনই) পশ্য (দেখ), যৎ চ অন্যৎ (এবং অন্য যাহা কিছু) দ্রষ্টুম্ (দেখিতে) ইচ্ছসি (ইচ্ছা কর) [তাহাও দেখ]॥ ৭॥

---

**শ্রীধরঃ**—তান্যেবাহ—পশ্যেতি। আদিত্যাদীন্ মম দেহে পশ্য, মরুত একোনপঞ্চাশদ্দেবতাবিশেষান্, অদৃষ্টপূর্ব্বাণি ত্বয়া চান্যেন বা পূর্ব্বমদৃষ্টানি রূপাণি আশ্চর্য্যাণ্যত্যদ্ভুতানি॥ ৬॥

**শ্রীধরঃ**—কিঞ্চ ইহৈকস্থমিতি। তত্র তত্র পরিভ্রমতা বর্ষকোটিভিরপি দ্রষ্টুমশক্যং কৃৎস্নমপি চরাচরসহিতং জগদিহাস্মিন্ মম দেহেঽবয়বরূপেণৈকত্র স্থিতমদ্যাধুনৈব পশ্য, যচ্চান্যজ্জগদাশ্রয়ভূতং কারণস্বরূপং জগতশ্চাবস্থাবিশেষাদিকং জয়পরাজয়াদিকঞ্চ যচ্চ যদপ্যন্যদ্দ্রষ্টুমিচ্ছসি, তৎ সর্ব্বং পশ্য॥ ৭॥

---

**সুঃ অনুঃ**—সেইগুলিই বলিলেন—"পশ্য" ইত্যাদি। সূর্য্যাদিকে আমার দেহে দেখ, মরুদ্গণ—ঊনপঞ্চাশজন দেবতা। অদৃষ্টপূর্ব্ব—তুমি বা অন্য কেহ এইরূপ পূর্ব্বে দেখে নাই। আশ্চর্য্য—অত্যদ্ভুত॥ ৬॥

---

প্রকার, নানাবর্ণের ও নানা আকৃতির শত শত, সহস্র সহস্র অলৌকিক রূপসকল (বিভূতি) দর্শন কর॥ ৫॥ (মূঃ অনুঃ)

**ন তু মাং শক্যসে দ্রষ্টুমনেনৈব স্বচক্ষুষা।**
**দিব্যং দদামি তে চক্ষুঃ পশ্য মে যোগমৈশ্বরম্ ॥ ৮ ॥**

অনেন ( এই অর্থাৎ বর্ত্তমান ) স্ব-চক্ষুষা এব ( নিজ-চক্ষুদ্বারাই ) মাং ( আমাকে ) দ্রষ্টুং ( দেখিতে ) ন শক্যসে ( সমর্থ হইবে না ) ; [ তাই ] তে ( তোমাকে ) দিব্যং চক্ষুঃ ( দিব্য দৃষ্টি ) দদামি (দিতেছি), মে (আমার) ঐশ্বরং (ঈশ্বরীয়) যোগং (শক্তি অর্থাৎ শক্তির প্রকাশ ) পশ্য ( দর্শন কর ) ॥ ৮ ॥

**শ্রীধরঃ**—যদুক্তমর্জ্জুনেন "মন্যসে যদি তচ্ছক্যম্" ইতি, তত্রাহ—ন তু মামিতি। অনেনৈব তু স্বীয়েন চর্ম্মচক্ষুষা মাং দ্রষ্টুং ন শক্যসে শক্তো ন ভবিষ্যসি ; অতোঽহং দিব্যমলৌকিকং জ্ঞানাত্মকং চক্ষুস্তভ্যং দদামি মমৈশ্বরমসাধারণং যোগং যুক্তিমঘটনঘটনসামর্থ্যং পশ্য ॥ ৮ ॥

**সুঃ অনুঃ**—আরও "ইহৈকস্থম্" ইত্যাদি। সেই সেই স্থানে পরিভ্রমণ করিয়া কোটি কোটি বৎসরেও যাহা দেখিতে পাইবে না, সেই চরাচর সহিত সমগ্র জগৎ এই আমার দেহে অবয়বরূপে একসঙ্গে রহিয়াছে তাহা অদ্য—এখনই দেখ ; আরও জগতের আশ্রয়স্বরূপ—কারণস্বরূপ ও অবস্থাবিশেষ—জয়পরাজয়াদি অপর যাহা কিছু দেখিতে অভিলাষ কর, সেই সমস্তই দেখ ॥ ৭ ॥

**সুঃ অনুঃ**—অর্জ্জুন যে বলিলেন—"আমি যদি দেখিবার যোগ্য হই", সেই বিষয় বলিলেন—"ন তু মাম্" ইত্যাদি। কিন্তু এই স্বীয় চর্ম্মচক্ষুর্দ্বারাই তুমি আমাকে দেখিতে পারিবে না, অতএব আমি

**মূঃ অনুঃ**—[সেই সকল রূপ বলিতেছেন— ] হে ভারত ! আদিত্যগণ, বসুগণ, রুদ্রগণ, অশ্বিনীকুমারদ্বয় ও মরুদ্গণকে দর্শন কর। যাহা পূর্ব্বে দেখ নাই, এরূপ বহু অদ্ভুত রূপও দেখ ॥ ৬ ॥

**মূঃ অনুঃ**—হে গুড়াকেশ ! আমার এই দেহে একই স্থানে অবস্থিত সমগ্র সচরাচর বিশ্বকে এখন দর্শন কর এবং আর যাহা কিছু দেখিতে ইচ্ছা কর, তাহাও দর্শন কর ॥ ৭ ॥

**এবমুক্ত্বা ততো রাজন্ মহাযোগেশ্বরো হরিঃ।**
**দর্শয়ামাস পার্থায় পরমং রূপমৈশ্বরম্ ॥ ৯ ॥**

হে রাজন্! মহাযোগেশ্বরঃ (সর্ব্বশক্তিমান্) হরিঃ (শ্রীহরি) এবম্ (উক্ত প্রকার) উক্ত্বা (বলিয়া) ততঃ (তারপর) পার্থায় (পার্থকে) পরমম্ (মহা) ঐশ্বরং (ঐশ্বরিক) রূপং (রূপ) দর্শয়ামাস (দেখাইলেন) ॥ ৯ ॥

**শ্রীধরঃ**—এবমুক্ত্বা ভগবানর্জ্জুনায় স্বরূপং দর্শিতবাংস্তচ্চ রূপং দৃষ্ট্বার্জ্জুনঃ শ্রীকৃষ্ণং বিজ্ঞাপিতবানিতীমমর্থং ষড়্‌ভিঃ শ্লোকৈর্ধৃতরাষ্ট্রং প্রতি সঞ্জয় উবাচ—এবমুক্ত্বেতি। হে রাজন্ ধৃতরাষ্ট্র! মহাংশ্চাসৌ যোগেশ্বরশ্চ হরিঃ পরমমৈশ্বরং রূপং দর্শিতবান্ ॥ ৯ ॥

তোমাকে দিব্য—অলৌকিক জ্ঞানরূপ চক্ষু দিতেছি, তুমি আমার ঐশ্বর—ঈশ্বরসম্বন্ধীয় অসাধারণ, যোগ—অঘটন-ঘটন-সামর্থ্য দেখ ॥ ৮ ॥ (স্বঃ অনুঃ)

**স্বঃ অনুঃ**—এই বলিয়া ভগবান্ অর্জ্জুনকে নিজরূপ দেখাইলেন, সেইরূপ দেখিয়া অর্জ্জুন শ্রীকৃষ্ণকে যাহা বলিলেন, সেই বিষয় ছয়টী শ্লোকে ধৃতরাষ্ট্রের প্রতি সঞ্জয় বলিয়াছিলেন—"এবমুক্ত্বা" ইত্যাদি। হে রাজন্ ধৃতরাষ্ট্র! [মহাযোগেশ্বর]—মহান্ অথচ যোগেশ্বর শ্রীহরি পরম ঈশ্বর-সম্বন্ধি রূপ দেখাইলেন ॥ ৯ ॥

**মূঃ অনুঃ**—কিন্তু তোমার এই স্থূলচক্ষু দ্বারা তুমি আমাকে (আমার সেইরূপ) দর্শন করিতে সক্ষম হইবে না। তাই তোমাকে দিব্য চক্ষু দিতেছি, আমার ঐশ্বরিক শক্তি দর্শন কর ॥ ৮ ॥

**মূঃ অনুঃ**—[এইরূপ বলিয়া শ্রীভগবান্ অর্জ্জুনকে বিশ্বরূপ দেখাইলেন এবং অর্জ্জুন তাহা দর্শন করিয়া শ্রীকৃষ্ণকে বলিলেন—ইত্যাদি কথা সঞ্জয় ধৃতরাষ্ট্রকে বলিতেছেন—] হে রাজন্! মহাযোগেশ্বর শ্রীহরি এইরূপ বলিয়া তারপর অর্জ্জনকে মহা ঐশ্বরিক রূপ দেখাইলেন ॥ ৯ ॥

**অনেকবক্ত্রনয়নমনেকাদ্ভুতদর্শনম্।**
**অনেকদিব্যাভরণং দিব্যানেকোদ্যতায়ুধম্ ॥ ১০ ॥**
**দিব্যমাল্যাম্বরধরং দিব্যগন্ধানুলেপনম্।**
**সর্ব্বাশ্চর্য্যময়ং দেবমনন্তং বিশ্বতোমুখম্ ॥ ১১ ॥**

---

[ সেই রূপ ] অনেকবক্ত্রনয়নম্ ( বহুমুখ ও চক্ষুবিশিষ্ট ) অনেকাদ্ভুতদর্শনম্ ( তাহাতে অনেক আশ্চর্য্যবস্তুর দর্শন পাওয়া যায়), অনেকদিব্যাভরণং (বহু দিব্য অলঙ্কারে শোভিত) দিব্যানেকোদ্যতায়ুধং ( বহু দিব্যাস্ত্রধারী) দিব্যমাল্যাম্বরধরং (দিব্য মাল্য ও বস্ত্রে শোভিত) দিব্যগন্ধানুলেপনং ( দিব্যগন্ধদ্রব্যের দ্বারা অনুলিপ্ত) সর্ব্বাশ্চর্যময়ং (সর্ব্বপ্রকার আশ্চর্য্যের সমাবেশপূর্ণ ) দেবম্ ( দ্যুতিশীল ) অনন্তং ( অসীম) বিশ্বতোমুখম্ (সর্ব্বব্যাপী ) ॥ ১০-১১ ॥

---

**শ্রীধরঃ**—কথম্ভূতং ? তদিত্যত্রাহ—অনেকবক্ত্রনয়নমিতি। অনেকানি বক্ত্রাণি নয়নানি চ যস্মিংস্তং, অনেকৈষামদ্ভুতানাং দর্শনং যস্মিংস্তৎ; অনেকানি দিব্যাভরণানি যস্মিংস্তৎ, দিব্যান্যনেকান্যুদ্যতান্যায়ুধানি যস্মিংস্তৎ ; কিঞ্চ দিব্যেতি—দিব্যানি মাল্যান্যম্বরাণি চ ধারয়তীতি তৎ ; তথা দিব্যো গন্ধো যস্য তাদৃশমনুলেপনং যস্য তৎ, সর্ব্বাশ্চর্যময়মনেকাশ্চর্য্যপ্রায়ং, দেবং দ্যোতনাত্মকং, অনন্তমপরিচ্ছিন্নম্ ; বিশ্বতঃ সর্ব্বতো মুখানি যস্মিংস্তৎ ॥ ১০-১১ ॥

---

**স্বঃ অনুঃ**—তাহা কি প্রকার ? তাহাতে বলিলেন—"অনেকবক্ত্রনয়নম্" ইত্যাদি। [ অনেকবক্ত্রনয়ন]—যাহাতে অনেক বদন ও নয়ন রহিয়াছে, [অনেকাদ্ভুত-দর্শন]—যাহাতে অনেক আশ্চর্য্য বিষয়ের দর্শন,

---

**মূঃ অনুঃ**—[ সেই রূপ কি প্রকার, তাহা বর্ণনা করিতেছেন—] সেই রূপের বহু বহু মুখ ও চক্ষু , তাহাতে বহু আশ্চর্য্যের সমাবেশ, বহু দিব্য অলঙ্কার ও অনেক দিব্য উদ্যত অস্ত্র, তাহা দিব্য মাল্য ও বস্ত্রে শোভিত, দিব্যগন্ধে অনুলিপ্ত,—সর্ব্বপ্রকার আশ্চর্য্যময়, উজ্জ্বল, অসীম ও সর্ব্বব্যাপী ॥ ১০-১১ ॥

**দিবি সূর্য্যসহস্রস্য ভবেদ্ যুগপদুত্থিতা।**
**যদি ভাঃ সদৃশী সা স্যাদ্ভাসস্তস্য মহাত্মনঃ॥ ১২॥**

---

দিবি ( আকাশে ) সূর্য্যসহস্রস্য ( সহস্র সূর্য্যের ) ভাঃ ( প্রভা ) যদি যুগপৎ ( একই সময়ে ) উত্থিতা ভবেৎ ( উদিত হয় ), [ তাহা হইলে ] সা ( সেই প্রভা ) তস্য ( সেই ) মহাত্মনঃ ( বিশ্বরূপের ) ভাসঃ ( দীপ্তির ) সদৃশী ( তুল্য ) স্যাৎ ( হইতে পারে ) ॥ ১২ ॥

---

**শ্রীধরঃ** - বিশ্বরূপদীপ্তের্নিরুপমত্বমাহ—দিবি সূর্য্যেতি। দিবি আকাশে সূর্য্যসহস্রস্য যুগপদুত্থিতস্য যদি যুগপদুত্থিতা ভাঃ প্রভা ভবেত্তর্হি সা মহাত্মনো বিশ্বরূপস্য ভাসঃ প্রভায়াঃ কথঞ্চিৎ সদৃশী স্যাৎ, অন্যোপমা নাস্ত্যেবেত্যর্থঃ ; তথাভূতং রূপং দর্শয়ামাসেতি পূর্ব্বেণৈবান্বয়ঃ ॥ ১২ ॥

---

[অনেকাদ্‌ভুতাভরণ]—যাহাতে বহুপ্রকার অলৌকিক ভূষণ শোভা পাইতেছিল, [ দিব্যানেকোদ্যতায়ুধ ]—যাহাতে প্রহারার্থ প্রস্তুত বহু অলৌকিক অস্ত্রাদি ছিল। আরও ' দিব্য" ইত্যাদি। তিনি লোকাতীত মাল্য ও বস্ত্রাদি ধারণ করিয়াছিলেন। দিব্য-গন্ধময় অনুলেপন শ্রীঅঙ্গে রক্ষিত ছিল। সেই আকার অনেক আশ্চর্য্যময়, দেব—দ্যোতনাত্মক (প্রভাশালী), অনন্ত—অপরিচ্ছিন্ন ; সর্ব্বদিকে মুখবিশিষ্ট ছিল ॥ ১০-১১ ॥ ( সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—বিশ্বরূপের জ্যোতির উপমা ছিল না, ইহাই বলিতেছেন —"দিবি সূর্য্য" ইত্যাদি। একসঙ্গে উদিত সহস্র সূর্য্যের প্রভা যদি একত্র পতিত হয়, তাহা হইলে তখন মহাত্মা বিশ্বরূপের প্রভার সহিত কথঞ্চিৎ তুলিত হইতে পারে; অন্য উপমা নাই,—এই প্রকার রূপ দেখাইলেন। এস্থলে পূর্ব্বের সহিত অন্বয় ॥ ১২ ॥

---

**মুঃ অনুঃ**—যদি আকাশে যুগপৎ উদিত সহস্র সূর্য্যের প্রভা যুগপৎ প্রকাশিত হয়, তাহা হইলে সেই প্রভা সেই বিরাট্‌রূপের দীপ্তির তুল্য হইতে পারে ॥ ১২ ॥

**তত্রৈকস্থং জগৎ কৃৎস্নং প্রবিভক্তমনেকধা।**
**অপশ্যদ্দেবদেবস্য শরীরে পাণ্ডবস্তদা ॥ ১৩ ॥**
**ততঃ স বিস্ময়াবিষ্টো হৃষ্টরোমা ধনঞ্জয়ঃ।**
**প্রণম্য শিরসা দেবং কৃতাঞ্জলিরভাষত ॥ ১৪ ॥**

তদা ( তখন ) পাণ্ডবঃ ( অর্জ্জুন ) দেবদেবস্য ( সর্ব্বদেবতার দেবতা কৃষ্ণের ) তত্র (সেই বিরাট্ ) শরীরে ( দেহে ) অনেকধা ( নানাভাবে ) প্রবিভক্তং ( অবস্থিত ) কৃৎস্নং (সমগ্র) জগৎ ( বিশ্বকে ) একস্থম্ ( একস্থানে অবস্থিত ) অপশ্যৎ ( দেখিতে পাইলেন ) ॥ ১৩ ॥

ততঃ ( তদনন্তর ) সঃ ( সেই ) ধনঞ্জয়ঃ ( অর্জ্জুন ) বিস্ময়াবিষ্টঃ ( বিস্ময়ে অভিভূত ) হৃষ্টরোমা ( পুলকিতদেহ হইয়া ) শিরসা ( অবনতমস্তকে ) প্রণম্য ( প্রণাম করিয়া ) কৃতাঞ্জলিঃ ( অঞ্জলিবন্ধনপূর্ব্বক ) দেবং ( ভগবান্ শ্রীকৃষ্ণকে ) অভাষত ( বলিতে লাগিলেন ) ॥ ১৪ ॥

**শ্রীধরঃ**—ততঃ কিং বৃত্তমিত্যপেক্ষায়ামাহ—তত্রেতি। অনেকধা প্রবিভক্তং নানাবিভাগেনাবস্থিতং কৃৎস্নং জগদ্দেবদেবস্য শরীরে তদবয়বত্বেনৈকত্র ব্যবস্থিতং, তদা পাণ্ডবোঽর্জ্জুনোঽপশ্যৎ ॥ ১৩ ॥

**শ্রীধরঃ**—এবং দৃষ্ট্বা কিং কৃতবানিত্যত্রাহ—তত ইতি। ততো দর্শনানন্তরং বিস্ময়েনাবিষ্টো ব্যাপ্তঃ সন্ হৃষ্টারোমা হৃষ্টান্যুৎপুলকিতানি রোমাণি যস্য স ধনঞ্জয়স্তমেব দেবং শিরসা প্রণম্য কৃতাঞ্জলিঃ সম্পুটীকৃত-হস্তো ভূত্বা অভাষতোক্তবান্ ॥ ১৪ ॥

**স্বঃ অনুঃ**—তাহার পর কি ঘটিল ? এই আকাঙ্ক্ষায় বলিতেছেন—"তত্র" ইত্যাদি। অনেকধা প্রবিভক্ত—নানা বিভাগে অবস্থিত সমগ্র জগৎ সেই দেবদেবের শরীরে তাঁহার অবয়বরূপে একস্থানেই ব্যবস্থিত, এইরূপ আকার পাণ্ডব ( অর্জ্জুন ) তখন দেখিলেন ॥ ১৩ ॥

**মূঃ অনুঃ**—[তদ্দর্শনে অর্জ্জুনের অবস্থা বলিতেছেন—]তখন অর্জ্জুন পরমদেবতা কৃষ্ণের সেই বিরাট্ দেহে একস্থানে নানাভাবে বিভক্ত সমগ্র বিশ্বকে দেখিতে পাইলেন ॥ ১৩ ॥

**পশ্যামি দেবাংস্তব দেব দেহে, সর্ব্বাংস্তথা ভূতবিশেষসঙ্ঘান্।**
**ব্রহ্মাণমীশং কমলাসনস্থ-মৃষীংশ্চ সর্ব্বানুরগাংশ্চ দিব্যান্॥১৫॥**

অর্জ্জুনঃ উবাচ ( অর্জ্জুন বলিলেন—) হে দেব! ( বিরাট্‌রূপিন্ ) তব (তোমার ) দেহে (শরীরে) সর্ব্বান্ (সকল) দেবান্ (দেবতাকে) ভূতবিশেষসঙ্ঘান্ (বিবিধ জীবসমূহ) কমলাসনস্থম্ (পদ্মাসনে উপবিষ্ট) ঈশং ( প্রভু ) ব্রহ্মাণং ( ব্রহ্মাকে ) সর্ব্বান ( সকল ) দিব্যান্ ( দিব্য ) ঋষীন্ চ ( ঋষিগণকে ) উরগান্ চ ( সর্পগণকে ) পশ্যামি ( দেখিতেছি ) ॥ ১৫ ॥

**শ্রীধরঃ**—ভীষণমেবাহ—পশ্যামীতি সপ্তদশভিঃ। হে দেব! তব দেহে দেবানাদিত্যাদীন্ পশ্যামি ; তথা সর্ব্বান্ ভূতবিশেষাণাং জরায়ুজাণ্ডজাদীনাং সংঙ্ঘাংশ্চ তথা দিব্যানৃষীন্ বশিষ্ঠাদীন্ উরগাংশ্চ তক্ষকাদীন্ তথা তেষাং দেবাদীনামীশং স্বামিনং ব্রহ্মাণঞ্চ। কথম্ভূতম্? কমলাসনস্থং পৃথিবীপদ্মকর্ণিকায়াং মেরৌ স্থিতমিত্যর্থ., যদ্বা ত্বন্নাভিপদ্মাসনস্থমিতি ॥ ১৫ ॥

**স্বঃ অনুঃ**—এইরূপ দেখিয়া কি করিলেন? তাহাতে বলিলেন—"ততঃ" ইত্যাদি। তারপর—দর্শনের পর বিস্ময়ে অভিভূত—ব্যাপ্ত হইয়া হৃষ্টরোমা—রোমাঞ্চিতগাত্রে সেই ধনঞ্জয় সেই দেবকে মস্তকদ্বারা প্রণাম করিয়া কৃতাঞ্জলিপুটে বলিলেন ॥ ১৪ ॥

**স্বঃ অনুঃ**—"পশ্যামি" ইত্যাদি সপ্তদশ শ্লোকে ভীষণ রূপের কথা বলিতেছেন—হে দেব, তোমার দেহে আদিত্যাদি দেববৃন্দ, সমস্ত জরায়ুজ, অণ্ডজ,—প্রভৃতি প্রাণিগণের সঙ্ঘ, বশিষ্ঠাদি দিব্য ঋষিবৃন্দ, তক্ষকাদি সর্পসমূহ এবং সেই দেবাদির ঈশ্বর ব্রহ্মাকেও দেখিতেছি। তিনি কিরূপ? পদ্মাসনে উপবিষ্ট—পৃথিবীরূপ পদ্মের কর্ণিকারূপি মেরুদেশে অবস্থিত অথবা তোমার নাভিরূপ পদ্মে উপবিষ্ট ॥ ১৫ ॥

**মূঃ অনুঃ**—তদ্দর্শনে ধনঞ্জয় বিস্ময়াভিভূত ও রোমাঞ্চিত হইয়া অবনতমস্তকে প্রণামপূর্ব্বক কৃতাঞ্জলিপুটে ভগবান্‌কে বলিতে লাগিলেন ॥ ১৪ ॥

**অনেকবাহূদরবক্ত্রনেত্রং, পশ্যামি ত্বাং সর্ব্বতোঽনন্তরূপম্।**
**নান্তং ন মধ্যং ন পুনস্তবাদিং, পশ্যামি বিশ্বেশ্বর বিশ্বরূপ ॥ ১৬॥**
**কিরীটিনং গদিনং চক্রিণঞ্চ, তেজোরাশিং সর্ব্বতো দীপ্তিমন্তম্।**
**পশ্যামি ত্বাং দুর্নিরীক্ষ্যং সমন্তা,-দ্দীপ্তানলার্কদ্যুতিমপ্রেমেয়ম্ ॥১৭॥**

---

হে বিশ্বেশ্বর! (বিশ্বপতি!) হে বিশ্বরূপ! (বিরাটরূপিন্) অনেকবাহূদরবক্ত্রনেত্রম্ (বহু হস্ত-উদর-মুখ-নেত্র-বিশিষ্ট) অনন্তরূপং (অনন্তরূপধারী) ত্বাং (তোমাকে) সর্ব্বতঃ (সকল দিকে) পশ্যামি (দেখিতেছি), পুনঃ (কিন্তু) তব (তোমার) ন আদিং (না আদি), ন মধ্যং (না মধ্য), ন অন্তং (না শেষ) পশ্যামি (দেখিতেছি) ॥ ১৬ ॥

কিরীটিনং (মুকুটশোভিত) গদিনং (গদাধারী) চক্রিণং চ (ও চক্রধারী) তেজোরাশিং (তেজঃপুঞ্জস্বরূপ) সর্ব্বতো (সকলদিকে) দীপ্তিমন্তং (দীপ্তিবিস্তারী) দীপ্তানলার্কদ্যুতিং (প্রদীপ্ত অগ্নি ও সূর্য্যের প্রভাবিশিষ্ট) [অতএব] দুর্নিরীক্ষ্যং (দুর্দ্দর্শনীয়) অপ্রমেয় (অনিরূপণীয়) ত্বাং (তোমাকে) সমন্তাৎ (সর্ব্বত্র) পশ্যামি (দেখিতে পাইতেছি) ॥১৭॥

---

**শ্রীধরঃ**- কিঞ্চ অনেকেতি। অনেকানি বাহ্বাদীনি যস্য তাদৃশং ত্বাং পশ্যামি, অনন্তানি রূপাণি যস্য তং ত্বাং সর্ব্বতঃ পশ্যামি, তব তু অন্তং মধ্যমাদিঞ্চ ন পশ্যামি সর্ব্বগতত্বাৎ ॥ ১৬ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ কিরীটিনমিতি। মুকুটবন্তং গদিনং গদাবন্তং চক্রিণং চক্রবন্তং সর্ব্বতো দীপ্তিমন্তং তেজঃপুঞ্জরূপং তথা দুর্নিরীক্ষ্যং দ্রষ্টুমশক্যম্। তত্র হেতুঃ দীপ্তয়োরনলার্কয়োর্দ্যুতিরিব দ্যুতির্যস্য তম্, অতএবাপ্রমেয়ম্ এবম্ভূত ইতি নিশ্চেতুমশক্যং ত্বাং সমন্ততঃ পশ্যামি ॥ ১৭ ॥

---

**স্বঃ অনুঃ**—আরও "অনেক" ইত্যাদি। তোমাকে অনেক বাহু প্রভৃতি-বিশিষ্ট দেখিতেছি। সর্ব্বদিকে তোমাকে অনন্তরূপে দেখিতেছি। তুমি সর্ব্বত্রগত বলিয়া তোমার আদি, অন্ত ও মধ্য দেখিতে পাইতেছি না ॥ ১৬ ॥

---

**মূঃ অনুঃ**—হে দেব! তোমার দেহে সকল দেবতা, বিবিধ জীবসমূহ, পদ্মাসনোপবিষ্ট প্রভু ব্রহ্মা, সকল দিব্য ঋষিগণ ও সর্পগণকে দেখিতে পাইতেছি ॥ ১৫ ॥

**ত্বমক্ষরং পরমং বেদিতব্যং ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।**
**ত্বমব্যয়ঃ শাশ্বতধর্ম্মগোপ্তা সনাতনস্ত্বং পুরুষো মতো মে ॥ ১৮ ॥**

[ অতএব ] মে ( আমি ) মতঃ ( মনে করি ),—ত্বং ( তুমি ) বেদিতব্যং ( জ্ঞেয় ) পরমম্ অক্ষরং ( পরব্রহ্ম ), ত্বম্ ( তুমি ) অস্য ( এই ) বিশ্বস্য ( বিশ্বের ) পরং ( পরম ) নিধানং ( আশ্রয় ), ত্বম্ ( তুমি ) অব্যয়ঃ ( সর্ব্বপরিবর্ত্তনরহিত) শাশ্বতধর্ম্মগোপ্তা (সনাতন ধর্ম্মের পালক ), ত্বং ( তুমি ) সনাতনঃ পুরুষঃ ( সনাতন পুরুষ ) ॥ ১৮ ॥

**শ্রীধরঃ**—যস্মাদেবং তবাতর্ক্যমৈশ্বর্য্যং তস্মাত্ত্বমিতি। ত্বমেব অক্ষরং পরমং পরং ব্রহ্ম, কথম্ভূতম্? বেদিতব্যং মুমুক্ষুভির্জ্ঞাতব্যং, ত্বমেবাস্য বিশ্বস্য পরং নিধানং নিধীয়তেঽস্মিন্নিতি নিধানং প্রকৃষ্টাশ্রয়ঃ। অতএব ত্বমব্যয়ো নিত্যঃ শাশ্বতস্য নিত্যস্য ধর্ম্মস্য গোপ্তা পালকঃ; সনাতনশ্চিরন্তনঃ পুরুষো মতো মে মম সম্মতোঽসি ॥ ১৮ ॥

**সুঃ অনুঃ**—আরও "কিরীটিনম্" ইত্যাদি। তোমাকে [ কিরীটী]—মুকুটশালী, [ গদী ]—গদাহস্ত, [চক্রী]—চক্রযুক্ত, সর্ব্বদিকে দীপ্তিমান্ তাপ ও আলোকের রাশিস্বরূপ দেখিতেছি। তুমি দুর্নিরীক্ষ্য—তোমার দিকে দৃষ্টিপাত করা দুঃসাধ্য, কারণ প্রজ্জ্বলিত অগ্নি ও সূর্য্যের আলোকের ন্যায় তোমার অঙ্গের প্রভা, অতএব 'এই প্রকার হইবে' ইহা নিশ্চয় করিতে পারা যায় না। এই প্রকারে তোমাকে চতুর্দ্দিকে দেখিতেছি ॥ ১৭॥

**মূঃ অনুঃ**—হে বিশ্বেশ্বর ! হে বিশ্বরূপ ! তোমার বহু বহু হস্ত, উদর, বদন ও চক্ষু, তোমার অনন্ত রূপ। সকলদিকেই তোমাকে দেখিতেছি; কিন্তু তোমার আদি, মধ্য ও অন্ত (কিছুই) দেখিতে পাইতেছি না। ॥ ১৬ ॥

**মূঃ অনুঃ**—আমি চারিদিকে তোমাকে কিরীট, গদা ও চক্রধারী, সর্ব্বদিকে দীপ্তিবিস্তারী তেজোরাশিরূপে, প্রদীপ্ত অগ্নি ও সূর্য্যের প্রভাবিশিষ্ট, দুর্দ্দর্শনীয় ও অনিরূপণীয় দর্শন করিতেছি। ১৭ ॥

**অনাদি-মধ্যান্তমনন্তবীর্য্য,-মনন্তবাহুং শশিসূর্য্যনেত্রম্।**
**পশ্যামি ত্বাং দীপ্তহুতাশবক্ত্রং, স্বতেজসা বিশ্বমিদং তপন্তম্ ॥১৯॥**

[আমি] ত্বাং (তোমাকে) অনাদিমধ্যান্তম্ (আদি, মধ্য ও অন্তহীন), অনন্তবীর্য্যম্ (অসীম শক্তিশালী), অনন্তবাহুং (অনন্তহস্তবিশিষ্ট), শশিসূর্য্যনেত্রং (চন্দ্র-সূর্য্যতুল্য নেত্রবিশিষ্ট), দীপ্তহুতাশবক্ত্রং (প্রদীপ্ত অগ্নিতে পরিপূর্ণ মুখরাশিযুক্ত) স্বতেজসা (নিজ তেজে) ইদং (এই) বিশ্বং (জগতের) তপন্তং (সন্তাপকারী) পশ্যামি (দেখিতেছি) ॥ ১৯ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ অনাদীতি। অনাদিমধ্যান্তম্ উৎপত্তিস্থিতিলয়রহিতম্, অনন্তং বীর্য্যং প্রভাবো যস্য তং, অনন্তবাহুম্ অনন্তা বাহবো যস্য তং, সূর্য্যৌ নেত্রে যস্য তাদৃশং ত্বাং পশ্যামি। তথা দীপ্তো হুতাশোঽগ্নির্বক্ত্রেষু যস্য তং; স্বতেজসা ইদং বিশ্বং তপন্তং সন্তাপয়ন্তং পশ্যামি ॥ ১৯ ॥

**স্বঃ অনুঃ**—যেহেতু তোমার ঐশ্বর্য্য এইরূপ চিন্তার অগোচর অতএব "ত্বম্" ইত্যাদি। তুমিই পরম অক্ষর—পরব্রহ্ম। কি প্রকারে জ্ঞাতব্য? বেদিতব্য—মুমুক্ষুগণেরই জ্ঞাতব্য। তুমিই এই বিশ্বের প্রকৃষ্ট আশ্রয়। যাহাতে রক্ষিত হয়, তাহা নিধান—আশ্রয়। অতএব তুমি অব্যয়—নিত্য, শাশ্বত—নিত্য ধর্ম্মের গোপ্তা—পালক। সনাতন—চিরন্তন পুরুষ; ইহাই আমার মত—সম্মত ॥ ১৮ ॥

**স্বঃ অনুঃ**—আরও, "অনাদি" ইত্যাদি। তুমি উৎপত্তি, স্থিতি ও লয়দ্বারা হীন। তুমি অনন্তবীর্য্য—তোমার প্রভাবের অন্ত নাই, তুমি অনন্তবাহু—তোমার অগণনীয় বাহু, চন্দ্র ও সূর্য্য তোমার নেত্রদ্বয়, তোমার এতাদৃশ রূপ আমি দেখিতেছি। তোমার বদনমধ্যে প্রজ্জ্বলিত

**মূঃ অনুঃ**—[যেহেতু তোমার এইরূপ ধারণাতীত ঐশ্বর্য্য, অতএব—] আমি মনে করি—তুমি জ্ঞেয় পরব্রহ্ম, তুমি এই বিশ্বের পরম আধার, তুমি অব্যয় সনাতনধর্ম্মপালক, তুমি সনাতন পুরুষ ॥ ১৮ ॥

**দ্যাবাপৃথিব্যোরিদমন্তরং হি, ব্যাপ্তং ত্বয়ৈকেন দিশশ্চ সর্ব্বাঃ।
দৃষ্ট্বাদ্ভুতং রূপমিদং তবোগ্রং, লোকত্রয়ং প্রব্যথিতং
মহাত্মন্ ॥ ২০ ॥**

---

ত্বয়া ( তুমি ) একেন হি ( একাই ) দ্যাবাপৃথিব্যোঃ ( স্বর্গ ও মর্ত্ত্যের ) ইদম্ ( এই) অন্তরং ( মধ্যবর্ত্তী স্থান অন্তরীক্ষকে ) ব্যাপ্তং ( ব্যাপ্ত করিয়াছ ), সর্ব্বাঃ (সকল ) দিশঃ চ ( দিক্ও ) [ ব্যাপ্ত করিয়াছ ]। হে মহাত্মন্ ( বিরাট্ পুরুষ! ) তব ( তোমার ) ইদম্ ( এই ) অদ্ভুতম্ ( আশ্চর্য্য ) উগ্রং ( ভীষণ ) রূপং ( রূপ ) দৃষ্ট্বা ( দেখিয়া ) লোকত্রয়ং ( ত্রিলোক ) প্রব্যথিতম্ ( অতীব ভীত ও ব্যাকুল হইয়াছে ) ॥ ২০ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ দ্যাবাপৃথিব্যোরিতি। দ্যাবাপৃথিব্যোরিদমন্তরমন্তরীক্ষং ত্বয়ৈবৈকেন ব্যাপ্তং, দিশশ্চ সর্ব্বা ব্যাপ্তাঃ, অদ্ভুতমদৃষ্টপূর্ব্বং ত্বদীয়মিদমুগ্রং ঘোরং রূপং দৃষ্ট্বা লোকত্রয়ং প্রব্যথিতমতিভীতং পশ্যামীতি পূর্ব্বস্য বানুষঙ্গঃ ॥ ২০ ॥

---

অগ্নি রহিয়াছে। তুমি নিজের তেজে এই বিশ্বকে সন্তাপ প্রদান করিতেছ, ইহাই দেখিতেছি ॥ ১৯ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—আরও "দ্যাবাপৃথিব্যোঃ" ইত্যাদি। একাকী তোমাদ্বারা এই স্বর্গ, পৃথিবী ও তাহাদের মধ্যস্থ অন্তরীক্ষ ও দিক্সমূহ ব্যাপ্ত রহিয়াছে। তোমার এই অদৃষ্টপূর্ব্ব ঘোররূপ দেখিয়া ত্রিভুবন অতীব ভীত হইতেছে, দেখিতেছি। পূর্ব্বের সহিত অন্বয় ॥ ২০ ॥

---

**মূঃ অনুঃ**—আমি দেখিতেছি—তুমি আদি-মধ্য-অন্তহীন, তোমার অনন্ত শক্তি ও অনন্ত বাহু, চন্দ্র-সূর্য্য তোমার নেত্র, তোমার মুখগহ্বরে প্রদীপ্ত অনল, তুমি নিজ তেজে এই বিশ্বকে সন্তপ্ত করিয়া তুলিয়াছ ॥১৯॥

**মূঃ অনুঃ**—তুমি একাই স্বর্গ ও মর্ত্ত্যের মধ্যস্থান, অন্তরীক্ষ ও সকল দিক্ ব্যাপ্ত করিয়াছ। হে বিরাট্ পুরুষ! তোমার এই অদ্ভুত ভীষণরূপ দর্শন করিয়া ত্রিলোক ভয়ে অত্যন্ত ব্যাকুল হইয়াছে ॥ ২০ ॥

**অমী হি ত্বাং সুরসঙ্ঘা বিশন্তি, কেচিদ্ভীতাঃ প্রাঞ্জলয়ো গৃণন্তি।**
**স্বস্তীত্যুক্ত্বা মহর্ষিসিদ্ধসঙ্ঘা, স্তুবন্তি ত্বাং স্তুতিভিঃ পুষ্কলাভিঃ ॥২১॥**
**রুদ্রাদিত্যা বসবো যে চ সাধ্যা, বিশ্বেঽশ্বিনৌ মরুতশ্চোষ্মপাশ্চ।**
**গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসঙ্ঘা, বীক্ষন্তে ত্বাং বিস্মিতাশ্চৈব সর্ব্বে ॥২২॥**

---

হি ( কেন না ) অমী ( এই সকল ) সুরসঙ্ঘাঃ ( দেবসঙ্ঘ ) ত্বাং ( তোমার ) বিশন্তি ( শরণ লইতেছে ), [ তন্মধ্যে ] কেচিৎ ( কেহ কেহ ) ভীতাঃ ( ভীত হইয়া ) প্রাঞ্জলয়ঃ কৃতাঞ্জলিপুটে ) গৃণন্তি ( প্রার্থনা করিতেছে ), মহর্ষিসিদ্ধসঙ্ঘাঃ ( মহর্ষিগণ ও সিদ্ধগণ ) স্বস্তি ইতি উক্ত্বা ( স্বস্তি বাক্য উচ্চারণপূর্ব্বক ) পুষ্কলাভিঃ ( উত্তম) স্তুতিভিঃ (স্তবসমূহের দ্বারা ) স্তুবন্তি ( স্তব করিতেছেন ) ॥ ২১ ॥

রুদ্রাদিত্যাঃ ( রুদ্র ও আদিত্যগণ ) বসবঃ ( বসুগণ ), যে চ ( আর যাহারা ) সাধ্যাঃ ( সাধ্যদেবতা ), বিশ্বে ( বিশ্বদেবগণ ) অশ্বিনৌ ( অশ্বিনীকুমারদ্বয় ), মরুতঃ (মরুদ্‌দেবগণ) উষ্মপাঃ চ ( পিতৃদেবতাগণ ), গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসঙ্ঘাঃ ( গন্ধর্ব্ব, যক্ষ, অসুর ও সিদ্ধগণ ) সর্ব্বে এব ( সকলেই ) বিস্মিতাঃ ( বিস্মিত হইয়া ) ত্বাং ( তোমাকে ) বীক্ষন্তে ( দর্শন করিতেছে ) ॥ ২২ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ অমী হীতি। অমী সুরসঙ্ঘাঃ ভীতাঃ সন্তস্ত্বাং বিশন্তি শরণং প্রবিশন্তি, তেষাং মধ্যে কেচিদতিভীতা দূরত এব স্থিত্বা কৃতসম্পূটকরযুগলাঃ সন্তো গৃণন্তি জয় জয় রক্ষ রক্ষেতি প্রার্থয়ন্তে, স্পষ্টমন্যৎ ॥ ২১ ॥

---

**সুঃ অনুঃ**—আরও "অমী হি" ইত্যাদি। ঐ সুরগণ ভীত হইয়া তোমাতেই প্রবেশ করিতেছেন—শরণ লইতেছেন। তাঁহাদের মধ্যে কেহ কেহ অত্যন্ত ভয় পাইয়া দূরে থাকিয়াই কৃতাঞ্জলিপূর্ব্বক 'তোমার জয় হউক, জয় হউক, আমাকে রক্ষা কর, রক্ষা কর', এইরূপ প্রার্থনা করিতেছেন। অবশিষ্টাংশ স্পষ্ট ॥ ২১ ॥

**রূপং মহত্তে বহুবক্ত্রনেত্রং, মহাবাহো বহুবাহূরুপাদম্‌ ।**
**বহূদরং বহুদংষ্ট্রাকরালং, দৃষ্ট্বা লোকাঃ প্রব্যথিতাস্তথাহম্‌ ॥২৩॥**

হে মহাবাহো ! তে ( তোমার) বহুবক্ত্রনেত্রং ( বহু মুখ ও নয়নবিশিষ্ট), বহুবাহূরুপাদং ( বহু বাহু-উরু-পাদবিশিষ্ট), বহূদরং (অনেক উদরবিশিষ্ট), বহুদংষ্ট্রাকরালং (বহু দশনহেতু ভীষণ ), মহৎ ( বিশাল ) রূপং ( রূপ ) দৃষ্ট্বা ( দেখিয়া ) লোকাঃ ( সকল লোক ) তথা অহং ( এবং আমি ) প্রব্যথিতাঃ ( অত্যন্ত ভীত হইয়াছি ) ॥ ২৩ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ রুদ্রেতি। রুদ্রাশ্চ আদিত্যাশ্চ বসবশ্চ যে চ সাধ্যা নাম দেবাঃ বিশ্বে বিশ্বদেবাঃ অশ্বিনৌ দেবৌ মরুতো মরুদ্গণাশ্চ উষ্মাণং পিবন্তীত্যুষ্মপাঃ পিতর—"উষ্মভাগা হি পিতরঃ" ইতি শ্রুতেঃ, স্মৃতিশ্চ "যাবদুষ্ণং ভবেদন্নং তাবদশ্নন্তি বাগ্‌যতাঃ। তাবদশ্নন্তি পিতরো যাবন্নোক্তা হবিগুণাঃ ॥" ইতি গন্ধর্ব্বাশ্চ যক্ষাশ্চ অসুরাশ্চ বিরোচনাদয়ঃ, সিদ্ধসঙ্ঘাঃ সিদ্ধানাং সঙ্ঘাশ্চ সর্ব্ব এব বিস্মিতাঃ সন্তস্ত্বাং বীক্ষন্ত ইত্যন্বয়ঃ ॥ ২২ ॥

**স্বঃ অনুঃ**—আর, "রুদ্র" ইত্যাদি। একাদশ রুদ্র, দ্বাদশ আদিত্য, অষ্ট বসু, সাধ্য নামক দেববর্গ, বিশ্বদেবসমূহ, অশ্বিনীকুমারযুগল, মরুদ্গণ, পিতৃগণ, গন্ধর্ব্বসকল, যক্ষসমূহ, বিরোচনাদি অসুরদল, সিদ্ধদিগের সঙ্ঘ, ইহারা সকলে বিস্মিতভাবে তোমাকে দেখিতেছেন। উষ্মপ—পিতৃগণ, শ্রুতিতে আছে—'পিতৃগণ উষ্মভাগ গ্রহণ করেন' এবং স্মৃতিতেও আছে —'যতক্ষণ অন্ন উষ্ণ থাকে, যতক্ষণ সংযমীরা ভোজন করেন, যতক্ষণ ঘৃতের গুণ বর্ণিত না হয়, ততক্ষণ পিতৃগণ ভোজন করেন' ॥ ২২ ॥

**মূঃ অনুঃ**—এই দেব-সঙ্ঘসকল তোমার শরণ লইতেছেন, কেহ কেহ ভীত হইয়া কৃতাঞ্জলিপুটে প্রার্থনা জানাইতেছেন, মহর্ষিগণ ও সিদ্ধগণ স্বস্তি' উচ্চারণ করিয়া উত্তম স্তুতিপূর্ব্বক তোমাকে স্তব করিতেছেন ॥ ২১ ॥

**নভস্পৃশং দীপ্তমনেকবর্ণং, ব্যাত্তাননং দীপ্তবিশালনেত্রম্।**
**দৃষ্ট্বা হি ত্বাং প্রব্যথিতান্তরাত্মা, ধৃতিং ন বিন্দামি শমঞ্চ বিষ্ণো ॥ ২৪ ॥**

---

হে বিষ্ণো ( হে বিষ্ণু ! ) নভস্পৃশং ( গগনস্পর্শী ) দীপ্তম্ ( তেজপূর্ণ ) অনেকবর্ণং ( অনেক বর্ণবিশিষ্ট ) ব্যাত্তাননং ( বিবৃত-মুখসকল-সহিত ) দীপ্তবিশালনেত্রং ( দীপ্ত বৃহৎ চক্ষুবিশিষ্ট ) ত্বাং (তোমাকে ) দৃষ্ট্বা (দেখিয়া) প্রব্যথিতান্তরাত্মা (অতীব ভীতচিত্ত হইয়া) ধৃতিং ( ধৈর্য্য ) শমং চ ( ও শান্তি ) ন বিন্দামি হি ( লাভ করিতেছি না ) ॥ ২৪ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ রূপমিতি। হে মহাবাহো ! মহদত্যূর্জ্জিতং তব রূপং দৃষ্ট্বা লোকাঃ সর্ব্বে প্রব্যথিতাঃ অতিভীতাঃ, তথাহঞ্চ প্রব্যথিতোঽস্মি কীদৃশং রূপং দৃষ্ট্বা বহূনি বক্ত্রাণি নেত্রাণি যস্মিংস্তং, বহবো বাহব উরবঃ পাদাশ্চ যস্মিংস্তং বহূন্যুদরাণি যস্মিংস্তং বহ্বীভির্দ্দংষ্ট্রাভিঃ করালং বিকৃতং রৌদ্রমিত্যর্থঃ ॥ ২৩ ॥

**শ্রীধরঃ**—ন কেবলং ভীতোঽহমেতাবদেব অপি তু নভ ইতি। নভঃ স্পৃশতীতি নভঃস্পৃক্ তম্ অন্তরীক্ষব্যাপিনমিত্যর্থঃ, দীপ্তং তেজোযুক্তম্, অনেকে বর্ণা যস্য তম্ অনেকবর্ণং, ব্যাত্তানি বিবৃতান্যাননানি যস্য তং, দীপ্তানি বিশালানি নেত্রাণি যস্য তম্, এবম্ভূতং হি ত্বাং দৃষ্ট্বা প্রব্যথিতোঽন্তরাত্মা মনো যস্য সোঽহং ধৃতিং ধৈর্যমুপশমঞ্চ ন লভে ॥ ২৪ ॥

---

**সুঃ অনুঃ**—আর, "রূপং" ইত্যাদি। হে মহাবাহো ! মহৎ—তোমার অতীব তেজস্বী রূপ দেখিয়া সকল লোকই প্রব্যথিত—অতি ভীত হইয়াছে, আমিও ভীত হইয়াছি। কি প্রকার রূপ দেখিয়া ? যে রূপে বহু বদন ও নেত্র রহিয়াছে, যাহাতে বহু বাহু, উরু, পাদ, উদর রহিয়াছে। আবার সেইরূপ অনেকসংখ্যক দন্তদ্বারা করাল—বিকৃত ভয়ানক হইয়াছে ॥ ২৩ ॥

---

**মূঃ অনুঃ**—রুদ্রগণ, আদিত্যগণ, সাধ্যগণ, বিশ্বদেবগণ, অশ্বিনীকুমারদ্বয়, মরুদ্গণ, পিতৃদেবগণ, গন্ধর্ব্ব-যক্ষ-অসুর-সিদ্ধগণ—সকলেই বিস্মিত হইয়া তোমাকে অবলোকন করিতেছে ॥ ২২ ॥

**দংষ্ট্রাকরালানি চ তে মুখানি, দৃষ্ট্বৈব কালানলসন্নিভানি।**
**দিশো ন জানে ন লভে চ শর্ম্ম, প্রসীদ দেবেশ জগন্নিবাস ॥ ২৫ ॥**

তে (তোমার) দংষ্ট্রাকরালানি (দন্তসকলের দ্বারা নিকট) কালানলসন্নিভানি চ (এবং প্রলয়ের অগ্নিতুল্য) মুখানি (বদন সকল) দৃষ্ট্বা এব (দেখিয়াই) দিশঃ (দিক্) ন জানে (নির্ণয় করিতে পারিতেছি না) শর্ম্ম চ (এবং সুখ) ন লভে (পাইতেছি না), হে দেবেশ (হে সর্ব্বদেবেশ্বর!) জগন্নিবাস (জগদাধার!) [ত্বম্—তুমি] প্রসীদ (প্রসন্ন হও) ॥ ২৫ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ দংষ্ট্রেতি। হে দেবেশ! তব মুখানি দৃষ্ট্বা ভয়াবেশেন দিশো ন জানামি, শর্ম্ম চ সুখং ন লভে, ভো জগন্নিবাস! প্রসন্নো ভব। কীদৃশানি মুখানি দৃষ্ট্বা? দংষ্ট্রাভিঃ করালানি, কালানলঃ প্রলয়াগ্নিস্তৎসদৃশানি ॥ ২৫ ॥

**সুঃ অনুঃ**—আমি কেবল যে ভীত, তাহা নহে; পরন্তু "নভঃ" ইত্যাদি। নভঃস্পৃক্—অন্তরীক্ষব্যাপী, দীপ্ত—তেজোময়, অনেকবর্ণ—অনেক বর্ণ যাহাতে এরূপ, ব্যাত্তানন—বিস্তৃতমুখ, দীপ্তবিশাললোচন তোমার আকার দেখিয়া আমার অন্তরাত্মা অতীব ক্লেশ পাইতেছে। আমি ধৃতি—ধৈর্য্য বা শান্তি পাইতেছি না ॥ ২৭ ॥

**সুঃ অনুঃ**—আর, "দংষ্ট্রা" ইত্যাদি। হে দেবেশ! তোমার মুখগুলি দেখিয়া ভয়ের আবেশে আমি কোন দিক্ই দেখিতেছি না। শর্ম্ম—সুখও পাইতেছি না। হে জগতের আশ্রয়! তুমি প্রসন্ন হও। কীদৃশ মুখ দেখিয়া? ভয়ানক প্রলয়াগ্নির তুল্য দংষ্ট্রাকরাল মুখগুলি দেখিয়া ॥ ২৫ ॥

**মূঃ অনুঃ**—হে মহাবাহো! তোমার বহু মুখ-নয়নবিশিষ্ট, বহু বাহু-উরু-পাদবিশিষ্ট, বহু উদরবিশিষ্ট, বহু দন্তহেতু ভীষণ বিশাল রূপ দেখিয়া সকল লোক ও আমি ভয়ে অত্যন্ত ব্যাকুল হইয়াছি ॥ ২৩ ॥

**মূঃ অনুঃ**—[কেবল যে ভীত হইয়াছি তাহা নহে, আরও—] হে বিষ্ণো! গগনস্পর্শী, তেজোময়, বহুবর্ণবিশিষ্ট, বিকৃতমুখ, প্রদীপ্ত বিশাল

**অমী চ ত্বাং ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ, সর্ব্বে সহৈবাবনিপালসঙ্ঘৈঃ।**
**ভীষ্মো দ্রোণঃ সূতপুত্রস্তথাসৌ সহাস্মদীয়ৈরপি যোধমুখ্যৈঃ ॥২৬॥**
**বক্ত্রাণি তে ত্বরমাণা বিশন্তি, দংষ্ট্রাকরালানি ভয়ানকানি।**
**কেচিদ্বিলগ্না দশনান্তরেষু, সংদৃশ্যন্তে চূর্ণিতৈরুত্তমাঙ্গৈঃ ॥ ২৭ ॥**

---

অমী (ঐ) ধৃতরাষ্ট্রস্য (ধৃতরাষ্ট্রের) পুত্রাঃ (পুত্রগণ) সর্ব্বে (সকলে) সহ অবনিপালসঙ্ঘৈঃ এব (রাজসমূহ-সহিতই) ভীষ্মঃ (ভীষ্মদেব), দ্রোণঃ (দ্রোণাচার্য্য), তথা (তদ্রূপ) অসৌ (ঐ) সূতপুত্রঃ (কর্ণ) অস্মদীয়ৈঃ (আমাদের পক্ষীয়) যোধমুখ্যৈঃ (মুখ্য যোদ্ধৃগণ) সহ অপি (সহিতই) ত্বরমাণাঃ (ত্বরান্বিত হইয়া) তে (তোমার) দংষ্ট্রাকরালানি (দন্তবশতঃ বিকট) ভয়ানকানি (ভয়ঙ্কর) বক্ত্রাণি (মুখসকলের মধ্যে) বিশন্তি (প্রবেশ করিতেছে); কেচিৎ (কেহ কেহ) চূর্ণিতৈঃ (বিচূর্ণিত) উত্তমাঙ্গৈঃ (মস্তকসহিত) দশনান্তরেষু (তোমার দন্তমধ্যে) সংদৃশ্যন্তে (দৃষ্ট হইতেছে) ॥ ২৬-২৭ ॥

---

**শ্রীধরঃ**—যচ্চান্যদ্দ্রষ্টুমিচ্ছসীত্যনেনাস্মিন্ সংগ্রামে ভাবিজয়পরাজয়াদিকং মম দেহে পশ্যেতি। যদ্ভগবতোক্তং তদিদানীং পশ্যন্নাহ—অমী চেতি পঞ্চভিঃ। অমী ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ দুর্যোধনাদয়ঃ সর্ব্বে অবনিপালানাং জয়দ্রথাদীনাং রাজ্ঞাং সঙ্ঘৈঃ সমূহৈঃ সহৈব তব বক্ত্রাণি বিশন্তীত্যুত্তরেণান্বয়ঃ। তথা ভীষ্মশ্চ দ্রোণশ্চাসৌ সূতপুত্রশ্চ কর্ণঃ, ন কেবলং ত এব বিশন্তি, অপি তু প্রতিযোদ্ধারোঽস্মদীয়া যে যোধমুখ্যাঃ শিখণ্ডিধৃষ্টদ্যুম্নাদয়স্তৈঃ সহ। বক্ত্রাণীতি—এতে সর্ব্বে ত্বরমাণা ধাবন্তস্তব দংষ্ট্রাভিঃ করালানি বিকৃতানি ভয়ঙ্করাণি বক্ত্রাণি বিশন্তি, তেষাং মধ্যে কেচিচ্চূর্ণিতৈরুত্তমাঙ্গৈঃ শিরোভিরুপলক্ষিতাঃ, দন্তসন্ধিষু সংশ্লিষ্টাঃ সংদৃশ্যন্তে ॥২৬-২৭॥

---

**মূঃ অনুঃ**—'তুমি আর যাহা কিছু দেখিতে চাও' ইহা-দ্বারা এই যুদ্ধে ভবিষ্যৎ জয়-পরাজয়-প্রভৃতি 'আমার দেহে দেখ', ভগবান্ যে এইগুলি

---

চক্ষুবিশিষ্ট তোমার রূপ দেখিয়া অতিভীতিবিহ্বলচিত্তে আমি ধৈর্য্য ও শান্তি লাভ করিতে পারিতেছি না ॥ ২৪ ॥ (মূঃ অনুঃ)

**যথা নদীনাং বহবোঽম্বুবেগাঃ, সমুদ্রমেবাভিমুখা দ্রবন্তি।**
**তথা তবামী নরলোকবীরা, বিশন্তি বক্ত্রাণ্যভিবিজ্বলন্তি ॥ ২৮ ॥**

যথা (যেরূপ) নদীনাং ( নদীসকলের) বহবঃ (বহু) অম্বুবেগাঃ ( জলপ্রবাহ ) অভিমুখাঃ ( সমুদ্রের দিকে ধাবিত হইয়া ) সমুদ্রম্ এব ( সমুদ্রেই ) দ্রবন্তি ( প্রবেশ করে ), তথা ( তদ্রূপ ) অমী ( ঐ সকল ) নরলোকবীরা ( নরলোকের বীরগণ ) অভিবিজ্বলন্তি (চতুর্দ্দিকে প্রদীপ্ত) তে (তোমার) বক্ত্রাণি ( মুখসকলে ) বিশন্তি (প্রবেশ করিতেছে ) ॥ ২৮ ॥

বলিয়াছিলেন, এখন অর্জ্জুন তাহা দেখিতে দেখিতে বলিতেছেন—"অমী চ" ইত্যাদি পঞ্চশ্লোক। ঐ দুর্য্যোধনাদি ধৃতরাষ্ট্রের পুত্রগণ সকলে জয়দ্রথাদি রাজগণের দলের সহিত তোমার মুখমধ্যে প্রবেশ করিতেছে। পরবর্ত্তী 'বিশন্তি'-পদের সহিত অন্বয়। আরও ভীষ্ম, দ্রোণ, সূতপুত্র কর্ণও প্রবেশ করিতেছেন। কেবল তাঁহারাই নহে, উঁহাদের প্রতিযোদ্ধা আমাদের পক্ষীয় শিখণ্ডি, ধৃষ্টদ্যুম্নাদি প্রধান যোদ্ধৃগণের সহিত তাঁহারা প্রবেশ করিতেছেন। "বক্ত্রাণি" ইত্যাদি—ইঁহারা সকলে ত্বরমাণ হইয়া—দৌড়াইতে দৌড়াইতে তোমার দন্তদ্বারা বিকৃত ভয়ঙ্কর মুখগুলিতে প্রবেশ করিতেছেন, তাঁহাদের মধ্যে কেহ কেহ চূর্ণিতমস্তকে দন্তের সন্ধিতে লাগিয়া থাকিতে দৃষ্ট হইতেছেন ॥ ২৬-২৭ ॥ ( স্বঃ অনুঃ )

**মূঃ অনুঃ**—তোমার দশনভীষণ, প্রলয়াগ্নিতুল্য বদনসকল দর্শন করিয়া আমার দিগ্‌ভ্রান্তি হইয়াছে এবং আমি সুখ পাইতেছি না। হে দেবেশ! হে জগন্নিবাস! তুমি প্রসন্ন হও ॥ ২৫ ॥

**মূঃ অনুঃ**—[যুদ্ধের ভাবী ফলাফল শ্রীভগবানের দেহমধ্যে প্রত্যক্ষ করিয়া অর্জ্জুন বলিতেছেন—] ধৃতরাষ্ট্রের ঐ পুত্রগণ সকলে, সকল রাজন্যবর্গ, ভীষ্ম, দ্রোণ, কর্ণ, আমাদের পক্ষীয় প্রধান যোদ্ধৃগণ ( —সকলে ) ত্বরান্বিত হইয়া তোমার দশন-করাল ভয়ঙ্কর মুখসকলের মধ্যে প্রবিষ্ট

**যথা প্রদীপ্তং জ্বলনং পতঙ্গা, বিশন্তি নাশায় সমৃদ্ধবেগাঃ।**
**তথৈব নাশায় বিশন্তি লোকা-স্তবাপি বক্ত্রাণি সমৃদ্ধবেগাঃ ॥২৯॥**

যথা ( যেমন ) পতঙ্গাঃ ( পতঙ্গসকল ) সমৃদ্ধবেগাঃ ( বর্দ্ধিতবেগে) নাশায় ( মরণের জন্য ) প্রদীপ্তং ( জ্বলন্ত ) জ্বলনং ( অগ্নিতে ) বিশন্তি ( প্রবিষ্ট হয় ), তথা ( তেমনি ) লোকাঃ ( লোকসকল ) সমৃদ্ধবেগাঃ ( বেগবান্ হইয়া ) নাশায় এব (মরণের জন্যই) তব ( তোমার ) বক্ত্রাণি অপি ( মুখসকলেও ) বিশন্তি ( প্রবেশ করিতেছে ) ॥ ২৯ ॥

**শ্রীধরঃ**—প্রবেশনে দৃষ্টান্তমাহ—যথেতি। নদীনামনেকমার্গ প্রবৃত্তানাং বহবোঽম্বুনাং বারীণাং বেগাঃ প্রবাহাঃ সমুদ্রাভিমুখাঃ সন্তো যথা সমুদ্রমেব দ্রবন্তি বিশন্তি, তথা অমী যে নরলোকবীরাস্তেঽভিতো জ্বলন্তি সর্ব্বতঃ প্রদীপ্যমানানি তব বক্ত্রাণি প্রবিশন্তি ॥ ২৮ ॥

**শ্রীধরঃ**—অবশত্বেন প্রবেশে নদীবেগ-দৃষ্টান্ত উক্তো, বুদ্ধিপূর্ব্বক-প্রবেশে দৃষ্টান্তমাহ—যথেতি। প্রদীপ্তং জ্বলন্তমগ্নিং পতঙ্গাঃ শলভাঃ বুদ্ধিপূর্ব্বকং সমৃদ্ধো বেগো যেষাং তে যথা নাশায় মরণায়ৈব বিশন্তি, তথৈব লোকা এতে জনা অপি ভবন্মুখানি প্রবিশন্তি ॥ ২৯ ॥

**সুঃ অনুঃ**—প্রবেশবিষয়ে উদাহরণ বলিলেন,—"যথা" ইত্যাদি। অনেক পথে গতিশীল নদীসমূহের অনেক জল প্রবাহ যেমন সমুদ্রের অভিমুখী হইয়া সমুদ্রেই প্রবেশ করে, সেইরূপ এই মনুষ্যলোকের মধ্যে বীরগণ সর্ব্বদিকে প্রদীপ্ত তোমার বক্ত্র মধ্যে প্রবেশ করিতেছেন ॥ ২৮ ॥

**সুঃ অনুঃ**—অবশভাবে প্রবেশবিষয়ে নদীবেগের দৃষ্টান্ত বলা হইল; বুদ্ধিপূর্ব্বক প্রবেশে দৃষ্টান্ত বলিতেছেন,—"যথা" ইত্যাদি। জ্বলন্ত অগ্নিতে পতঙ্গগুলি বুদ্ধিপূর্ব্বক মহাবেগের সহিত যেরূপ নাশের—মরণের নিমিত্তই প্রবেশ করে, সেইরূপই এই লোকেরাও তোমার মুখে মৃত্যুর জন্যই প্রবেশ করিতেছে ॥ ২৯ ॥

**লেলিহ্যসে গ্রসমানঃ সমন্তাল্লোকান্ সমগ্রান্ বদনৈর্জ্বলদ্ভিঃ।
তেজোভিরাপূর্য্য জগৎ সমগ্রং ভাসস্তবোগ্রাঃ প্রতপন্তি
বিষ্ণো॥ ৩০॥**

[ত্বম্—তুমি] গ্রসমানঃ (গ্রাস করিতে উদ্যত হইয়া) সমগ্রান্ (এই সকল) লোকান্ (বীরগণকে) জ্বলদ্ভিঃ (জ্বলন্ত), বদনৈঃ (মুখসকলের দ্বারা) সমন্তাৎ (সকল দিকে) লেলিহ্যসে (প্রচুরভাবে ভক্ষণ করিতেছ)। হে বিষ্ণো! (বিষ্ণু!) তব (তোমার) উগ্রাঃ (ভীষণ) ভাসঃ (দীপ্তি) তেজোভিঃ (বিস্ফুরণ-দ্বারা) সমগ্রং (সমগ্র) জগৎ (বিশ্বকে) আপূর্য্য (পূর্ণ করিয়া) প্রতপন্তি (সন্তপ্ত করিতেছে)॥ ৩০॥

**শ্রীধরঃ**—ততঃ কিমত আহ—লেলিহ্যসে ইতি। গ্রসমানোঽপি সন্ সমগ্রান্ লোকান্ সর্ব্বানেতান্ বীরান্ সর্ব্বতো লেলিহ্যসে অতিশয়েন ভক্ষয়সি। কৈঃ? জ্বলদ্ভির্ব্বদনৈঃ; কিঞ্চ হে বিষ্ণো! তব ভাসো দীপ্তয়স্তেজোভির্বিস্ফুরণৈঃ সমগ্রং জগদ্ব্যাপ্য তীব্রাঃ সত্যঃ প্রতপন্তি সন্তাপয়ন্তি॥ ৩০॥

**সুঃ অনুঃ**—তাহার পর কি ঘটিল, তাহাতে বলিতেছেন—'লেলিহ্যসে' ইত্যাদি। গ্রাস করিতে করিতে তুমি এই সমগ্র লোকসমূহ ও এই সমস্ত বীরকে সর্ব্বতোভাবে ভক্ষণ করিতেছ; কিসের সাহায্যে? প্রজ্বলিত মুখসমূহদ্বারা; আরও, হে বিষ্ণো! তোমার দীপ্তিসমূহ তেজের বিস্ফুরণে সমগ্র জগতে ব্যাপ্ত থাকিয়া তীব্রভাবে প্রতপ্ত—সন্তপ্ত করিতেছে॥ ৩০॥

হইতেছে; কেহ কেহ বিচূর্ণিত মস্তকসহিত তোমার দন্তের অবকাশ-মধ্যে দৃষ্ট হইতেছে॥ ২৬-২৭॥ (মুঃ অনুঃ)

**মূঃ অনুঃ**—[মুখে প্রবেশের অচেতন দৃষ্টান্ত—] যেমন নদীসকলের বহু জলবেগ সমুদ্রাভিমুখ হইয়া সমুদ্রেই প্রবেশ করে, তদ্রূপ এই পৃথিবীর বীরগণ তোমার সর্ব্বদিকে প্রদীপ্ত মুখসকলে প্রবেশ করিতেছে॥ ২৮॥

**মূঃ অনুঃ**—[সচেতন দৃষ্টান্ত—] যেমন পতঙ্গকুল মরণের জন্য বর্দ্ধিতবেগে জ্বলন্ত অগ্নিতে প্রবেশ করে, তদ্রূপ লোকসকলও মরণের জন্যই সমৃদ্ধ বেগশালী হইয়া তোমার মুখমধ্যে প্রবিষ্ট হইতেছে॥ ২৯॥

**আখ্যাহি মে কো ভবানুগ্ররূপো, নমোঽস্তু তে দেববর প্রসীদ।**
**বিজ্ঞাতুমিচ্ছামি ভবন্তমাদ্যং, ন হি প্রজানামি তব প্রবৃত্তিম্ ॥৩১॥**

উগ্ররূপঃ ( ভীষণরূপধারী ) ভবান্ ( তুমি ) কঃ ( কে ), [ তাহা ] মে ( আমাকে ) আখ্যাহি ( বল ) ; তে (তোমাকে ) নমঃ অস্তু (নমস্কার করি), হে দেববর ! ( দেবশ্রেষ্ঠ !) [তুমি ] প্রসীদ ( প্রসন্ন হও )। আদ্যং ( আদিপুরুষ ) ভবন্তং ( তোমাকে ) বিজ্ঞাতুম্ ( বিশেষভাবে জানিতে ) ইচ্ছামি ( ইচ্ছা করি ), হি ( কেন না ) তব (তোমার প্রবৃত্তিং ( কার্য্যের উদ্দেশ্য ) ন প্রজানামি ( জানি না ) ॥ ৩১ ॥

**শ্রীধরঃ**—যত এবং তস্মাৎ—আখ্যাহীতি। ভবানুগ্ররূপঃ ক ইত্যাখ্যাহি কথয়, তুভ্যং নমোঽস্তু, হে দেববর! প্রসীদ প্রসন্নো ভব। ভবন্তমাদ্যং পুরুষং বিশেষেণ জ্ঞাতুমিচ্ছামি, যতস্তব প্রবৃত্তিং চেষ্টাং কিমর্থমেবং প্রবৃত্তোঽসীতি ন জানামি, এবম্ভূতস্য তব প্রবৃত্তিং বার্ত্তামপি ন জানামীতি বা ॥ ৩১ ॥

**সুঃ অনুঃ**—এইরূপ হওয়ায় অতএব—'আখ্যাহি" ইত্যাদি। এই ঘোররূপী তুমি কে ? ইহা বল ; তোমাকে নমস্কার ; হে দেবশ্রেষ্ঠ ! 'প্রসীদ'—প্রসন্ন হও ; আদিপুরুষ তোমাকে বিশেষভাবে জানিতে ইচ্ছা করি ; কারণ, তোমার চেষ্টা—কিজন্য এরূপ কার্য্যে প্রস্তুত—তাহা জানি না ; অথবা এই প্রকার তোমার প্রবৃত্তি—সংবাদও আমার জানা নাই ॥ ৩১ ॥

**মূঃ অনুঃ**—[আর তুমি কি করিতেছ ?—] তুমি গ্রাস করিতে উদ্যত হইয়া চতুর্দ্দিকে সকল লোককে জ্বলন্ত বদনে যথেষ্ট ভক্ষণ করিতেছ। হে বিষ্ণো! তোমার উগ্র প্রভা সমগ্র বিশ্বকে তেজের দ্বারা পূর্ণ করিয়া উত্তপ্ত করিতেছে ॥ ৩০ ॥

**মূঃ অনুঃ**—অতএব, এই ভয়ানকরূপী তুমি কে, তাহা আমাকে বল। তোমাকে নমস্কার, হে দেবশ্রেষ্ঠ! তুমি প্রসন্ন হও। তুমি কারণবস্তু, তোমাকে বিশেষভাবে জানিতে ইচ্ছা করি ; কেন না, তোমার উদ্দেশ্য বুঝিতে পারিতেছি না ॥ ৩১ ॥

শ্রীভগবান্ উবাচ—

**কালোঽস্মি লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধো, লোকান্ সমাহর্ত্তুমিহ প্রবৃত্তঃ।**
**ঋতেঽপি ত্বাং ন ভবিষ্যন্তি সর্ব্বে, যেঽবস্থিতাঃ প্রত্যনীকেষু যোধাঃ ॥ ৩২ ॥**

শ্রীভগবান্ উবাচ (শ্রীভগবান্ বলিলেন—) [অহম্—আমি] লোকক্ষয়কৃৎ (লোক-সংহারকারী) প্রবৃদ্ধঃ (অত্যুগ্র) কালঃ অস্মি (কাল); ইহ (জগতে) লোকান্ (জীবগণের সমাহর্ত্তুং (সংহারোদ্দেশ্যে) প্রবৃত্তঃ (আমার প্রবৃত্তি)। প্রত্যনীকেষু (প্রত্যেক সৈন্য-বাহিনীতে) যে (যে সকল) যোধাঃ (যোদ্ধা) অবস্থিতাঃ (অবস্থান করিতেছে), [তাহারা] সর্ব্বে (সকলে) ত্বাম্ (তুমি) ঋতে অপি (বিনাও) ন ভবিষ্যন্তি (বাঁচিবে না)॥ ৩২॥

**শ্রীধরঃ**—এবং প্রার্থিতঃ সন্ শ্রীভগবানুবাচ—কাল ইতি ত্রিভিঃ। লোকানাং ক্ষয়কর্ত্তা প্রবৃদ্ধোঽত্যুৎকটঃ কালোঽস্মি, লোকান্ প্রাণিনঃ সংহর্ত্তুমিহ লোকে প্রবৃত্তোঽস্মি; অতঃ ঋতে ত্বাং হন্তারং বিনাপি ন ভবিষ্যন্তি জীবিষ্যন্তি। যদ্যপি ত্বয়া ন হন্তব্যাঃ, এতে তথাপি ময়া কালাত্মনা গ্রস্তাঃ সন্তো মরিষ্যন্ত্যেব। কে তে? প্রত্যনীকেষু অনীকানি প্রতি ভীষ্ম দ্রোণাদীনাং সর্ব্বাসু সেনাসু যে যোদ্ধারোঽবস্থিতাস্তে সর্ব্বেঽপি॥৩২॥

**স্বঃ অনুঃ**—এইরূপে প্রার্থিত হইয়া শ্রীভগবান্ বলিলেন—"কালঃ" ইত্যাদি তিন শ্লোক। আমি লোকসমূহের বিনাশক প্রবৃদ্ধ—অতি ভয়ানক কাল। আমি প্রাণিগণের সংহারের নিমিত্ত ইহজগতে প্রবৃত্ত হইয়াছি। তুমি ইহাদিগের ঘাতক না হইলেও ইহারা কেহই থাকিবে না—বাঁচিবে না। যদিই বা তুমি ইহাদিগকে হত্যা না কর, তথাপি ইহারা কালরূপী আমাকর্ত্তৃক গ্রস্ত হইয়া মরিবেই। তাহারা কে? সৈন্যের দলে দলে—ভীষ্মদ্রোণাদির সমস্ত সেনাদলমধ্যে যে যে যোদ্ধা রহিয়াছে, তাহারা সকলেই মরিবে॥ ৩২ ॥

**তস্মাত্ত্বমুত্তিষ্ঠ যশো লভস্ব, জিত্বা শত্রূন্ ভুঙ্‌ক্ষ্ব রাজ্যং সমৃদ্ধম্।**
**ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব, নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্ ॥৩৩॥**

---

তস্মাৎ ( অতএব ) ত্বং ( তুমি ) উত্তিষ্ঠ ( যুদ্ধার্থ দণ্ডায়মান হও ), যশঃ ( কীর্ত্তি ) লভস্ব ( লাভ কর ), শত্রূন্ ( শত্রুগণকে ) জিত্বা ( জয় করিয়া ) সমৃদ্ধং ( সমৃদ্ধিযুক্ত ) রাজ্যং ( রাজ্য ) ভুঙ্‌ক্ষ্ব ( ভোগ কর ) ! এতে ( এই বীরগণকে ) ময়া এব ( আমিই ) পূর্ব্বম্ এব ( পূর্ব্বেই ) নিহতাঃ (মারিয়া রাখিয়াছি), হে সব্যসাচিন্ ) সব্যসাচী অর্জ্জুন ! ) [ ত্বম্—তুমি ] নিমিত্তমাত্রং ( নিমিত্তমাত্র ) ভব ( হও ) ॥ ৩৩ ॥

---

**শ্রীধরঃ**—তস্মাদিতি। যস্মাদেবং তস্মাত্ত্বং যুদ্ধায়োত্তিষ্ঠ দেবৈরপি দুর্জ্জয়া ভীষ্মাদয়োঽর্জুনেন নির্জ্জিতা ইত্যেবম্ভূতং যশো লভস্ব প্রাপ্নুহি; অযত্নতশ্চ শত্রূন্ জিত্বা সমৃদ্ধং রাজ্যং ভুঙ্‌ক্ষ্ব ; এতে চ তব শত্রবস্ত্বদীয়যুদ্ধাৎ পূর্ব্বমেব ময়ৈব কালাত্মনা নিহতপ্রায়াস্তথাপি ত্বং নিমিত্তমাত্রং ভব, হে সব্যসাচিন্, সব্যেন বামেন হস্তেন সাচিতুং শরান্ সন্ধাতুং শীলং যস্যেতি ব্যুৎপত্ত্যা বামেনাপি বাণক্ষেপাৎ সব্যসাচীত্যুচ্যতে ॥ ৩৩ ॥

---

**স্বঃ অনুঃ**—"তস্মাৎ" ইত্যাদি। ঘটনা যখন এইরূপ, তখন তুমি যুদ্ধের জন্য প্রবৃত্ত হও ; দেবগণেরও দুর্জেয় ভীষ্মাদি অর্জ্জুনকর্তৃক

---

**মূঃ অনুঃ**—আমি লোকসংহারকারী অনাদি কাল, এখন জীবের ( রাজন্যবর্গের ) সংহারে প্রবৃত্ত হইয়াছি। প্রত্যেক সৈন্যবাহিনীতে যে-সকল যোদ্ধা রহিয়াছে, তাহারা কেহই তুমি বিনাও (তুমি না মারিলেও ) বাঁচিবে না। ৩২ ॥

**মূঃ অনুঃ**—অতএব তুমি যুদ্ধার্থ দণ্ডায়মান হও, শত্রুগণকে জয় করিয়া কীর্ত্তি লাভ কর এবং সমৃদ্ধ রাজ্য ভোগ কর। আমি পূর্ব্ব হইতেই ইহাদিগকে মারিয়া রাখিয়াছি ; হে সব্যসাচিন্ ! তুমি কেবল নিমিত্তভাগী হও ॥ ৩৩ ॥

**দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ জয়দ্রথঞ্চ, কর্ণং তথান্যানপি যোধবীরান্।**
**ময়া হতাংস্ত্বং জহি মা ব্যথিষ্ঠা, যুধ্যস্ব জেতাসি রণে সপত্নান্ ॥৩৪॥**

ময়া ( আমাকর্ত্তৃক ) হতান্ ( পূর্ব্বেই নিহত ) দ্রোণং চ ( দ্রোণাচার্য্য ) ভীষ্মং চ ( ভীষ্মদেব ) জয়দ্রথং চ ( জয়দ্রথ ) কর্ণং ( কর্ণ ) তথা ( ও ) অন্যান্ (অপর) যোধবীরান্ অপি ( বীর যোদ্ধৃগণকেও ) ত্বং ( তুমি ) জহি ( বধ কর ) ; মা ব্যথিষ্ঠাঃ ( ব্যথিত হইও না ), যুধ্যস্ব ( যুদ্ধ কর ), রণে ( যুদ্ধে ) সপত্নান্ ( শত্রুগণকে ) জেতাসি ( জয় করিতে পারিবে ) ॥ ৩৪ ॥

**শ্রীধরঃ**—(২।৬) "ন চৈতদ্বিদ্মঃ কতরন্নো গরীয়ো, যদ্বা জয়েম যদি বা নো জয়েয়ুঃ" ইতি যা আশঙ্কা, সাপি ন কার্য্যেত্যাহ—দ্রোণমিতি। যেভ্যস্ত্বং শঙ্কসে, তান্ দ্রোণাদীন্ ময়ৈব হতাংস্ত্বং জহি ঘাতয়, মা ব্যথিষ্ঠা ভয়ং মা কার্ষীঃ, সপত্নান্ শত্রূন্ রণে যুদ্ধে নিশ্চিতং জেতাসি জেষ্যসি ॥৩৪॥

পরাজিত হইয়াছে, এই প্রকারের সুখ্যাতি লাভ কর—প্রাপ্ত হও ; অযত্নেই শত্রুগণকে জয় করিয়া সমৃদ্ধ রাজ্য উপভোগ কর। এই তোমার শত্রুগণ তোমার যুদ্ধের পূর্ব্বেই কালরূপী আমাকর্ত্তৃক নিহতপ্রায় হইয়াছে ; তথাপি তুমি কেবল উপলক্ষণ হও। হে সব্যসাচিন্! ( বাম হস্তে শরসন্ধান করিতে যাঁহার অভ্যাস, তিনি সব্যসাচী, অতএব বাম হস্তেও বাণক্ষেপণ করায় অর্জ্জুনকে সব্যসাচী বলা হয় ) ॥ ৩৩ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—"এই যুদ্ধে জয় ও পরাজয়ের মধ্যে কোন্‌টীর গৌরব অধিক, তাহাও বুঝিতেছি না" ( ২।৬ ) এইরূপ যে আশঙ্কা করিতেছিলে, তাহাও করিও না ; ইহাতে বলিতেছেন—"দ্রোণম্" ইত্যাদি। যাঁহাদিগের হইতে তুমি শঙ্কা করিতেছ, সেই দ্রোণাদি আমাকর্ত্তৃকই নিহত হইয়া আছে ; তুমি তাহাদিগকে বধ কর ; ব্যথিত হইও না—ভয় করিও না ; তুমি শত্রুগণকে যুদ্ধে নিশ্চিতই জয় করিবে ॥ ৩৪ ॥

সঞ্জয় উবাচ—

**এতচ্ছ্রুত্বা বচনং কেশবস্য, কৃতাঞ্জলির্বেপমানঃ কিরীটী।**
**নমস্কৃত্বা ভুয় এবাহ কৃষ্ণং, সগদ্গদং-ভীতভীতঃ প্রণম্য ॥ ৩৫॥**

সঞ্জয়ঃ উবাচ ( সঞ্জয় বলিলেন—) কেশবস্য (কেশবের) এতৎ ( এই ) বচনং ( বাক্য ) শ্রুত্বা (শুনিয়া) বেপমানঃ ( কম্পমান ) কিরীটী ( অর্জ্জুন ) কৃতাঞ্জলিঃ ( কৃতাঞ্জলি হইয়া) নমস্কৃত্বা ( নমস্কার করিয়া) ভীতভীতঃ এব (অতি ভয়ে ভয়েই) ভূয়ঃ (পুনঃ) প্রণম্য (প্রণাম করিয়া ) সগদ্গদং ( গদ্গদস্বরে ) কৃষ্ণং ( কৃষ্ণকে ) আহ ( বলিলেন ) ॥ ৩৫ ॥

**শ্রীধরঃ**—ততো যদ্বৃত্তং তদেব ধৃতরাষ্ট্রং প্রতি সঞ্জয় উবাচ—এতদিতি। এতৎ পূর্ব্বোক্তশ্লোকত্রয়াত্মকং কেশবস্য বচনং শ্রুত্বা বেপমানঃ কম্পমানঃ কিরীটি অর্জ্জুনঃ কৃতাঞ্জলিঃ সম্পুটিকৃতহস্তঃ কৃষ্ণং নমস্কৃত্য পুনরপ্যাহ উক্তবান্; কথমাহ,—ভয়হর্ষাদ্যাবেশবশাৎ গদ্গদেন কণ্ঠ-কম্পনেন সহ বর্ত্তত ইতি সগদ্গদং যথা স্যাত্তথা, কিঞ্চ ভীতাদপি ভীতঃ সন্ প্রণম্য অবনতো ভূত্বা আহ ॥ ৩৫ ॥

**স্বঃ অনুঃ**—তদনন্তর যাহা ঘটিল, তাহাই ধৃতরাষ্ট্রের প্রতি সঞ্জয় বলিলেন— "এতদ্" ইত্যাদি। এই পূর্ব্বশ্লোকত্রয়ে কেশবের বাক্য শুনিয়া অর্জ্জুন কাঁপিতে কাঁপিতে করযোড় করিয়া নমস্কারপূর্ব্বক আবার বলিলেন; কিরূপে বলিলেন? ভয় ও হর্ষাদির আবেশে তাঁহার গদ্গদ—কণ্ঠের কম্পন হইতেছিল, তাহার সহিত, আরও ভীত অপেক্ষাও অধিকতর ভীত ও অবনত হইয়া বলিলেন ॥ ৩৫ ॥

**মূঃ অনুঃ**—আমাকর্ত্তৃক পূর্ব্বেই নিহত দ্রোণ, ভীষ্ম, জয়দ্রথ, কর্ণ ও অন্যান্য বীর যোদ্ধগণকে তুমি ( আবার ) বধ কর, ভয় পাইও না, যুদ্ধ কর, যুদ্ধে শত্রুগণকে পরাজিত করিতে পারিবে ॥ ৩৪ ॥

**মূঃ অনুঃ**—[ ইহার পরের ঘটনা ধৃতরাষ্ট্রকে ] সঞ্জয় বলিতেছেন—কেশবের উপরি উক্ত বাক্য শ্রবণ করিয়া অর্জ্জুন কাঁপিতে কাঁপিতে কর-

অর্জ্জুন উবাচ—

**স্থানে হৃষীকেশ তব প্রকীর্ত্ত্যা, জগৎ প্রহৃষ্যত্যনুরজ্যতে চ।**
**রক্ষাংসি ভীতানি দিশো দ্রবন্তি, সর্ব্বে নমস্যন্তি চ সিদ্ধসঙ্ঘাঃ ॥৩৬॥**

হে হৃষীকেশ ! তব ( তোমার ) প্রকীর্ত্ত্যা ( মহিমকীর্ত্তনদ্বারা ) জগৎ ( বিশ্ব ) প্রহৃষ্যতি ( পরমানন্দ প্রাপ্ত হয় ), অনুরজ্যতে চ ( ও আকৃষ্ট হয় ), রক্ষাংসি (রাক্ষসসকল) ভীতানি ( ভীত হইয়া ) দিশঃ (চারিদিকে) দ্রবন্তি (পলায়ন করে), সর্ব্বে চ (এবং সকল) সিদ্ধসঙ্ঘাঃ ( সিদ্ধসম্প্রদায় ) নমস্যন্তি ( প্রণত হয় ), [এইসমস্তই] স্থানে (যুক্তিযুক্ত ) ॥ ৩৬ ॥

**শ্রীধরঃ**—স্থানে ইত্যেকাদশভিরর্জ্জুনোক্তিঃ। স্থানে ইত্যব্যয়ং যুক্তমিত্যস্মিন্নর্থে। হে হৃষীকেশ ! যত এবং ত্বমদ্ভুতপ্রভাবো ভক্তবৎসল-শ্চাতস্তব প্রকীর্ত্ত্যা মাহাত্ম্যসংকীর্ত্তনেন ন কেবলমহমেব প্রহৃষ্যামীতি, কিন্তু জগৎ সর্ব্বং প্রহৃষ্যতি প্রকর্ষেণ হর্ষং প্রাপ্নোতি, এতত্তু স্থানে যুক্তমিত্যর্থঃ ; তথা জগদনুরজ্যতে চ অনুরাগমুপৈতি ইতি যৎ, তথা রক্ষাংসি ভীতানি সন্তি দিশঃ প্রতি দ্রবন্তি পলায়ন্তে ইতি যৎ-সর্ব্বে যোগতপোমন্ত্রাদি-সিদ্ধানাং সঙ্ঘা নমস্যন্তি প্রণমন্তীতি যৎ এতচ্চ স্থানে যুক্তমেব, ন চিত্রমিত্যর্থঃ ॥ ৩৬ ।

**সুঃ অনুঃ**—"স্থানে" ইত্যাদি একাদশ শ্লোকে অর্জ্জুনের উক্তি। 'স্থানে' এই অব্যয় 'যুক্ত' এই অর্থে প্রযুক্ত হইয়াছে। হে হৃষীকেশ ! যেহেতু তুমি এইরূপ অদ্ভুতপ্রভাবশালী ও ভক্তবৎসল, অতএব তোমার প্রকীর্ত্তিদ্বারা—মাহাত্ম্যসংকীর্ত্তনদ্বারা কেবল যে আমি হৃষ্ট হইতেছি, তাহা নহে, কিন্তু সমগ্র জগৎ প্রহৃষ্ট হইতেছে—আনন্দ পাইতেছে, ইহা উপযুক্তই বটে ; আবার জগৎ যে অনুরাগ লাভ করিতেছে, আরও রাক্ষসগণ ভীত হইয়া যে সর্ব্বদিকে পলায়ন করিতেছে এবং সমস্ত যোগসিদ্ধ, তপঃসিদ্ধ, মন্ত্রসিদ্ধাদি উপদেবগণ যে নমস্কার—প্রণাম করিতেছেন, তাহা উপযুক্তই ; আশ্চর্য্যজনক নহে ॥ ৩৬ ।

যোড়ে নমস্কার করিলেন, অতিশয় ভীতভাবেই আবার প্রণাম করিয়া কৃষ্ণকে গদ্‌গদস্বরে বলিতে লাগিলেন ॥ ৩৫ ॥ ( মূঃ অনুঃ )

**কস্মাচ্চ তে ন নমেরন্মহাত্মন্, গরীয়সে ব্রহ্মণোঽপ্যাদিকর্ত্রে।**
**অনন্ত দেবেশ জগন্নিবাস, ত্বমক্ষরং সদসত্তৎপরং যৎ॥ ৩৭॥**

হে মহাত্মন্! হে অনন্ত! হে দেবেশ! হে জগন্নিবাস! কস্মাৎ চ (কেনই বা) তে (পূর্ব্বোক্ত সকলে) ব্রহ্মণঃ অপি (ব্রহ্মারও স্রষ্টা) গরীয়সে (ও পূজ্য) (তোমাকে) ন নমেরন্ (নমস্কার করিবে না)? যৎ (যেহেতু) ত্বং (তুমি) সদসৎপরম্ (ব্যক্তাব্যক্তের মূলকারণ) অক্ষরং (ব্রহ্মতত্ত্ব)॥ ৩৭॥

**শ্রীধরঃ**—অত্র হেতুমাহ—কস্মাদিতি। হে অনন্ত! হে দেবেশ! হে মহাত্মন্! হে জগন্নিবাস! কস্মাদ্ধেতোস্তে তুভ্যং ন নমেরন্ ন নমস্কারং কুর্য্যুঃ? কথম্ভূতায়? ব্রহ্মণোঽপি গরীয়সে গুরুতরায় আদিকর্ত্রে চ ব্রহ্মণোঽপি জনকায়। কিঞ্চ সদ্ব্যক্তং, অসদব্যক্তঞ্চ, তাভ্যাং পরং মূল-কারণং যদক্ষরং ব্রহ্ম তচ্চ ত্বমেব; এতৈর্ন্নবভির্হেতুভিস্ত্বাং সর্ব্বে নমস্যন্তীতি ন চিত্রমিত্যর্থঃ॥ ৩৭॥

**স্বঃ অনুঃ**—তাহাতে কারণ বলিলেন—"কস্মাৎ" ইত্যাদি। হে অনন্ত! হে দেবেশ! হে মহাত্মন্! হে জগন্নিবাস! কি হেতু তোমাকে নমস্কার করিবে না? কীদৃশ তোমাকে? ব্রহ্মেরও গুরুতর এবং আদিকর্ত্তা—ব্রহ্মারও জনক তোমাকে। আরও সৎ—ব্যক্ত, অসৎ—অব্যক্ত; এই উভয়ের পর—মূলকারণ যে অক্ষর ব্রহ্ম, তাহা তুমিই,—এই নয়টি কারণে তোমাকে সকলে নমস্কার করিতেছেন,—ইহা আশ্চর্য্যের বিষয় কিছু নহে॥ ৩৭॥

**মূঃ অনুঃ**—অর্জ্জুন বলিতেছেন—হে হৃষীকেশ! তোমার মহিমা কীর্ত্তন-দ্বারা জগৎ পরমানন্দ লাভ করে এবং তোমার প্রতি আকৃষ্ট হয়; আর রাক্ষসগণ ভয়ে দিকে দিকে পলায়ন করে; সকল সিদ্ধগণ তোমাতে প্রণত হয়—এতৎসমস্ত যুক্তিযুক্তই॥ ৩৬॥

**ত্বমাদিদেবঃ পুরুষঃ পুরাণ-স্ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।**
**বেত্তাসি বেদ্যঞ্চ পরঞ্চ ধাম, ত্বয়া ততং বিশ্বমনন্তরূপ ॥ ৩৮ ॥**

ত্বম্ ( তুমি ) আদিদেবঃ ( আদিদেব ) পুরাণঃ ( অনাদি ) পুরুষঃ (পুরুষ ), ত্বম্ (তুমি) অস্য ( এই ) বিশ্বস্য ( বিশ্বের ) পরং ( পরম ) নিধানং ( আধার ), (তুমি ) বেত্তা (জ্ঞাতা) বেদ্যং চ ( ও জ্ঞেয় ) পরং চ ( ও পরম ) ধাম ( পদ অর্থাৎ গন্তব্য স্থান ) ; হে অনন্তরূপ ! ত্বয়া ( তুমি ) বিশ্বং ( বিশ্বকে ) ততং ( ব্যাপ্ত করিয়া আছ ) ॥ ৩৮ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ ত্বমাদিদেব ইতি। ত্বম্ আদিদেবো দেবানামাদিঃ, যতঃ পুরোণোঽনাদিঃ পুরুষস্ত্বং ; অতএব ত্বমস্য বিশ্বস্য পরং নিধানং লয়স্থানং , তথা বিশ্বস্য বেত্তা ত্বং, যচ্চ বেদ্যং বস্তুজাতং, পরঞ্চ ধাম বৈষ্ণবং পদং তদপি ত্বমেবাসি, অতএব হে অনন্তরূপ ! ত্বয়ৈবেদং বিশ্বং ততং ব্যাপ্তম্ ; এতৈশ্চ সপ্তভির্হেতুভিস্ত্বমেব নমস্কার্য্য ইত্যর্থঃ ॥ ৩৮ ॥

**স্বঃ অনুঃ**—আরও 'ত্বমাদিদেবঃ 'ইত্যাদি। তুমি আদিদেব—দেবগণের আদি ; কারণ, তুমি অনাদি পুরাণ পুরুষ, অতএব তুমি এই বিশ্বের পরম নিধান—লয়স্থান, আরও তুমি বিশ্বের বেত্তা—জ্ঞাতা, যাহা যাহা জ্ঞাতব্য বস্তু ও পরমধাম বৈষ্ণবপদ, তাহাও তুমিই ; অতএব হে অনন্তরূপ ! তোমাকর্ত্তৃকই এই বিশ্ব ব্যাপ্ত, এই সপ্ত কারণে তুমিই নমস্কারের যোগ্য ॥ ৩৮ ॥

**মূঃ অনুঃ**—হে মহাত্মন্ ! হে অনন্ত ! হে দেবেশ ! হে জগদাধার ! তুমি ব্রহ্মারও স্রষ্টিকর্ত্তা, ( সুতরাং সর্ব্বাপেক্ষা ) পূজ্যতম। কেনই বা পূর্ব্বোক্ত সকলে তোমাকে নমস্কার করিবে না ? কারণ, তুমি ব্যক্তাব্যক্ত সকলের মূল কারণ অক্ষর বস্তু ॥ ৩৭ ॥

**মূঃ অনুঃ**—তুমি সর্ব্বকারণদেবতা অনাদিপুরুষ, তুমি এই বিশ্বের পরম আধার, তুমি জ্ঞাতা, জ্ঞেয় ও পরম পদ। হে অনন্তরূপ ! তুমি বিশ্বব্যাপী ॥ ৩৮ ॥

**বায়ুর্যমোঽগ্নির্বরুণঃ শশাঙ্কঃ, প্রজাপতিস্ত্বং প্রপিতামহশ্চ।**
**নমো নমস্তেঽস্তু সহস্রকৃত্বঃ, পুনশ্চ ভূয়োঽপি নমো নমস্তে ॥৩৯॥**

ত্বং ( তুমি ) বায়ুঃ ( বায়ু ), যমঃ ( যম ), অগ্নিঃ ( অগ্নি ), বরুণঃ ( বরুণ ), শশাঙ্কঃ ( চন্দ্র ), প্রজাপতিঃ ( লোকপিতামহ ব্রহ্মা ), প্রপিতামহঃ চ ( ও ব্রহ্মার পিতা )। তে ( তোমাকে ) নমঃ অস্তু ( নমস্কার ), সহস্রকৃত্বঃ নমঃ ( সহস্রবার নমস্কার ), পুনঃ নমঃ ( আবার নমস্কার ), ভূয়ঃ অপি ( আবারও ) তে নমঃ ( তোমাকে নমস্কার ) ॥ ৩৯ ॥

**শ্রীধরঃ**—ইতশ্চ সর্ব্বৈস্ত্বমেব নমস্কার্য্যঃ সর্ব্বদেবাত্মকত্বাদিতি স্তুবন্ স্বয়মপি নমস্করোতি—বায়ুরিতি। বায়্বাদিরূপস্ত্বমিতি সর্ব্বদেবাত্মকত্বোপলক্ষণার্থমুক্তম্,—প্রজাপতিঃ পিতামহস্তস্যাপি জনকত্বাৎ প্রপিতামহস্ত্বম্; অতস্তে তুভ্যং সহস্রশো নমোঽস্তু, পুনঃ সহস্রকৃত্বো নমোঽস্তু, ভূয়োঽপি পুনরপি সহস্রকৃত্বো নমো নম ইতি ॥ ৩৯ ॥

**স্বঃ অনুঃ**—'তুমি সর্ব্বদেবময় হওয়ায় সকলেরই প্রণম্য,' এইরূপে তাঁহার স্তব করিয়া নিজেও নমস্কার করিতেছেন—"বায়ুঃ" ইত্যাদি। তুমিই পবনাদিরূপ,—ইহা সর্ব্বদেবময়ত্বের পরিচয়হেতু বলিলেন; প্রজাপতি—পিতামহ, তুমি তাহারও জনক বলিয়া প্রপিতামহ; অতএব তোমার প্রতি সহস্রবার নমস্কার,—এই সহস্রবার প্রণামের পর পুনরায় সহস্রবার নমস্কার নমস্কার ॥ ৩৯ ॥

**মূঃ অনুঃ**—তুমি বায়ু, যম, অগ্নি, বরুণ ও চন্দ্র, তুমি লোকপিতামহ ব্রহ্মা এবং ব্রহ্মারও পিতা—প্রপিতামহ। তোমাকে নমস্কার, সহস্রবার নমস্কার, পুনঃ পুনঃ নমস্কার ॥ ৩৯ ॥

**নমঃ পুরস্তাদথ পৃষ্ঠতস্তে, নমোঽস্তু তে সর্ব্বত এব সর্ব্ব।**
**অনন্তবীর্য্যামিতবিক্রমস্ত্বং, সর্ব্বং সমাপ্নোষি ততোঽসি সর্ব্বঃ॥৪০॥**

---

হে সর্ব্ব! তে (তোমাকে) পুরস্তাৎ (সম্মুখে) অথ (ও) পৃষ্ঠতঃ (পশ্চাৎ দিকে) নমঃ (নমস্কার), তে (তোমাকে) সর্ব্বতঃ এব (সকলদিকেই) নমঃ অস্তু (নমস্কার)। অনন্তবীর্য্যামিতবিক্রমঃ (অনন্ত শক্তি ও অপরিসীম পরাক্রমশালী) ত্বং (তুমি) সর্ব্বং (বিশ্বকে) সমাপ্নোষি (অন্তরে বাহিরে ব্যাপ্ত করিয়া রহিয়াছ), ততঃ (সেই কারণে) [তুমি] সর্ব্বঃ অসি (বিশ্বরূপ বা সর্ব্বশব্দবাচ্য)॥ ৪০॥

---

**শ্রীধরঃ**—ভক্তিশ্রদ্ধাত্যাদরাতিশয়েন নমস্কারেষু তৃপ্তিমনধিগচ্ছন্ পুনঃপি বহুশঃ প্রণমতি—নম ইতি। হে সর্ব্ব! সর্ব্বাত্মন্! সর্ব্বাসু দিক্ষু তুভ্যং নমোঽস্তু সর্ব্বাত্মকত্বমুপপাদয়ন্নাহ—অনন্তং বীর্য্যং সামর্থ্যং যস্য, তথা অমিতো বিক্রমঃ পরাক্রমো যস্য স এবম্ভূতস্ত্বং সর্ব্বং বিশ্বং সম্যগন্তর্ব্বহিশ্চ সমাপ্নোষি ব্যাপ্নোষি, সুবর্ণমিব কটককুণ্ডলাদি-স্বকার্য্যং ব্যাপ্য বর্ত্তসে; ততঃ সর্ব্বরূপোঽসি॥ ৪০॥

---

**সুঃ অনুঃ**—অতিশয়, ভক্তি, শ্রদ্ধা ও আদরের প্রাবল্যে নমস্কারকার্য্যে তৃপ্তি না পাইয়া (অর্জ্জুন) পুনর্ব্বার অনেকবার প্রণাম করিতেছেন—"নমঃ" ইত্যাদি। হে সর্ব্ব! সর্ব্বাত্মন্! সকল দিকেই তোমার প্রতি নমস্কার; সর্ব্বময়তা প্রমাণ করিয়া বলিতেছেন—তোমার অনন্ত সামর্থ্য অমিত পরাক্রম রহিয়াছে;—এই প্রকার তুমি সমগ্র বিশ্বে সম্যগ্রূপে অভ্যন্তরে ও বাহিরে ব্যাপ্ত রহিয়াছ; সুবর্ণ যেরূপ স্বকার্য্য কুণ্ডলাদিতে থাকে, সেইরূপ; অতএব তুমি সর্ব্বরূপ॥ ৪০॥

---

**মূঃ অনুঃ**—হে সর্ব্বস্বরূপ! সম্মুখে, পশ্চাতে, সকলদিকেই তোমাকে নমস্কার। তোমার অনন্ত শক্তি ও অপরিমিত পরাক্রম তুমি সমগ্র বিশ্বকে অন্তর-বাহিরে ব্যাপ্ত করিয়া রহিয়াছ, অতএব তুমি সর্ব্বশব্দবাচ্য॥৪০॥

**সখেতি মত্বা প্রসভং যদুক্তং, হে কৃষ্ণ যাদব হে সখেতি।**
**অজানতা মহিমানং তবেদং, ময়া প্রমাদাৎ প্রণয়েন বাপি ॥৪১॥**
**যচ্চাবহাসার্থমসৎকৃতোঽসি, বিহারশয্যাসনভোজনেষু।**
**একোঽথবাপ্যচ্যুত তৎসমক্ষং, তৎ ক্ষাময়ে ত্বামহমপ্রমেয়ম্। ৪২॥**

---

তব ( তোমার ) মহিমানম্ (মহিমা) ইদং চ ( ও এই বিশ্বরূপের বিষয় ) অজানতা ( না জানিয়া) প্রমাদাৎ (মোহবশতঃ) প্রণয়েন বা অপি ( অথবা প্রণয়বশতঃ ) সখা ইতি মত্বা ( তুমি সখা ইহা মনে করিয়া ) হে কৃষ্ণ, হে যাদব, হে সখে ইতি ( ইত্যাদি) যৎ ( যাহা ) ময়া ( আমি) প্রসভং (হঠপূর্ব্বক) উক্তং (বলিয়াছি) ; হে অচ্যুত ! বিহারশয্যাসনভোজনেষু ( বিবিধ ক্রীড়ায়, শয়নে, উপবেশনে ও আহারে ) একঃ ( একাকী ) অথবা তৎসমক্ষং ( বন্ধুগণের সমক্ষে ) অবহাসার্থং ( পরিহাসচ্ছলে ) অসৎকৃতঃ (অনাদৃত) অসি ( হইয়াছ), তৎ ( সেই সমস্ত ) অপ্রমেয়ং ( অচিন্ত্যপ্রভাববিশিষ্ট ) ত্বাং ( তোমার নিকট ) ক্ষাময়ে ( ক্ষমা চাহিতেছি ) ॥ ৪১-৪২ ॥

---

**শ্রীধরঃ**—ইদানীং ভগবন্তং ক্ষমাপয়তি—সখেতি দ্বাভ্যাম্। ত্বাং প্রাকৃতঃ সখা সমানবয়া ইতি মত্বা প্রসভং হঠাৎ তিরস্কারেণ যদুক্তং, তৎ ক্ষাময়ে ত্বামিত্যুত্তরেণান্বয়ঃ। কিং তৎ ? হে কৃষ্ণ ! হে যাদব ! হে সখেতি চ সন্ধিরার্ষঃ। প্রসভোক্তৌ হেতুঃ—তব মহিমানমিদঞ্চ বিশ্বরূপমজানতা ময়া প্রমাদাৎ প্রণয়েন স্নেহেন বা যদুক্তমিতি। কিঞ্চ যচ্চেতি। হে অচ্যুত ! যচ্চ পরিহাসার্থং ক্রীড়াদিষু তিরস্কৃতোঽসি একঃ কেবলঃ সখীন্ বিনা রহসি স্থিত ইত্যর্থঃ। অথবা তৎসমক্ষং তেষাং পরিহসতাং সখীনাং সমক্ষং পুরস্থিতোঽপি, তৎ সর্ব্বাপরাধজাতং ত্বামপ্রমেয়মচিন্ত্যপ্রভাবং ক্ষাময়ে ক্ষমাং কারয়ামি ॥ ৪১-৪২ ॥

---

**স্বঃ অনুঃ**—এক্ষণে ভগবানের সমীপে ক্ষমা যাচ্ঞা করিতেছেন—"সখা" ইত্যাদি দুই শ্লোক। তোমাকে প্রাকৃত সখা—সমবয়াঃ মনে করিয়া 'প্রসভং' তিরস্কারপূর্ব্বক যাহা বলিয়াছি, তাহার জন্য তোমার

**পিতাসি লোকস্য চরাচরস্য, ত্বমস্য পূজ্যশ্চ গুরুর্গরীয়ান্।**
**ন ত্বৎসমোঽস্ত্যভ্যধিকঃ কুতো,-ঽন্যো লোকত্রয়েঽপ্যপ্রতিম-**
**প্রভাব ॥ ৪৩ ॥**

---

হে অপ্রতিমপ্রভাব ! ( অতুলনীয় প্রভাবশালিন্ ! ) ত্বম্ ( তুমি ) অস্য (এই) চরাচরস্য ( চরাচর ) লোকস্য ( বিশ্বের ) পিতা অসি ( পিতা ) পূজ্যঃ ( পূজনীয় ), গুরুঃ চ ( গুরু ), গরীয়ান্ চ ( তদপেক্ষাও গুরু ) ; লোকত্রয়ে অপি ( ত্রিলোকমধ্যেও ) ত্বৎসমঃ ( তোমার সমতুল্য ) অন্যঃ ন ( অপর কেহ নাই ), অভ্যধিকঃ (তোমা অপেক্ষা বড়) কুতঃ ( কোথা হইতে হইবে ? ) ॥ ৪৩ ॥

---

নিকট ক্ষমা প্রার্থনা করিতেছি। ( পরবর্ত্তী 'ত্বাম্' এই পদের সহিত অন্বয় হইবে। ) তাহা কি ? হে কৃষ্ণ ! হে যাদব ! হে সখে ! ইত্যাদি। হঠ-পূর্ব্বক কথনে হেতু বলিতেছেন—তোমার মহিমা ও এই বিশ্বরূপ না জানিয়া আমি অনবধানতাবশতঃ অথবা প্রণয়—স্নেহের বশে যাহা বলিয়াছি (সখেতি স্থলে সন্ধি আর্ষ) আরও "যচ্চ" ইত্যাদি। হে অচ্যুত ! তুমি পরিহাসের নিমিত্ত ক্রীড়াদিতে একাকী—অন্য বন্ধুবর্গ ব্যতীত গোপনে থাকিবার কালে অথবা সেই পরিহাসকারী সখাদিগের সম্মুখেও যে-সমস্ত বাক্যদ্বারা তিরস্কৃত হইয়াছ, অপ্রমেয়—অচিন্ত্য প্রভাব তোমার নিকট সেই সমস্ত অপরাধের জন্য ক্ষমা যাচ্ঞা করিতেছি ॥ ৪১-৪২ ॥
( স্বঃ অনুঃ )

---

**মূঃ অনুঃ**—[ এখন ভগবানের নিকট ক্ষমা প্রার্থনা করিতেছেন— ] তোমার বিভূতিস্বরূপ এই বিশ্বরূপের বিষয় না জানিয়া তোমাকে সাধারণ সখা মনে করিয়া প্রমাদবশতঃ বা প্রীতিবশতঃ হে কৃষ্ণ, হে যাদব, হে সখে ইত্যাদি সম্বোধন করিয়া হঠসহকারে যাহা বলিয়াছি ; আহারে, বিহারে, শয়নে, উপবেশনে, একাকী বা সর্ব্বসমক্ষে পরিহাসচ্ছলে তোমাকে যে অনাদর করিয়াছি, তৎসমস্তের জন্য হে অচ্যুত ! অচিন্ত্য-প্রভাবসম্পন্ন তোমার নিকট ক্ষমা ভিক্ষা করিতেছি ॥ ৪১-৪২ ॥

**তস্মাৎ প্রণম্য প্রণিধায় কায়ং, প্রসাদয়ে ত্বামহমীশমীড্যম্।**
**পিতেব পুত্রস্য সখেব সখ্যুঃ, প্রিয়ঃ প্রিয়ায়ার্হসি দেব সোঢ়ুম্॥৪৪॥**

তস্মাৎ (সেই হেতু) কায়ং (দেহ) প্রণিধায় (ভূতলে পাতিত করিয়া অর্থাৎ দণ্ডবৎ) প্রণম্য (প্রণত হইয়া) ঈড্যম্ (স্তবনীয়) ঈশং (ঈশ্বর) ত্বাং (তোমার) প্রসাদয়ে (প্রসন্নতা ভিক্ষা করিতেছি)। হে দেব! পিতা ইব (পিতা যেমন) পুত্রস্য (পুত্রের), সখা ইব (বন্ধু যেমন) সখ্যুঃ (বন্ধুর) প্রিয়ঃ (প্রিয়জন যেমন) প্রিয়ায়াঃ (প্রিয়ার) [অপরাধ ক্ষমা করে, তদ্রূপ তুমি] [আমার অপরাধ-সকল] সোঢ়ুং (ক্ষমা করিতে) অর্হসি (সমর্থ) ॥ ৪৪ ॥

**শ্রীধরঃ**—অচিন্ত্যপ্রভাবত্বমেবাহ—পিতেতি। ন বিদ্যতে প্রতিমা উপমা যস্য সোঽপ্রতিমস্তথাবিধঃ প্রভাবো যস্য তব হে অপ্রতিমপ্রভাব! ত্বমস্য চরাচরস্য লোকস্য পিতা জনকোঽসি; অতএব পূজ্যশ্চ গুরুশ্চ গুরোরপি গরীয়াংশ্চ গুরুতরঃ; অতো লোকত্রয়েঽপি ত্বৎসম এব তাবদন্যো নাস্তি, পরমেশ্বরাদন্যস্যাভাবাৎ, ত্বত্তোঽধিকঃ পুনঃ কুতঃ স্যাৎ ॥ ৪৩ ॥

**সুঃ অনুঃ**—তাঁহার চিন্তাতীত প্রভাব বলিতেছেন—"পিতা ইত্যাদি। যাহার উপমা নাই—তাহা অপ্রতিম, তাদৃশ প্রভাব যাঁহার, তথাবিধ তুমি হে অমিতপ্রভাব! তুমি এই স্থাবর-জঙ্গমাত্মক লোকসমূহের পিতা—জনক, অতএব তুমি পূজ্য ও গুরু—গুরু অপেক্ষাও গুরুতর, অতএব পরমেশ্বর (তোমা) ব্যতীত অপর কাহারও স্বতন্ত্র অস্তিত্বের অভাব-হেতু ত্রিভুবনের মধ্যেও তোমার সমান অপর কেহ নাই; তোমা অপেক্ষা অধিক বা শ্রেষ্ঠ আবার কোথায় থাকিবে? ॥ ৪৩ ॥

**মূঃ অনুঃ**—[কৃষ্ণের অচিন্ত্য প্রভাব বলিতেছেন—] হে অতুলনীয়-প্রভাবশালিন্! তুমি এই চরাচর বিশ্বের পিতা, তুমি পূজনীয় গুরু অপেক্ষাও পূজ্যতর। ত্রিলোকে তোমার সমকক্ষই অপর কেহ নাই, অধিক আর কোথা হইতে হইবে? ॥ ৪৩ ॥

**অদৃষ্টপূর্ব্বং হৃষিতোঽস্মি দৃষ্ট্বা, ভয়েন চ প্রব্যথিতং মনো মে।**
**তদেব মে দর্শয় দেব রূপং, প্রসীদ দেবেশ জগন্নিবাস ॥ ৪৫ ॥**

---

অদৃষ্টপূর্ব্বং ( পূর্ব্বে অদৃষ্ট ) [তোমার এইরূপ] দৃষ্ট্বা (দেখিয়া) হৃষিতঃ অস্মি (আমি হৃষ্ট হইয়াছি ), মে ( আমার ) মনঃ ( মন) ভয়েন (ভয়ে) প্রব্যথিতং চ (আবার ব্যাকুলিত )। হে দেব ! তৎ ( সেই ) রূপম্ এব ( রূপই ) মে (আমাকে) দর্শয় ( দেখাও ) ; হে দেবেশ ! হে জগন্নিবাস ! প্রসীদ ( কৃপা কর ) ॥ ৪৫ ॥

---

**শ্রীধরঃ**—যস্মাদেবং তস্মাদিতি। তস্মাত্ত্বামীশং জগতঃ স্বামিনম্ ঈড্যং স্তুত্যং প্রসাদয়ামি। কথম্ ? কায়ং প্রণিধায় দণ্ডবন্নিপত্য প্রণম্য নত্বা, অতস্ত্বং মমাপরাধং সোঢ়ুং ক্ষন্তুমর্হসি ; কস্য ক ইব পুত্রস্যাপরাধং কৃপয়া পিতা যথা সহতে, সখ্যুর্মিত্রস্যাপরাধং সখা নিরুপাধিবন্ধুর্যথা সহতে, প্রিয়শ্চ প্রিয়ায়াঃ সন্ধিরার্যঃ অপরাধং তৎপ্রিয়ার্থং যথা তদ্বৎ ॥৪৪॥

---

**সুঃ অনুঃ**—যেহেতু তুমি এইপ্রকার, সেই হেতু "তস্মাৎ" ইত্যাদি। অতএব ঈশ্বর—জগতের প্রভু পূজনীয় তোমাকে প্রসন্ন করিতেছি ; কিরূপে ? শরীরকে দণ্ডবৎ পাতিত করিয়া প্রণামপূর্ব্বক, অতএব তুমি আমার অপরাধ মার্জ্জনা অবশ্যই করিবে ; কাহার ন্যায় ? পিতা কৃপা করিয়া যেমন পুত্রের অপরাধ ক্ষমা করেন, অকৃত্রিম সখা যেমন সখার অপরাধ সহ্য করেন, পতি যেরূপ প্রিয়ার অপরাধ সহ্য করেন—তাহার প্রিয় কার্য্যের জন্য, সেইরূপ ॥ ৪৪ ॥

---

**মূঃ অনুঃ**—অতএব ভূপাতিতদেহে (দণ্ডবৎ) প্রণাম করিয়া তোমার প্রসন্নতা ভিক্ষা করিতেছি,—তুমি স্তবনীয় পরমেশ্বর। হে দেব ! পিতা পুত্রের, সখা সখার ( অপরাধ ক্ষমার ) ন্যায়, প্রিয় ( তুমি ) প্রিয়ের ( আমার ) প্রতি প্রীতিপ্রদর্শনার্থ ক্ষমা করিতে পার ॥ ৪৪ ॥

**কিরীটিনং গদিনং চক্রহস্ত,-মিচ্ছামি ত্বাং দ্রষ্টু মহং তথৈব।**
**তেনৈব রূপেণ চতুর্ভুজেন, সহস্রবাহো ভব বিশ্বমূর্ত্তে ॥ ৪৬ ॥**

অহং ( আমি ) ত্বাং ( তোমাকে ) তথা এব ( সেইরূপই ) কিরীটিনং ( মুকুটধারী ) গদিনং ( গদাহস্ত ) চক্রহস্তং ( চক্রধারী ) দ্রষ্টুম্ ( দেখিতে ) ইচ্ছামি ( ইচ্ছা করি )। হে সহস্রবাহো ! ( সহস্রবাহু ! ) বিশ্বমূর্ত্তে ! ( বিশ্বরূপধারিন্ ! ) তেন ( সেই ) চতুর্ভুজেন ( চতুর্ভুজ ) রূপেন ( রূপে ) ভব ( প্রকাশিত হও ) ॥ ৪৬ ॥

**শ্রীধরঃ**—এবং ক্ষাময়িত্বা প্রার্থয়তে—অদৃষ্টেতি দ্বাভ্যাম্। হে দেব ! পূর্ব্বমদৃষ্টং তব রূপং দৃষ্ট্বা হৃষিতো হৃষ্টোঽস্মি, তথা ভয়েন চ মে মনঃ প্রব্যথিতং প্রচলিতং, তস্মান্মম ব্যথানিবৃত্তয়ে তদেব রূপং দর্শয়। হে দেবেশ ! হে জগন্নিবাস ! প্রসন্নো ভব ॥ ৪৫ ॥

**শ্রীধরঃ**—তদেব রূপং বিশেষয়ন্নাহ—কিরীটিনমিতি। কিরীটবন্তং গদাবন্তং চক্রহস্তঞ্চ ত্বাং দ্রষ্টুমিচ্ছামি—যথা পূর্ব্বং দৃষ্টোঽসি তথৈব, অতঃ হে সহস্রবাহো ! বিশ্বমূর্ত্তে ! ইদং বিশ্বরূপম্ উপসংহৃত্য তেনৈব কিরীটাদিযুক্তেন চতুর্ভুজেন রূপেণ ভব আবির্ভব। তদনেন শ্রীকৃষ্ণমর্জ্জুনঃ পূর্ব্বমপি কিরীটাদিযুক্তমেব পশ্যতীতি গম্যতে ; যত্তু পূর্ব্বমুক্তং বিশ্বরূপ-

**স্থঃ অনুঃ**—এইরূপে ক্ষমা করাইয়া "অদৃষ্ট" ইত্যাদি দুইশ্লোকে প্রার্থনা করিতেছেন—হে দেব ! পূর্ব্বে অদৃষ্ট তোমার রূপ দেখিয়া হৃষিত—হৃষ্ট হইয়াছি, ভয়েও আমার মন অতীব ব্যথিত—প্রচলিত হইয়াছে ; অতএব আমার ক্লেশনিবারণহেতু সেই রূপই দেখাও। হে দেবেশ ! হে জগন্নিবাস ! প্রসন্ন হও ॥ ৪৫ ॥

**মূঃ অনুঃ**—[ক্ষমা প্রার্থনার পর পুনঃ প্রার্থনা করিতেছেন—] তোমার এই অদৃষ্টপূর্ব্বরূপ দেখিয়া আমি হৃষ্ট হইয়াছি, আবার আমার মন ভয়ে ব্যাকুলও হইয়াছে। হে দেব ! তোমার সেই ( সৌম্য ) রূপই আমাকে দেখাও। হে দেবেশ ! হে জগন্নিবাস ! প্রসন্ন হও ॥ ৪৫ ॥

**ময়া প্রসন্নেন তবার্জ্জুনেদং, রূপং পরং দর্শিতমাত্মযোগাৎ।**
**তেজোময়ং বিশ্বমনন্তমাদ্যং, যন্মে ত্বদন্যেন ন দৃষ্টপূর্ব্বম্ ॥ ৪৭ ॥**

শ্রীভগবান্ উবাচ ( শ্রীভগবান্ বলিলেন )—হে অর্জ্জুন ! ময়া ( আমি ) প্রসন্নেন (প্রসন্ন হইয়া ) আত্মযোগাৎ ( নিজ যোগমায়া-বলে ) তব ( তোমাকে ) তেজোময়ং (তেজঃপূর্ণ ) বিশ্বম্ ( বিশ্বময় ) অনন্তম্ ( অনন্ত ) আদ্যং ( কারণস্বরূপ ) মে ( আমার ) ইদং ( এই ) পরং ( বিরাট ) রূপং ( বিশ্বরূপ ) দর্শিতং ( দেখাইয়াছি ), যৎ ( যাহা ) ত্বদন্যেন ( তুমি ব্যতীত অপর কেহ ) ন দৃষ্টপূর্ব্বম্ ( পূর্ব্বে দেখে নাই ) ॥ ৪৭ ॥

দর্শনে 'কিরীটিনং গদিনং চক্রিণঞ্চ পশ্যামী'তি তদ্বহুকিরীটাদ্যভিপ্রায়েণ ; যদ্বা, এতাবন্তং কালং যং ত্বাং কিরীটিনং গদিনং চক্রিণঞ্চ সুপ্রসন্নমপশ্যং, তমেবেদানীং তেজোরাশিং দুর্নিরীক্ষ্যং পশ্যামীত্যেবমত্র বহুবচনব্যক্তিরিত্যবিরোধঃ ॥ ৪৬ ॥ ( শ্রীধরঃ )

**সুঃ অনুঃ**—সেই রূপ বিশেষরূপে বলিতেছেন—'কিরীটিনম্ ইত্যাদি। হে বিশ্বমূর্ত্তে ! এই বিশ্বরূপ উপসংহার করিয়া সেই মুকুটাদিযুক্ত চতুর্ভুজ রূপেই আবির্ভূত হও,—অতএব এই বাক্য-দ্বারা অর্জ্জুন শ্রীকৃষ্ণকে পূর্ব্বেও কিরীটাদিশোভিতই দেখিতেছিলেন, এইরূপ জানা যাইতেছে ; পূর্ব্বে বিশ্বরূপদর্শনের সময় যে "কিরীটী, গদী, চক্রিরূপে তোমাকে দেখিতেছি" ইত্যাদি বলিয়াছিলেন, তাহা বহু কিরীটাদির অভিপ্রায়ে। অথবা, এতদিন পর্য্যন্ত তোমাকে যে কিরীটী, গদী ও চক্রিরূপে সুপ্রসন্ন দেখিতেছিলাম, তাঁহাকেই এখন দুরবলোকনীয় তেজোরাশিরূপে দেখিতেছি,—এইপ্রকারে তথায় বহুবচন-প্রকাশ,—এইরূপে অসমঞ্জস নাই ॥ ৪৬ ॥

**ন বেদযজ্ঞাধ্যয়নৈর্ন দানৈ,-র্ন চ ক্রিয়াভির্ন তপোভিরুগ্রৈঃ।**
**এবংরূপঃ শক্যঃ অহং নৃলোকে, দ্রষ্টুং ত্বদন্যেন কুরুপ্রবীর ॥৪৮॥**

হে কুরুপ্রবীর ( কৌরববীরশ্রেষ্ঠ ! ) নৃলোকে ( নরলোকে ) ত্বদন্যেন ( তুমি ভিন্ন আর কেহ ) বেদযজ্ঞাধ্যয়নৈঃ ( কি বেদবিদ্যা ও যজ্ঞবিদ্যা-অধ্যয়নের দ্বারা ), দানৈঃ ( কি দানের দ্বারা ), ক্রিয়াভিঃ চ ( কি যজ্ঞক্রিয়ার দ্বারা ), উগ্রৈঃ তপোভিঃ ( কি উগ্র তপস্যা-দ্বারা ), এবংরূপঃ ( এই বিশ্বরূপী ) অহং ( আমাকে ) দ্রষ্টুং ( দর্শন করিতে ) ন শক্যঃ ( সমর্থ নহে ) ॥ ৪৮ ॥

**শ্রীধরঃ**—এবং প্রার্থিতঃ সংভ্রমাশ্বাসয়ন্ শ্রীভগবানুবাচ—ময়েতি ত্রিভিঃ। হে অর্জ্জুন ! কিমিতি ত্বং বিভেষি, যতো ময়া প্রসন্নেন কৃপয়া তদেবং পরমুত্তমং রূপং দর্শিতম্ আত্মনো মম যোগাৎ যোগমায়া-সামর্থ্যাৎ। পরত্বমেবাহ—:তেজোময়ং বিশ্বং বিশ্বাত্মকমনন্তমাদ্যঞ্চ যন্মম রূপং, ত্বদন্যেন ত্বাদৃশাদ্ভক্তাদন্যেন পূর্ব্বং ন দৃষ্টম্ ॥ ৪৭ ॥

**স্বঃ অনুঃ**—এইরূপভাবে প্রার্থিত হইয়া অর্জ্জুনকে আশ্বাস দিয়া শ্রীভগবান্ বলিলেন—"ময়া" ইত্যাদি শ্লোকত্রয়ে। হে অর্জ্জুন ! কেন তুমি ভয় পাইতেছ ? কারণ, আমি কৃপাপূর্ব্বক আমার যোগমায়ার বলে তোমাকে এই শ্রেষ্ঠ রূপ প্রদর্শন করিয়াছি। বিশ্বরূপের শ্রেষ্ঠতা বলিলেন —এইরূপ,—তেজোময়, বিশ্বরূপী, অন্তহীন ও আদ্য,—এইপ্রকার আমার রূপ তোমার সদৃশ ভক্ত ব্যতীত আর কেহ পূর্ব্বে দেখে নাই ॥ ৪৭ ॥

**মূঃ অনুঃ**—শ্রীভগবান্ বলিলেন—আমি তোমাকে সেইরূপই (পূর্ব্ববৎ) কিরীটশোভী, গদা-হস্ত, চক্রধারী দেখিতে ইচ্ছা করি। হে সহস্রবাহো ! বিশ্বরূপিন্ ! তুমি সেই চতুর্ভুজরূপেই প্রকাশিত হও ॥ ৪৬ ॥

**মূঃ অনুঃ**—[ অর্জ্জুনের তাদৃশ প্রার্থনায় তাঁহাকে আশ্বস্ত করিয়া ] শ্রীভগবান্ বলিলেন—হে অর্জ্জুন ! আমি প্রসন্ন হইয়া নিজ যোগমায়াবলে

**মা তে ব্যথা মা চ বিমূঢ়ভাবো, দৃষ্ট্বা রূপং ঘোরমীদৃঙ্‌মমেদম্।**
**ব্যপেতভীঃ প্রীতমনাঃ পুনস্ত্বং, তদেব মে রূপমিদং প্রপশ্য ॥৪৯॥**

মম (আমার) ঈদৃক্ ইদং (এই প্রকার) ঘোরং (ভীষণ) রূপং (রূপ) দৃষ্ট্বা (দেখিয়া) তে (তোমার) ব্যথা (ভয়) বিমূঢ়ভাবঃ চ (ও মোহভাব) মা (যেন হয় না)। ব্যপেতভীঃ (ভীতিরহিত) প্রতিমনাঃ (প্রীতচিত্ত হইয়া) ত্বং (তুমি) মে (আমার) ইদং (এই) তৎ এব (সেই-ই) রূপং (রূপ) পুনঃ (আবার) প্রপশ্য (প্রকৃষ্টভাবে দর্শন কর)॥ ৪৯ ॥

**শ্রীধরঃ**—এতদ্দর্শনমতিদুর্ল্লভং লব্ধ্বা ত্বং কৃতার্থোঽসীত্যাহ—ন বেদেতি। বেদাধ্যয়নব্যতিরেকেণ যজ্ঞাধ্যয়নস্যাভাবাদ্‌যজ্ঞশব্দেন যজ্ঞবিদ্যাঃ কল্পসূত্রাদ্যা লক্ষ্যন্তে—বেদানাং যজ্ঞবিদ্যানাঞ্চাধ্যয়নৈরিত্যর্থঃ ন চ দানৈঃ ন চ ক্রিয়াভিরগ্নিহোত্রাদিভির্ন চোগ্রৈস্তপোভিশ্চান্দ্রায়ণাদিভিরেবং-রূপোঽহং ত্বত্তোঽন্যেন মনুষ্যলোকে দ্রষ্টুং শক্যঃ, অপি তু ত্বমেব কেবলং মৎপ্রসাদেন দৃষ্ট্বা কৃতার্থোঽসি ॥ ৪৮ ॥

**মূঃ অনুঃ**—তুমি অতি দুর্ল্লভ এই দর্শন লাভ করিয়া কৃতার্থ হইয়াছ, ইহা বলিতেছেন—"ন বেদ" ইত্যাদি। বেদাধ্যয়ন ব্যতিরেকে যজ্ঞের অধ্যয়নের অভাব-হেতু যজ্ঞশব্দদ্বারা যজ্ঞবিদ্যা কল্পসূত্রাদি লক্ষিত হয়, অর্থাৎ বেদসমূহের ও যজ্ঞবিদ্যাগুলির পাঠ দ্বারা, দান দ্বারা, অগ্নিহোত্রাদি ক্রিয়াদ্বারা, চান্দ্রায়ণাদি উগ্রতপস্যা দ্বারা এই প্রকার রূপবিশিষ্ট আমাকে তুমি ব্যতীত অন্য কেহ এই মর্ত্ত্যলোকে দেখিতে সমর্থ নহে; পরন্তু তুমিই কেবল আমার অনুগ্রহে ইহা দেখিয়া কৃতার্থ হইয়াছ ॥ ৪৮ ॥

তোমাকে আমার তেজোময়, বিশ্বব্যাপী, অনন্ত ও আদিভূত বিরাট্‌রূপ দেখাইয়াছি—যাহা তুমি ব্যতীত অপর কেহ পূর্ব্বে কখনও দেখিতে পায় নাই ॥ ৪৭ ॥ (মূঃ অনুঃ)

সঞ্জয় উবাচ—

**ইত্যর্জ্জুনং বাসুদেবস্তথোক্ত্বা, স্বকং রূপং দর্শয়ামাস ভূয়ঃ।**
**আশ্বাসয়ামাস চ ভীতমেনং, ভূত্বা পুনঃ সৌম্যবপুর্ম্মহাত্মা ॥ ৫০ ॥**

সঞ্জয়ঃ উবাচ ( সঞ্জয় বলিলেন—) মহাত্মা ( পরমকৃপালু ) বাসুদেবঃ (কৃষ্ণ) অর্জ্জুনং ( অর্জ্জুনকে ) ইতি ( এই প্রকার ) উক্ত্বা ( বলিয়া) ভূয়ঃ (আবার) সৌম্যবপুঃ (সৌম্য-দেহ ) ভূত্বা ( হইয়া ) স্বকং ( নিজ ) রূপং ( রূপ ) দর্শয়ামাস (দেখাইলেন), ভীতং (ভীত) এনং ( অর্জ্জুনকে ) পুনঃ ( পুনর্ব্বার ) আশ্বাসয়ামাস ( আশ্বস্ত করিলেন ) ॥ ৫০ ॥

**শ্রীধরঃ**—এবমপি চেত্তবেদং ঘোরং রূপং দৃষ্ট্বা ব্যথা ভবতি, তর্হি তদেব রূপং দর্শয়ামীত্যাহ—মা তে ইতি। ঈদৃক্ ঈদৃশং ঘোরং মদীয়ং রূপং দৃষ্ট্বা তে ব্যথা মাঽস্তু, বিমূঢ়ভাবো বিমূঢ়ত্বঞ্চ মাঽস্তু, বিগতভয়ঃ প্রীতমনাশ্চ সন্ পুনস্ত্বং তদেবেদং মম রূপং প্রকর্ষেণ পশ্য ॥ ৪৯ ॥

**স্বঃ অনুঃ**—এইরূপ হইলেও যদি তোমার এই ভয়ানক রূপ দেখিয়া ক্লেশ জন্মে, তবে সেই রূপই দেখাইতেছি, ইহাতে বলিতেছেন—"মা তে" ইত্যাদি। আমার এই প্রকার ভয়ঙ্কর রূপ দেখিয়া তোমার ব্যথা না হউক, বিমূঢ়তা না হউক, ভয়শূন্য ও সন্তুষ্টচিত্ত হইয়া পুনর্ব্বার তুমি আমার সেইরূপই উত্তমরূপে দেখ ॥ ৪৯ ॥

**মূঃ অনুঃ**—হে কৌরববীরাগ্রণী! নরলোকে তুমি ভিন্ন আর কেহ বেদাধ্যয়ন, যজ্ঞশাস্ত্রাধ্যয়ন, দান, যজ্ঞক্রিয়া ও উগ্র তপস্যা দ্বারা ঈদৃশ বিশ্বরূপী আমাকে দর্শন করিতে সমর্থ নহে ॥ ৪৮ ॥

**মূঃ অনুঃ**—[ আমার এই ঘোর রূপ দেখিয়া যদি তোমার ভয় হয়, তবে সেই সৌম্য রূপই দেখ,—তাহা বলিতেছেন—] আমার এই প্রকার ভীষণ রূপদর্শনে তোমার যেন ভয়ব্যাকুলতা ও অচেতনভাব না হয়। তুমি নির্ভয়ে আনন্দিতচিত্তে আমার এই সেই রূপই আবার যথেষ্ট দর্শন কর ॥ ৪৯ ॥

অর্জ্জুন উবাচ—

**দৃষ্ট্বেদং মানুষং রূপং তব সৌম্যং জনার্দ্দন।**
**ইদানীমস্মি সংবৃত্তঃ সচেতাঃ প্রকৃতিং গতঃ॥ ৫১॥**

---

অর্জ্জুনঃ উবাচ (অর্জ্জুন বলিলেন—) হে জনার্দ্দন! তব (তোমার) ইদং (এই) সৌম্যং (সৌম্য) মানুষং (মানুষ) রূপং (রূপ) দৃষ্ট্বা (দর্শন করিয়া) ইদানীং (সম্প্রতি) প্রকৃতিং গতঃ (প্রকৃতিস্থ ও) সচেতাঃ (প্রসন্নচিত্ত) সংবৃত্তঃ (হইলাম)॥ ৫১॥

---

**শ্রীধরঃ**—এবমুক্ত্বা প্রাক্তনমেব রূপং দর্শিতবানিতি সঞ্জয় উবাচ—ইতীতি। শ্রীবাসুদেবোঽর্জ্জুনমিত্যুক্ত্বা যথাপূর্ব্বমাসীত্তথৈব কিরীটগদাদি-যুক্তং চতুর্ভুজং স্বীয়ং রূপং পুনর্দ্দর্শয়মাস; এনমর্জ্জুনং ভীতমেবং (দ্বিভুজো) প্রসন্নবপুর্ভূত্বা পুনরপ্যাশ্বাসিতবান্; মহাত্মা বিশ্বরূপঃ কৃপালুরিতি বা॥৫০॥

**শ্রীধরঃ**—ততো নির্ভয়ঃ সন্নর্জ্জুন উবাচ—দৃষ্ট্বেদমিতি। সচেতাঃ প্রসন্নচিত্ত ইদানীং সংবৃত্তো জাতোঽস্মি; প্রকৃতিং স্বাস্থ্যঞ্চ প্রাপ্তোঽস্মি। শেষং স্পষ্টম্॥ ৫১॥

---

**স্বঃ অনুঃ**—এই প্রকার বলিয়া পূর্ব্বেরই রূপ দেখাইলেন, ইহা সঞ্জয় বলিলেন—"ইতি" ইত্যাদি। শ্রীবাসুদেব অর্জ্জুনকে এইরূপ বলিয়া তিনি পূর্ব্বে যেরূপ আকারবিশিষ্ট ছিলেন, সেই প্রকার আপনার মুকুট গদাদি-শোভিত চতুর্ভুজ রূপ দেখাইলেন এবং মহাত্মা—কৃপালু বিশ্বরূপ সেই ভীত অর্জ্জুনের প্রতি প্রসন্নমূর্ত্তিতে পুনর্ব্বার আশ্বাস প্রদান করিলেন॥৫০॥

---

**মূঃ অনুঃ**—[ঐরূপ বলিয়া কৃষ্ণ আবার পূর্ব্বরূপ দেখাইলেন—ইহা] সঞ্জয় বলিলেন—মহানুভব বাসুদেব অর্জ্জুনকে ঐরূপ বলিয়া পুনরায় সৌম্যবপু প্রকাশপূর্ব্বক স্বকীয় রূপ প্রদর্শন করিলেন এবং ভীত অর্জ্জুনকে আবার আশ্বস্ত করিলেন॥ ৫০॥

শ্রীভগবান্ উবাচ—

**সুদুর্দ্দর্শমিদং রূপং দৃষ্টবানসি যন্মম।**
**দেবা অপ্যস্য রূপস্য নিত্যং দর্শনকাঙ্ক্ষিণঃ॥ ৫২॥**

শ্রীভগবান্ উবাচ (শ্রীভগবান্ বলিলেন—) যৎ (যাহা) [ত্বং—তুমি] দৃষ্টবান্ অসি (দেখিলে), মম (আমার) ইদং (এই) রূপং (রূপ) সুদুর্দ্দর্শং (অতীব দুর্লভদর্শন)। দেবাঃ অপি (দেবতারাও) অস্য (এই) রূপস্য (রূপের) নিত্যং (সর্ব্বদা) দর্শনকাঙ্ক্ষিণঃ (দর্শনাকাঙ্ক্ষী)॥ ৫২॥

**শ্রীধরঃ**—স্বকৃতস্যানুগ্রহস্যাতিদুর্ল্লভত্বং দর্শয়ন্ শ্রীভগবানুবাচ—সুদুর্দ্দর্শমিতি। যন্মম বিশ্বরূপং দৃষ্টবানসি ইদং সুদুর্দ্দর্শমত্যন্তং দ্রষ্টুমশক্যম্; অতো দেবা অপ্যস্য রূপস্য নিত্যং সর্ব্বদা দর্শনমিচ্ছন্তি কেবলং, ন পুনরিদং পশ্যন্তি॥ ৫২॥

**স্বঃ অনুঃ**—তদনন্তর অর্জ্জুন নির্ভয় হইয়া বলিলেন—"দৃষ্ট্বেদম্" ইত্যাদি। আমি এক্ষণে সচেতা—প্রসন্নচিত্ত হইয়াছি এবং প্রকৃতি—স্বাস্থ্য পাইয়াছি। (অবশিষ্টাংশ সরল)॥ ৫১॥

**স্বঃ অনুঃ**—স্বকৃত অনুগ্রহের অতিদুর্ল্লভতা দেখাইয়া শ্রীভগবান্ বলিলেন—"সুদুর্দ্দর্শম্" ইত্যাদি। তুমি যে আমার বিশ্বরূপ দেখিলে, ইহার দর্শন অতীব ক্লেশেও অসাধ্য, অতএব দেবগণও সর্ব্বদা এইরূপের দর্শন আকাঙ্ক্ষা করেন বটে; কিন্তু আমার এই রূপ দেখিতে পারেন না॥ ৫২॥

**মুঃ অনুঃ**—[তখন নির্ভয় হইয়া] অর্জ্জুন বলিলেন—হে জনার্দ্দন! তোমার এই সৌম্য মানুষ রূপ দর্শন করিয়া সম্প্রতি প্রকৃতিস্থ ও প্রসন্নচিত্ত হইলাম॥ ৫১॥

**নাহং বেদৈর্ন তপসা ন দানেন ন চেজ্যয়া।**
**শক্য এবংবিধো দ্রষ্টুং দৃষ্টবানসি যন্মম ॥ ৫৩ ॥**
**ভক্ত্যা ত্বনন্যয়া শক্যো অহমেবংবিধোঽর্জ্জুন।**
**জ্ঞাতুং দ্রষ্টুঞ্চ তত্ত্বেন প্রবেষ্টুঞ্চ পরন্তপ ॥ ৫৪ ॥**

---

[ত্বং—তুমি] মাং (আমাকে) যথা (যেরূপ) দৃষ্টবান্ অসি (দর্শন করিলে), অহং (আমার) এবংবিধঃ (সেইরূপের) বেদৈঃ (বেদের দ্বারা), তপসা (তপস্যাদ্বারা), দানেন (দানদ্বারা) ইজ্যয়া চ (ও যজ্ঞের দ্বারা) দ্রষ্টুং (দর্শন করা) ন শক্যঃ (সম্ভব নহে) ॥ ৫৩ ॥

হে পরন্তপ! (শত্রুতাপন!) অর্জ্জুন! তু (কিন্তু) অনন্যয়া (ঐকান্তিকী) ভক্ত্যা (ভক্তিদ্বারা) অহং (আমাকে) এবংবিধঃ (আমার এইরূপে) তত্ত্বেন (যথার্থভাবে) জ্ঞাতুং (জানিতে), দ্রষ্টুং (প্রত্যক্ষ করিতে) প্রবেষ্টুং চ (ও আশ্রয় করিতে) শক্যঃ (পাওয়া যায়) ॥ ৫৪ ॥

---

**শ্রীধরঃ**—তত্র হেতুমাহ—নাহমিতি। স্পষ্টার্থঃ ॥ ৫৩ ॥

**শ্রীধরঃ**—তর্হি কেনোপায়েন দ্রষ্টুং শক্যসে? তত্রাহ—ভক্ত্যা ত্বিতি। অনন্যয়া মদেকনিষ্ঠয়া ভক্ত্যা তু এবম্ভূতো বিশ্বরূপোঽহং তত্ত্বেন পরমার্থতো জ্ঞাতুং শক্যঃ, শাস্ত্রতো দ্রষ্টুং প্রত্যক্ষতঃ প্রবেষ্টুঞ্চ তাদাত্ম্যেন শক্যো নান্যৈরুপায়ৈঃ ॥ ৫৪ ॥

---

**সুঃ অনুঃ**—তাহাতে কারণ বলিলেন—"নাহম্" ইত্যাদি (অপর অর্থ সরল) ॥ ৫৩ ॥

---

**মূঃ অনুঃ**—[নিজকৃপার সুদুর্লভতা-প্রদর্শনার্থ] শ্রীভগবান্ বলিলেন—আমার এই রূপ—তুমি যাহা দেখিলে, অতীব দুর্লভদর্শন। দেবতারাও এই রূপের নিত্য দর্শনাভিলাষী ॥ ৫২ ॥

**মূঃ অনুঃ**—[কারণ,] তুমি আমাকে যেরূপ দেখিলে, আমার সেই-রূপের দর্শন বেদ, তপস্যা, দান ও যজ্ঞের দ্বারা সম্ভবপর নহে ॥ ৫৩ ॥

**মৎকর্ম্মকৃন্মৎপরমো মদ্ভক্তঃ সঙ্গবর্জ্জিতঃ।**
**নির্ব্বৈরঃ সর্ব্বভূতেষু যঃ স মামেতি পাণ্ডব ॥ ৫৫ ॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-
সংবাদে বিশ্বরূপদর্শন-যোগো নামৈকাদশোঽধ্যায়ঃ।

---

হে পাণ্ডব! (অর্জ্জুন!) যঃ (যে ব্যক্তি) মৎকর্ম্মকৃৎ (আমারই জন্য কর্ম্মানুষ্ঠানকারী) মৎপরমঃ (মৎপরায়ণ) মদ্ভক্তঃ (আমার সেবক) সঙ্গবর্জিতঃ (অনাসক্ত) সর্ব্বভূতেষু (সকল জীবের প্রতি) নির্ব্বৈরঃ (শত্রুভাবশূন্য) সঃ (সে) মাং (আমাকে) এতি (প্রাপ্ত হয়) ॥৫৫॥

---

**শ্রীধরঃ**—অতঃ সর্ব্বশাস্ত্রার্থসারং পরমরহস্যং শৃণ্বিত্যাহ—মৎকর্ম্ম-কৃদিতি। মদর্থং কর্ম্ম করোতীতি মৎকর্ম্মকৃৎ, অহমেব পরমঃ পুরুষার্থো যস্য সঃ, মমৈব ভক্ত আশ্রিতঃ, পুত্রাদিষু সঙ্গবর্জিতো নির্ব্বৈরশ্চ সর্ব্বভূতেষু এবম্ভূতো যঃ, স মাং প্রাপ্নোতি, নান্য ইতি ॥ ৫৫ ॥

দেবৈরপি সুদুর্দ্দর্শং তপোযজ্ঞাদি-কোটিভিঃ।
ভক্ত্যায় ভগবানেবং বিশ্বরূপমদর্শয়ৎ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায়াং স্বামিকৃত-টীকায়াং সুবোধিন্যাং
বিশ্বরূপদর্শন-যোগো নামৈকাদশোঽধ্যায়ঃ।

---

**সুঃ অনুঃ**—তাহা হইলে তুমি কোন্ উপায়ে দর্শনীয় হও। তাহাতে বলিতেছেন—"ভক্ত্যা তু" ইত্যাদি। অনন্যা—আমাতে একমাত্র নিষ্ঠা-ময়ী ভক্তিদ্বারা আমি যে এইপ্রকার বিশ্বরূপ, তাহা যথার্থরূপে জানিতে সমর্থ ; কেবল একনিষ্ঠা ভক্তির দ্বারা মানব শাস্ত্রানুসারে দর্শন করিতে এবং প্রত্যক্ষভাবে মৎ-তত্ত্বে প্রবেশ করিতে যোগ্য, অন্য উপায়ে নহে ॥৫৪॥

---

**মূঃ অনুঃ**—[দর্শনের উপায় বলিতেছেন—] হে পরন্তপ অর্জ্জুন! কিন্তু অনন্যভক্তিদ্বারাই আমাকে আমার এতাদৃশ রূপে, তাত্ত্বিকভাবে জানিতে, প্রত্যক্ষ করিতে ও আশ্রয় করিতে পারা যায় ॥ ৫৪ ॥

**স্বঃ অনুঃ**—অতএব সর্ব্বশাস্ত্রের অর্থের সারভূত পরম-তত্ত্ব শ্রবণ কর, "মৎকর্ম্মকৃৎ" ইত্যাদি। আমার জন্য যিনি কর্ম্ম করেন, তিনি আমার কর্ম্মকারী; আমিই পরম-পুরুষার্থ যাঁহার তিনি মৎপরম; আমারই ভক্ত—আশ্রিত, পুত্রাদিতে আসক্তিশূন্য, সর্ব্বপ্রাণীতে অজাত-শত্রু, যিনি এতাদৃশ ব্যবহারকারী, তিনিই আমাকে লাভ করেন, অন্যে নহে ॥ ৫৫ ॥

কোটি কোটি তপস্যা ও যজ্ঞের অনুষ্ঠানাদিদ্বারা দেবগণেরও যে-রূপের দর্শন অতীব ক্লেশকর হয়, এইপ্রকার বিশ্বরূপ ভগবান্ ভক্তকে দেখাইলেন।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীধরস্বামিকৃত-টীকা 'সুবোধিনী'তে বিশ্বরূপদর্শনযোগ-নামক একাদশ অধ্যায়।

---

**মূঃ অনুঃ**- [ অতএব সর্ব্বশাস্ত্রসার পরম রহস্য বলিতেছেন—] হে পাণ্ডব! যে ব্যক্তি আমার ( সেবা ) কর্ম্মানুষ্ঠানশীল মৎপরায়ণ, আমার ভক্ত, আসক্তিরহিত ও সর্ব্বজীবে শত্রুভাবহীন, সে ব্যক্তি আমাকে প্রাপ্ত হন ॥ ৫৫ ॥

ইতি ব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোক-নিবদ্ধ স্মৃতিগ্রন্থে ভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায় শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে বিশ্বরূপদর্শনযোগ-নামক একাদশ অধ্যায়।

## কতিপয় তথ্য

**অধ্যাত্ম**—আত্মসম্বন্ধীয়। কিন্তু আত্মা-শব্দের নানা অর্থ যথা,—ভগবান্, পরমাত্মা, ( নিরাকার ) ব্রহ্ম, জীবাত্মা ( জীবস্বরূপ ), মন, দেহ, স্বভাব ইত্যাদি। অতএব অধ্যাত্ম বা আধ্যাত্মিক শব্দমাত্রেই যে সকল সময়ে শ্রেষ্ঠ অর্থ বা পরতত্ত্ব প্রকাশ করে, তাহা নহে। আধ্যাত্মিক-শব্দে সাধারণতঃ পরতত্ত্ব শ্রীভগবানের যে সর্ব্ববিশ্বব্যাপী আংশিক প্রকাশ তাহার তত্ত্ব ও বিভূতি এবং মনোজগতের সূক্ষ্ম তত্ত্বাদিকে বুঝায়।

গীতায় এস্থলে অধ্যাত্ম-শব্দে দশমাধ্যায়ে বর্ণিত ভগবদ্বিভূতিবিষয়ক গুহ্যতত্ত্বকে লক্ষ্য করা হইয়াছে।

**ঐশ্বর রূপ**—জ্ঞান-ঐশ্বর্য্য-শক্তি-বল-বীর্য্য-তেজঃ প্রভৃতির দ্বারা প্রকটিত ভগবদ্রূপ—( শ্রীধর)। ভগবানের অসাধারণ রূপ যাহা সকলের নিয়ন্তা, পালয়িতা, স্রষ্টা, সংহর্ত্তা, ভর্ত্তা, কল্যাণগুণাকর, পরতর, সকল হইতে ভিন্ন মূলজাতীয়—( শ্রীরামানুজ )।

**যোগেশ্বর**—যোগ-অর্থে ভগবানের নিজ স্বরূপগত শক্তি। যোগেশ্বর—সর্ব্বশক্তিমান্ ভগবান্, যিনি অঘটনঘটনপটীয়ান্।

**অপ্রমেয়**—ধারণাতীত, যাঁহার কোনরূপ পরিমাণ করা যায় না, অজ্ঞেয়।

**অক্ষর**—যৌগিকার্থে যাহা ক্ষর অর্থাৎ ক্ষয়শীল নহে, তাহাই অক্ষর। অবিনাশী, নিত্য পরতত্ত্ব।

**শাশ্বতধর্ম্ম**—শ্রীভগবানের শ্রীমুখনিঃসৃত বাণীই—অপৌরুষেয় বেদ। যস্য "নিঃশ্বসিতং বেদাঃ" ইত্যাদি। সেই বেদপ্রতিপাদ্য ধর্ম্মই শাশ্বত বা সনাতন ধর্ম্ম। "ধর্ম্মস্তু সাক্ষাদ্ ভগবৎপ্রণীতং"। অতএব শ্রীভগবৎ-কথিত ও ভগবৎপ্রাপক ধর্ম্মই—শাশ্বতধর্ম্ম। উহাই ভাগবত-ধর্ম্ম।

**সনাতন পুরুষ**—পরতত্ত্বের সচ্চিদানন্দবিগ্রহবিশিষ্ট স্বরূপ ও রূপ-সকল 'পুরুষ'-পদবাচ্য। পুরুষ-শব্দে পরতত্ত্বের ত্রিগুণাতীত-নিত্য ব্যক্তিত্ব বা eternal transcendental Personality বুঝায়। সনাতন পুরুষ —নিত্য সচ্চিদানন্দবিগ্রহ পরতত্ত্ব অর্থাৎ শ্রীভগবান্,—নির্ব্বিশেষ স্বরূপমাত্র নহে।

**কাল**—কাল-শব্দে জগতের বন্ধন ও ছেদন, জ্ঞান প্রভৃতি সকল ভগবদ্ধর্ম্মকে, বুঝায়। ভগবানের সর্ব্বনিয়ামকতা বা সর্ব্বনিয়ামক স্বরূপই "কাল"।

**সর্ব্ব**—ভগবান্ বা বিষ্ণুর এক নাম—"সর্ব্ব"; যাঁহা হইতে সমস্ত কিছুর প্রকাশ এবং যিনি সমস্ত কিছুর আধার, তিনি "সর্ব্ব"।

**অনন্যভক্তি**—ঐকান্তিকী ভক্তি, যাহাতে কোন ব্যভিচার (ব্যতিক্রম) নাই এবং স্বয়ং ভগবান্ কৃষ্ণই ( বা বিষ্ণুতত্ত্ব ) যাহার একমাত্র বিষয়।

---

# পরিপ্রশ্নমালা

১। প্রাকৃত চক্ষুদ্বারা ভগবদ্রূপ দর্শনীয় কি না? দিব্যজ্ঞানের আবশ্যকতা আছে কি না? ( গীঃ ১১।৮ )

২। সমগ্র বিশ্ব কাঁহার শরীরে অবস্থিত? ( গীঃ ১১।১৩ )

৩। ভগবানের বিশ্ব বা বিরাট রূপটী কিরূপ? ( গীঃ ১১।১৫—৩১)

৪। ভগবানের বিশ্বরূপ-দর্শনে অর্জ্জুনের কিরূপ ভাব হইয়াছিল? ( গীঃ ১১।২৪ )

৫। জীব হর্ত্তা, কর্ত্তা, পালয়িতা কি না? ( গীঃ ১১।৩৩ )

৬। শ্রীকৃষ্ণই সর্ব্বেশ্বরেশ্বর ও সর্ব্বমূল কেন? ( গীঃ ১১।৩৮—৪০ )

৭। বিভূতি বা ঐশ্বর্য্যদর্শনে ভগবৎপ্রীতি বৃদ্ধি পায় কি ? ( গীঃ ১১।৪১—৪৪ )

৮। ভগবানের স্বয়ংরূপটী কিরূপ ? এবং তর্দ্দর্শনে অর্জ্জুনের কিরূপ অবস্থা হইয়াছিল ? ( গীঃ ১১।৫১ )

৯। ভগবদ্দর্শন ও তাঁহার তত্ত্বে প্রবেশ-লাভের একমাত্র উপায় কি ( গীঃ ১১।৫৪ )

১০। দেবতান্তরযাজী বা অন্যকামী ভগবৎপাদপদ্ম লাভ করিতে পারেন কি না ? ( গীঃ ১১।৫৫ )

---

# দ্বাদশোঽধ্যায়ঃ

## ভক্তিযোগ

### কথাসার

নির্গুণ ও সগুণ উপাসনাদ্বয়ের মধ্যে কোন্‌টী শ্রেয়োজনক, তাহা দ্বাদশ অধ্যায়ে নির্ণয় করিতে চেষ্টা হইয়াছে।

ভগবদ্ভজন ও নির্ব্বিশেষ ব্রহ্মোপাসনার মধ্যে কোন্‌টী শ্রেষ্ঠ এবং কে-ই বা শ্রেষ্ঠ যোগী ? এই পরিপ্রশ্নের উত্তরে ভগবান্‌ বলিলেন যে, যাঁহারা শ্রদ্ধালু হইয়া একনিষ্ঠভাবে তাঁহার উপাসনা করেন, তাঁহারাই শ্রেষ্ঠ। যাহারা অব্যক্ত ব্রহ্মে আসক্তচিত্ত, তাহারা অত্যন্ত ক্লেশ ভোগ করিয়া নির্ব্বিশেষ গতি লাভ করে। যাহারা আরোহপন্থায় ব্রহ্মোপাসনা দ্বারা মুক্ত হইতে চাহে, তাহারা প্রকৃতমুক্তি লাভ করিতে পারে না ; কিন্তু

যাঁহারা অনন্যভক্তিযোগদ্বারা ভগবানের ভজন করেন, তাঁহাদিগকে তিনি অচিরেই মৃত্যুসাগর সংসার হইতে উদ্ধার করেন।

শ্রীভগবানে চিত্ত স্থিরীকরণার্থ প্রথমে প্রত্যাহার ও পরানুশীলনরূপ অভ্যাস, তৎপর উহাতে অসমর্থের পক্ষে তদুদ্দেশে শ্রীহরির জন্য ব্রতোপবাসাদি ও শ্রবণকীর্ত্তনাদির অনুষ্ঠানের কথা, উহাতেও অশক্তের জন্য ভগবৎপ্রীত্যর্থে সর্ব্বকর্ম্মফলত্যাগের কথা উক্ত হইয়াছে। ভগবান্ জ্ঞানরহিত অভ্যাসযোগ হইতে জ্ঞান, জ্ঞান হইতে ধ্যান এবং ধ্যান হইতে কর্ম্মফলত্যাগ, তাহা হইতেও তৎকৃপায় সংসারক্ষয়কে শ্রেষ্ঠ বলিলেন।

শ্রীভগবান্ তদ্ভক্তের অন্তরঙ্গ ও বহিরঙ্গ সকল লক্ষণ বলিলেন। তাঁহাতে মনোবুদ্ধি সমুদয় সমর্পণকারী ঐকান্তিক ভক্তই তাঁহার অত্যন্ত প্রিয়। শ্রীভগবান্ বলিলেন,—যিনি স্পৃহাশূন্য, শুচি, দক্ষ ( অনলস ), উদাসীন, মনোব্যথাশূন্য, সর্ব্বারম্ভপরিত্যাগী, যিনি হর্ষ-দ্বেষ-শোক-আকাঙ্ক্ষা-শুভাশুভ পরিত্যাগকারী, শত্রু ও মিত্রে, মান ও অপমানে, শীত-উষ্ণে, সুখ-দুঃখে সমান, যিনি দুঃসঙ্গবর্জ্জিত, যিনি নিন্দাস্তুতিতে তুল্য, যথালাভে সন্তুষ্ট, অনিকেত, স্থিরমতি ও ভক্তিমান্, তিনিই তাঁহার অত্যন্ত প্রিয়। অমৃতস্বরূপ এই ভক্তিধর্ম্ম যাঁহারা যাজন করেন, তাঁহারাই ভগবানের পরম প্রিয়।

**শিক্ষা**—নন্দনন্দন শ্রীকৃষ্ণই একমাত্র পরমোপাস্য তত্ত্ব এবং ভক্তিযোগই তাঁহার শ্রীপাদপদ্মলাভের অদ্বিতীয় উপায়। শ্রীকৃষ্ণচরণে যিনি ভক্তিলাভ করিয়াছেন, তিনিই সর্ব্বসদ্গুণে গুণী। অব্যক্ত ব্রহ্মলাভের পথ ক্লেশকর ও বিঘ্নবহুল। অতএব বিজ্ঞপুরুষ সহজপ্রাপ্য শ্রীকৃষ্ণপাদপদ্ম শুদ্ধভক্তি-পথে থাকিয়া ভজন করিবেন।

---

অর্জ্জুন উবাচ—

**এবং সততযুক্তা যে ভক্তাস্ত্বাং পর্য্যুপাসতে।**
**যে চাপ্যক্ষরমব্যক্তং তেষাং কে যোগবিত্তমাঃ ? ১ ॥**

অর্জ্জুনঃ উবাচ ( অর্জ্জুন বলিলেন—) যে ভক্তাঃ (যে ভক্তগণ ) এবং (এই প্রকারে ) সততযুক্তাঃ ( সর্ব্বদা তোমাতে নিষ্ঠাযুক্ত ) [হইয়া] ত্বাং (তোমার) পর্য্যুপাসতে ( উপাসনা করে ), যে চ ( এবং যে ) [ সাধকগণ ] অব্যক্তং ( অরূপ, নির্ব্বিশেষ ) অক্ষরং ( ব্রহ্ম ) [উপাসনা করে] তেষাং ( এই উভয়শ্রেণীর মধ্যে ) কে ( কাহারা ) যোগবিত্তমাঃ ( শ্রেষ্ঠ যোগবিৎ ) ॥ ১ ॥

নির্গুণোপাসনস্যৈবং সগুণোপাসনস্য চ।
শ্রেয়ঃ কতরদিত্যেতন্নির্ণেতুং দ্বাদশোদ্যমঃ ॥

**শ্রীধরঃ**—পূর্ব্বাধ্যায়ান্তে "মৎকর্ম্মকৃন্মৎপরমো মদ্ভক্তঃ" ইত্যেবং ভক্তিনিষ্ঠস্য শ্রেষ্ঠত্বমুক্তম্, "কৌন্তেয় ! প্রতিজানীহি" ইত্যাদিনা চ তত্র তস্যৈব শ্রেষ্ঠত্বং নির্ণীতম্ ; তথা "তেষাং জ্ঞানী নিত্যযুক্ত একভক্তির্বিশিষ্যতে" ইত্যাদিনা "সর্ব্বং জ্ঞানপ্লবেনৈব বৃজিনং সন্তরিষ্যসি" ইত্যাদিনা চ জ্ঞাননিষ্ঠস্য শ্রেষ্ঠত্বমুক্তম্ ; এবমুভয়োঃ শ্রৈষ্ঠ্যেঽপি বিশেষজিজ্ঞাসয়া ভগবন্তং প্রতি অর্জ্জুন উবাচ—এবমিতি। এবং সর্ব্বকর্ম্মার্পণাদিনা সততযুক্তাস্ত্বন্নিষ্ঠাঃ সন্তো যে যে ভক্তাস্ত্বাং বিশ্বরূপং সর্ব্বজ্ঞং সর্ব্বশক্তিং পর্য্যুপাসতে ধ্যায়ন্তি, যে চাপ্যক্ষরং ব্রহ্মাব্যক্তং নির্ব্বিশেষমুপাসতে, তেষামুভয়েষাং মধ্যে কেঽতিশয়েন যোগবিদোঽতিশ্রেষ্ঠা ইত্যর্থঃ ॥ ১ ॥

এইরূপে নির্গুণ ও সগুণ উপাসনাদ্বয়ের মধ্যে কোন্টী শ্রেয়োজনক, ইহা নির্ণয় করিতে দ্বাদশ অধ্যায়ের প্রযত্ন।

**সুঃ অনুঃ**—পূর্ব্ব অধ্যায়ের শেষে (১১।৫৫) "আমার কর্ম্মকারী, [মৎপরম]—আমিই যাঁহার শ্রেষ্ঠপ্রয়োজন, আমার ভক্ত" ইত্যাদি বাক্যে ভক্তি-

নিষ্ঠ পুরুষের শ্রেষ্ঠতা বলা হইল। আবার (৯।৩১) "হে কৌন্তেয়! প্রতিজ্ঞা কর" ইহ দ্বারাও তথায় তাঁহারই প্রাধান্য নির্ণীত হইয়াছে; আবার, (৭।১৭) "তাঁহাদের মধ্যে সর্ব্বদা মন্নিষ্ঠ, একমাত্র আমাতেই ভক্তিমান্ জ্ঞানী শ্রেষ্ঠ" (৪।৩৬) "জ্ঞানরূপ পোতসাহায্যে সমস্ত পাপসমুদ্র অনায়াসে উত্তীর্ণ হইবে" এই সমুদয় বাক্যে জ্ঞাননিষ্ঠের শ্রেষ্ঠতা বলা হইয়াছে; এইরূপে উভয়ের শ্রেষ্ঠতার পার্থক্য জানিতে ইচ্ছা করিয়া ভগবানের প্রতি অর্জ্জুন বলিলেন—"এবম্" ইত্যাদি। এইরূপে সমস্ত কর্ম্মের অর্পণাদি দ্বারা নিত্যযুক্ত– তোমাতে নিষ্ঠাবান্ থাকিয়া যে ভক্তগণ বিশ্বরূপ, সর্ব্বজ্ঞ, সর্ব্বশক্তি তোমাকে উপাসনা করেন—ধ্যান করেন, এবং যাঁহারা অক্ষর—ব্রহ্ম, অব্যক্ত—নির্ব্বিশেষ তত্ত্বকে উপাসনা করেন, তাঁহাদের উভয় পক্ষের মধ্যে কাঁহারা অতিশয় যোগজ্ঞানী—অতিশ্রেষ্ঠ? ১॥ ( সুঃ অনুঃ )

---

**মূঃ অনুঃ**—[ 'মৎকর্ম্মকৃৎ মৎপরমঃ" ইত্যাদি শ্লোকে, "কৌন্তেয় প্রতিজানীহি" ইত্যাদি শ্লোকে ভক্তের শ্রেষ্ঠতা প্রদর্শিত হইয়াছে। আবার, "তেষাং জ্ঞানী নিত্যযুক্ত" ইত্যাদি এবং "সর্ব্বং জ্ঞানপ্লবেনৈব" ইত্যাদি শ্লোকে জ্ঞানীরও প্রশংসা করা হইয়াছে। পুনঃ এই উভয়ের মধ্যে কাহার বৈশিষ্ট্য—তাহা শ্রীকৃষ্ণকে জিজ্ঞাসা করিয়া] অর্জ্জুন বলিলেন—যে ভক্তগণ পূর্ব্বোক্ত প্রকারে সর্ব্বদা তোমাতে নিষ্ঠাযুক্ত হইয়া তোমার (অর্থাৎ ব্যক্ত অক্ষরের) উপাসনা করে, আর যে সাধকগণ অব্যক্ত অক্ষরের (অর্থাৎ নির্ব্বিশেষ ব্রহ্মের) উপাসনা করে—এই উভয়ের মধ্যে কাহারা শ্রেষ্ঠ যোগবিৎ ( যোগী বা সাধক )? ১॥

শ্রীভগবান্ উবাচ—

**ময্যাবেশ্য মনো যে মাং নিত্যযুক্তা উপাসতে।**
**শ্রদ্ধয়া পরয়োপেতাস্তে মে যুক্ততমা মতাঃ ॥ ২ ॥**

শ্রীভগবান্ উবাচ ( শ্রীভগবান্ বলিলেন—) যে ( যাহারা ) পরয়া ( উত্তম ) শ্রদ্ধয়া ( শ্রদ্ধা ) উপেতাঃ ( সমন্বিত হইয়া ) ময়ি ( আমাকে ) মনঃ ( চিত্ত ) আবেশ্য ( সন্নিবিষ্ট করিয়া ) নিত্যযুক্তাঃ ( নিত্য নিষ্ঠাযুক্ত হইয়া ) মাং ( আমার) উপাসতে (উপাসনা করে), তে ( তাহারা ) যুক্ততমাঃ ( সর্ব্বোত্তম যোগী বা সাধক ) [বলিয়া] মে ( আমার ) মতাঃ ( অভিমত ) ॥ ২ ॥

**শ্রীধরঃ**—তত্র প্রথমাঃ শ্রেষ্ঠা ইত্যুত্তরং শ্রীভগবানুবাচ—ময়ীতি। ময়ী পরমেশ্বরে সর্ব্বজ্ঞত্বাদিগুণবিশিষ্টে মন আবেশ্য একাগ্রং কৃত্বা নিত্যযুক্তা মদর্থকর্ম্মানুষ্ঠানাদিনা মন্নিষ্ঠাঃ সন্তঃ শ্রেষ্ঠয়া শ্রদ্ধয়া যুক্তা যে মামারাধয়ন্তি, তে যুক্ততমা মমাভিমতাঃ। ২।

**স্বঃ অনুঃ**—তাঁহাদের মধ্যে প্রথম পক্ষই শ্রেষ্ঠ, শ্রীভগবান্ এই উত্তর দিলেন—"ময়ি" ইত্যাদি। আমি সর্ব্বজ্ঞত্ব, সর্ব্বশক্তিমত্তা প্রভৃতি গুণশালী পরমেশ্বর ; আমাতে মন আবিষ্ট—একাগ্র করিয়া নিত্যযুক্ত—আমার নিমিত্ত কর্ম্মানুষ্ঠানাদি দ্বারা আমাতে নিষ্ঠাবান্ হইয়া শ্রেষ্ঠা শ্রদ্ধার সহিত যাঁহারা আমার আরাধনা করেন, তাঁহারাই প্রধান যোগী, ইহাই আমার অভিমত ॥ ২ ॥

**মূঃ অনুঃ**—[তা'র মধ্যে ভক্তগণেরই শ্রেষ্ঠতা বলিয়া উভয়ের বৈশিষ্ট্য প্রদর্শন-পূর্ব্বক] শ্রীভগবান্ বলিলেন—যাঁহারা পরম শ্রদ্ধার সহিত আমাতে মনোনিবেশপূর্ব্বক নিত্য নিষ্ঠাযুক্ত হইয়া আমার আরাধনা করেন, আমি তাঁহাদিগকে সর্ব্বোত্তম যোগী বা সাধক মনে করি ॥ ২ ॥

**যে ত্বক্ষরমনির্দ্দেশ্যমব্যক্তং পর্য্যুপাসতে।**
**সর্ব্বত্রগমচিন্ত্যঞ্চ কূটস্থমচলং ধ্রুবম্ ॥ ৩ ॥**
**সংনিয়ম্যেন্দ্রিয়গ্রামং সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ।**
**তে প্রাপ্নুবন্তি মমেব সর্ব্বভূতহিতে রতাঃ ॥ ৪ ॥**

যে তু ( কিন্তু যাহারা) ইন্দ্রিয়গ্রামং (ইন্দ্রিয়সকল) সংনিয়ম্য (সংযত করিয়া) সর্ব্বত্র ( সকল বস্তুতে ) সমবুদ্ধয়ঃ ( সমদৃষ্টি) [ও] সর্ব্বভূতহিতে (সকল জীবের হিতসাধনে) রতাঃ ( চেষ্টাপরায়ণ হইয়া) অনির্দ্দেশ্যম্ ( নির্দ্দেশের বহির্ভূত ) অব্যক্তং ( রূপরহিত ) সর্ব্বত্রগম্ ( সর্ব্বব্যাপী ) অচিন্ত্যং চ ( চিন্তাতীত ) কূটস্থম্ (নিত্য একরূপ ) অচলং ( চাঞ্চল্যরহিত ) ধ্রুবম্ ( স্থির ) অক্ষরং ( ব্রহ্মের ) পর্য্যুপাসতে (উপাসনা করে ), তে (তাহারা) মাম্ এব ( আমাকেই ) প্রাপ্নুবন্তি ( প্রাপ্ত হয় ) ॥ ৩-৪ ॥

**শ্রীধরঃ**—তর্হীতরে কিং ন শ্রেষ্ঠা ইত্যত আহ—যে ত্বিতি দ্বাভ্যাম্। যে ত্বক্ষরং পর্য্যুপাসতে ধ্যায়ন্তি, তেঽপি মামেব প্রাপ্নুবন্তীতি দ্বয়োরন্বয়ঃ। অক্ষরস্য লক্ষণমনির্দ্দেশ্যমিত্যাদি। অনির্দ্দেশ্যশব্দেন নির্দ্দেষ্টুমশক্যং, যতোঽব্যক্তং রূপাদিহীনং, সর্ব্বত্রগং সর্ব্বব্যাপী, অব্যক্তত্বাদেবাচিন্ত্যং, কূটস্থং কূটে মায়াপ্রপঞ্চে স্থিতমধিষ্ঠানত্বেনাবস্থিতমচলং স্পন্দনরহিতম্, অতএব ধ্রুবং নিত্যং বৃদ্ধ্যাদিরহিতম্। স্পষ্টমন্যৎ ॥ ৩-৪ ॥

**স্বঃ অনুঃ**—তাহা হইলে অন্যপক্ষ কেন শ্রেষ্ঠ নহেন? তাহাতে বলিলেন—“যে তু” ইত্যাদি দুই শ্লোক। যাঁহারা অক্ষর ব্রহ্মের ধ্যান করেন, তাঁহারাও আমাকেই প্রাপ্ত হন—দুই শ্লোকের এক সঙ্গে অন্বয়। অক্ষরের লক্ষণ—‘অনির্দ্দেশ্য’ ইত্যাদি। অনির্দ্দেশ্য-শব্দে যাঁহাকে নিশ্চয় করিতে পারা যায় না, যেহেতু অব্যক্ত—রূপাদিশূন্য, সর্ব্বত্রগ—সর্ব্বব্যাপী, এবং অব্যক্ত বা প্রকাশহীন হওয়ায় চিন্তার অযোগ্য ; কূটস্থ—কূটে ( মায়িক জগতে ) স্থিত ( অধিষ্ঠানরূপে অবস্থিত ), অচল—স্পন্দনরহিত, অতএব ধ্রুব—নিত্য, বৃদ্ধ্যাদিরহিত। অপরাংশের অর্থ স্পষ্ট ॥ ৩-৪ ॥

**ক্লেশোঽধিকতরস্তেষামব্যক্তাসক্তচেতসাম্।**
**অব্যক্তা হি গতির্দুঃখং দেহবদ্ভিরবাপ্যতে ॥ ৫ ॥**

অব্যক্তাসক্তচেতসাং (নির্ব্বিশেষ স্বরূপে আকৃষ্টচিত্ত) তেষাং (সেইসকল সাধকের) ক্লেশঃ ( কষ্ট ) অধিকতরঃ (অতি অধিক ) ; হি ( কারণ ) অব্যক্তা ( নির্ব্বিশেষ) গতিঃ ( গন্তব্য বা পথ ) দেহবদ্ভিঃ ( দেহী জীব ) দুঃখং ( দুঃখে ) অবাপ্যতে ( প্রাপ্ত হয় ) ॥ ৫ ॥

**শ্রীধরঃ**—নন্ন তেঽপি ত্বামেব প্রাপ্নুবন্তি, তর্হীতরেষাং যুক্ততমত্বং কুতঃ ? ইত্যপেক্ষায়াং ক্লেশাক্লেশকৃতং বিশেষমাহ—ক্লেশ ইতি ত্রিভিঃ। অব্যক্তে নির্ব্বিশেষেঽক্ষরে আসক্তং চেতো যেষাং তেষাং ক্লেশোঽধিকতরঃ হি যস্মাদব্যক্তবিষয়া গতির্নিষ্ঠা দেহাভিমানিভির্দুঃখং যথা ভবতি এবমবাপ্যতে ; দেহাভিমানিনাং নিত্যং প্রত্যক্‌প্রবণত্বস্য দুর্ঘটত্বাদিতি ভাবঃ ॥ ৫ ॥

**স্বঃ অনুঃ**—যদি বল, তাঁহারাও তোমাকেই পান, তবে অন্য পক্ষের যুক্ততমত্ব (শ্রেষ্ঠযোগিত্ব) কিরূপে হয় ? এই জিজ্ঞাসার উত্তরে ক্লেশ ও অক্লেশজনিত বৈশিষ্ট্য বলিতেছেন—"ক্লেশঃ" ইত্যাদি তিন শ্লোক-দ্বারা। অব্যক্তে—নির্ব্বিশেষ ব্রহ্মে যাঁহাদের চিত্ত আসক্ত, তাঁহাদের ক্লেশ অধিকতর ; কারণ, দেহাভিমানীরা অতিকষ্টে অব্যক্ত বিষয়িনী গতি—ব্রহ্মবিষয়ে নিষ্ঠা পাইয়া থাকে ; ভাবার্থ এই যে, দেহাসক্ত পুরুষগণের সর্ব্বদা প্রত্যক্ প্রবণতা (ইন্দ্রিয়গণের বাহ্যবিষয় হইতে বিরতিপূর্ব্বক ব্রহ্মে আসক্তি) অতীব দুর্ঘট ॥ ৫ ॥

**মূঃ অনুঃ**—[তবে কি অপরেরা শ্রেষ্ঠ নহে ? তদুত্তরে বলিতেছেন—] আর যাহারা ইন্দ্রিয়-সংযমপূর্ব্বক সর্ব্বত্র সমদৃষ্টি ও সকল জীবের হিতসাধনে রত হইয়া অনির্দ্দেশ্য, অব্যক্ত, সর্ব্বব্যাপী, অচিন্ত্য, কূটস্থ, অচল, ধ্রুব অক্ষরের (ব্রহ্মের) উপাসনা করে, তাহারা আমাকেই প্রাপ্ত হয় ॥ ৩-৪ ॥

**যে তু সর্ব্বাণি কর্ম্মাণি ময়ি সংন্যস্য মৎপরাঃ।**
**অনন্যেনৈব যোগেন মাং ধ্যায়ন্ত উপাসতে ॥ ৬॥**
**তেষামহং সমুদ্ধর্ত্তা মৃত্যুসংসারসাগরাৎ।**
**ভবামি ন চিরাৎ পার্থ ময্যাবেশিতচেতসাম্ ॥ ৭॥**

---

যে তু (কিন্তু যাহারা) সর্ব্বাণি (সকল) কর্ম্মাণি (কর্ম্ম) ময়ি (আমাতে) সংন্যস্য সমর্পণ-পূর্ব্বক) মৎপরাঃ (মৎপরায়ণ হইয়া) অনন্যেন (অনন্য) যোগেন এব (সাধন দ্বারাই—ভক্তিযোগেই) মাং (আমার) ধ্যায়ন্তঃ (ধ্যান বা চিন্তাপূর্ব্বক) উপাসতে (আরাধনা করে), হে পার্থ! ময়ি (আমাতে) আবেশিতচেতসাং (আবিষ্টচিত্ত বলিয়া) তেষাম্ (তাহাদিগকে) অহং (আমি) ন চিরাৎ (অচিরে) মৃত্যুসংসার-সাগরাৎ (মৃত্যু-সংসারসাগর হইতে) সমুদ্ধর্ত্তা ভবামি (উদ্ধার করি)॥ ৬-৭ ॥

---

**শ্রীধরঃ**—মদ্ভক্তানান্তু মৎপ্রসাদাদনায়াসেনৈব সিদ্ধির্ভবতীত্যাহ—যে ত্বিতি দ্বাভ্যাম্। যে ময়ি পরমেশ্বরে সর্ব্বাণি কর্ম্মাণি সংন্যস্য সমর্প্য মৎপরা ভূত্বা মাং ধ্যায়ন্তোঽনন্যেন ন বিদ্যতেঽন্যো ভজনীয়ো যস্মিংস্তে-নৈবৈকান্তভক্তিযোগেনোপাসত ইত্যর্থঃ, তেষামিতি : এবং ময্যাবেশিতং চেতো যৈস্তেষাং মৃত্যুযুক্তাৎ সংসারসাগরাদহং সম্যগুদ্ধর্ত্তা অচিরেণ ভবামি ॥ ৬-৭ ॥

---

**স্বঃ অনুঃ**—কিন্তু আমার ভক্তগণের আমারই কৃপায় অনায়াসেই সিদ্ধিলাভ হয়, ইহাই বলিতেছেন—"যে তু" ইত্যাদি দুইশ্লোক। যাঁহারা পরমেশ্বর আমাতেই সমস্ত কর্ম্ম সন্ন্যস্ত করিয়া—অর্পণ করিয়া, মন্নিষ্ঠ হইয়া, আমারই ধ্যান করিতে করিতে অনন্যযোগে—আমা ব্যতীত অপর কেহ

---

**মূঃ অনুঃ**—[যদি ইহারাও তোমাকেই প্রাপ্ত হয়, তবে অপরের শ্রেষ্ঠতা কোথায়?—তাহা বলিতেছেন—] নির্ব্বিশেষ-স্বরূপে আকৃষ্টচিত্ত ব্যক্তিগণের ক্লেশ অধিকতর ; কেননা, দেহধারী (স্বরূপতঃ নিত্য সবিশেষ) জীবের পক্ষে নির্ব্বিশেষ গতি দুঃখেই লভ্য হয় ॥ ৫ ॥

**ময্যেব মন আধৎস্ব ময়ি বুদ্ধিং নিবেশয়।**
**নিবসিষ্যসি ময্যেব অত ঊর্দ্ধ্বং ন সংশয়ঃ ॥ ৮ ॥**

[ অতএব ] ময়ি এব ( আমাতেই ) মনঃ ( মন ) আধৎস্ব ( স্থির কর ), ময়ি [এব] ( আমাতেই ) বুদ্ধিং [ অপি ] ( বিচারবুদ্ধিও ) নিবেশয় ( নিবিষ্ট কর ) ; [ইহার ফলে] অতঃ ( এই জীবনের ) ঊর্দ্ধ্বং ( পর ) ময়ি এব ( আমার নিকটেই ) নিবসিষ্যসি (অবস্থান করিবে ), [ ইহাতে ] ন সংশয়ঃ ( সংশয় নাই ) ॥ ৮ ॥

**শ্রীধরঃ**—যস্মাদেবং, তস্মান্ময্যেবেতি। ময্যেব সঙ্কল্পবিকল্পাত্মকং মন আধৎস্ব স্থিরিকুরু, বুদ্ধিমপি ব্যবসায়াত্মিকাং ময্যেব নিবেশয় ; এবং কুর্ব্বন্ মৎপ্রসাদেন লব্ধজ্ঞানঃ সন্নত ঊর্দ্ধ্বং দেহান্তে মরণানন্তরং ময্যেব নিবসিষ্যসি নিবৎস্যসি মদাত্মনা বাসং করিষ্যসি, নাত্র সংশয়ঃ। তথা চ শ্রুতি,—"দেহান্তে দেবঃ পরং ব্রহ্ম তারকং ব্যাচষ্টে" ইতি ॥ ৮ ॥

ভজনীয় নাই, এইরূপ একান্ত ভক্তিযোগ দ্বারা আরাধনা করেন "তেষাম্" ইত্যাদি ;—এইরূপে আমাতে যাঁহাদের চিত্ত একান্ত নিবিষ্ট, আমি তাঁহাদিগকে মৃত্যুযুক্ত সংসাররূপ সমুদ্র হইতে অতিশীঘ্রই সম্যক্‌প্রকারে উদ্ধার করি ॥ ৬-৭ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—বিষয়টী এইরূপ হওয়ায়, "ময়ি এব" ইত্যাদি। তোমার সঙ্কল্প ( ইচ্ছা ) ও বিকল্প ( অনিচ্ছা )—যুক্ত মনকে আমাতেই স্থির কর, নিশ্চয়যুক্তা বুদ্ধিকেও আমাতেই নিবেশ কর ; এইরূপ করিলে আমার

**মূঃ অনুঃ**—[ আর আমার ( সবিশেষ স্বরূপের ) ভক্তগণের আমার অনুগ্রহে অনায়াসেই সিদ্ধিলাভ হয়—] কিন্তু যাঁহারা সকল কর্ম্ম আমাতে সমর্পণপূর্ব্বক মৎপরায়ণ হইয়া অনন্য-ভক্তিযোগেই আমার ধ্যানপূর্ব্বক উপাসনা করে, হে পার্থ ! আমি সেই সকল আমাতে আবিষ্টচিত্ত ভক্তগণকে মৃত্যুসংসারসাগর হইতে অচিরে উদ্ধার করিয়া থাকি ॥ ৬-৭ ॥

**অথ চিত্তং সমাধাতুং ন শক্নোষি ময়ি স্থিরম্।**
**অভ্যাসযোগেন ততো মামিচ্ছাপ্তুং ধনঞ্জয় ॥ ৯ ॥**

---

হে ধনঞ্জয় ! অথ ( আর ) [ যদি ] ময়ি (আমাতে) চিত্তং (চিত্ত) স্থিরং ( স্থিরভাবে ) সমাধাতুং (সমাহিত করিতে) ন শক্নোষি (না পার), ততঃ (তাহা হইলে) অভ্যাস-যোগেন ( অভ্যাসযোগের দ্বারা ) মাং ( আমাকে ) আপ্তুং ( প্রাপ্ত হইতে) ইচ্ছ ( ইচ্ছা অর্থাৎ চেষ্টা কর ) ॥ ৯ ॥

---

**শ্রীধরঃ**—অত্রাশক্তং প্রতি সুগমোপায়মাহ—অথেতি। স্থিরং যথা ভবত্যেবং ময়ি চিত্তং ধারয়িতুং যদি শক্তো ন ভবসি, তর্হি বিক্ষিপ্তং চিত্তং পুনঃ পুনঃ প্রত্যাহৃত্য মদনুস্মরণলক্ষণো যোঽভ্যাসযোগস্তেন মাং প্রাপ্তুমিচ্ছ প্রযত্নং কুরু ॥ ৯ ॥

---

অনুগ্রহে জ্ঞান লাভ করিয়া ইহার পরে দেহান্তে—মরণের পর আমাতেই বাস করিবে—আমার সারূপ্য লাভ করিয়া বাস করিবে,—এই বিষয়ে সংশয় নাই। এই বিষয়ে বেদের প্রমাণ যথা—"দেহান্তে দেবতা হইয়া পরব্রহ্ম বা তারকব্রহ্ম ব্যাখ্যা করিলেন" ॥ ৮ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—এই বিষয়ে অসমর্থ পুরুষের প্রতি সহজ উপায় বলিতেছেন—"অথ" ইত্যাদি। চিত্ত যাহাতে আমাতে নিশ্চল থাকে, এরূপ ভাবে যদি তাহা ধারণ করিতে না পার, তবে সেই বিক্ষিপ্ত চিত্তকে পুনঃ পুনঃ ফিরাইয়া আমার অনুস্মৃতিরূপ যে নিরন্তরানুশীলন, তাহা দ্বারা আমাকে পাইতে প্রয়াস কর ॥ ৯ ॥

---

**মূঃ অনুঃ**—[অতএব ভগবান্ উপদেশ করিতেছেন—] আমাতেই মন স্থির কর, আমাতেই বিচারবুদ্ধিও নিবিষ্ট কর। ফলে এই জীবনের পর আমার নিকটেই অবস্থান করিবে—ইহাতে সন্দেহ নাই ॥

**অভ্যাসেঽপ্যসমর্থোঽসি মৎকর্ম্মপরমো ভব।**
**মদর্থমপি কর্ম্মাণি কুর্ব্বন্ সিদ্ধিমবাপ্স্যসি ॥ ১০ ॥**

---

[ যদি ] অভ্যাসে অপি (অভ্যাসযোগেও ) অসমর্থঃ ( অসমর্থ ) অসি ( হও ), [ তাহা হইলে ] মৎকর্ম্মপরমঃ ( আমার কর্ম্মপরায়ণ ) ভব ( হও )। মদর্থং ( আমার প্রীতির উদ্দেশ্যে ) কর্ম্মাণি ( কর্ম্ম ) কুর্ব্বন্ অপি ( অনুষ্ঠান করিয়াও ) সিদ্ধিং (সিদ্ধি) অবাপ্স্যসি ( লাভ করিবে ) ॥ ১০ ॥

---

**শ্রীধরঃ**—যদি পুনর্নৈবং তত্রাহ—অভ্যাস ইতি। যদি পুনরভ্যাসেঽপ্যশক্তোঽসি, তর্হি মৎপ্রীত্যর্থানি যানি কর্ম্মাণি একাদশ্যুপবাস-ব্রতপূজা-পরিচর্য্যা-নামসংকীর্ত্তনাদীনি তদনুষ্ঠানমেব পরমং যস্য তাদৃশো ভব, এবম্ভূতানি কর্ম্মাণ্যপি মদর্থং কুর্ব্বন্ মোক্ষং প্রাপ্স্যসি ॥ ১০ ॥

---

**সুঃ অনুঃ**—যদি আবার তাহাও না পার, তাহাতে বলিতেছেন—"অভ্যাসে" ইত্যাদি। যদি আবার পুনঃ পুনঃ স্মরণ করিতেও না পার, তাহা হইলে আমার প্রীতির জন্য যে যে কর্ম্ম আছে—যেমন একাদশ্যাদির উপবাস, ব্রত, পূজা, পরিচর্য্যা, নামসংকীর্ত্তন প্রভৃতির—অনুষ্ঠানই যাঁহার শ্রেষ্ঠ কার্য্য, এইরূপ নিষ্ঠাবান্ হও; আমার উদ্দেশ্যে এই প্রকার কর্ম্মগুলির অনুষ্ঠান করিয়াও মোক্ষ পাইবে ॥ ১০ ॥

---

**মূঃ অনুঃ**—[তাহাতে অসমর্থের প্রতি সহজ উপায় বলিতেছেন—] হে ধনঞ্জয়! আর যদি চিত্ত আমাতে স্থিরভাবে সমাহিত করিতে অসমর্থ হয়, তবে অভ্যাসযোগদ্বারা আমাকে লাভ করিতে চেষ্টা কর ॥ ৯ ॥

**মূঃ অনুঃ**—যদি অভ্যাসযোগেও অসমর্থ হও, তাহা হইলে মৎকর্ম্মপরায়ণ হও। আমার ( প্রীতির ) উদ্দেশ্যে কর্ম্ম করিলেও সিদ্ধি লাভ করিতে পারিবে ॥ ১০ ॥

**অথৈতদপ্যশক্তোঽসি কর্ত্তুং মদ্‌যোগমাশ্রিতঃ।**
**সর্ব্বকর্ম্মফলত্যাগং ততঃ কুরু যতাত্মবান্‌ ॥ ১১॥**

অথ (আর) [যদি] এতাম্‌ অপি ( ইহাও ) কর্ত্তুম্‌ ( করিতে ) অশক্তঃ ( অসমর্থ ) অসি (হও), ততঃ (তাহা হইলে) যতাত্মবান্‌ (সংযতচিত্ত হইয়া) মদ্‌যোগং (আমার ভক্তিযোগ ) আশ্রিতঃ (আশ্রয়পূর্ব্বক) সর্ব্বকর্ম্মফলত্যাগং (সকল কর্ম্মের ফল ত্যাগ) কুরু (কর) ॥ ১১ ॥

**শ্রীধরঃ**—অত্যন্তং ভগবদ্ধর্ম্মপরিনিষ্ঠায়ামপ্যশক্তস্য পক্ষান্তরমাহ—অথেতি। যদ্যেতদপি কর্ত্তুং ন শক্নোষি, তর্হি মদ্‌যোগং মদেকশরণত্বমাশ্রিতঃ সন্‌ সর্ব্বেষাং দৃষ্টাদৃষ্টার্থানামাবশ্যকানাঞ্চাগ্নিহোত্রাদি-কর্ম্মণাং ফলানি যতচিত্তো ভূত্বা পরিত্যজ। এতদুক্তং ভবতি,—'ময়া তাবদীশ্বরাজ্ঞয়া যথাশক্তি কর্ম্মাণি কর্ত্তব্যানি, ফলং তাবদ্দৃষ্টমদৃষ্টং বা পরমেশ্বরাধীনমিত্যেবং ময়ি ভাবমারোপ্য ফলাসক্তিং পরিত্যজ্য বর্ত্তমানো মৎপ্রসাদেন কৃতার্থো ভবিষ্যসীতি তাৎপর্য্যম্‌ ॥ ১১ ॥

**সুঃ অনুঃ**—ভগবদ্ধর্ম্মের পরিনিষ্ঠায়ও একান্ত অসমর্থের জন্য পক্ষান্তর বলিতেছেন—"অথ" ইত্যাদি। যদি ইহাও না করিতে পার, তাহা হইলে আমার যোগ—একমাত্র আমাতে আশ্রিত হইয়া সমস্ত দৃষ্ট ও অদৃষ্ট বিষয় এবং প্রয়োজনীয় অগ্নিহোত্রাদি কর্ম্মের ফলগুলি সংযত-মনে পরিত্যাগ কর। এস্থলে ইহাই বলা হইতেছে যে,—'আমি ত' ঈশ্বরের আদেশানুসারে যথাশক্তি কর্ম্ম সম্পাদন করিব, কিন্তু দৃষ্টই হউক বা অদৃষ্ট হউক, সমস্ত ফল পরমেশ্বরের অধীন,' এই প্রকারে আমাতেই সমস্ত চিন্তা সমর্পণপূর্ব্বক, ফলে আসক্তি ত্যাগ করিয়া বিদ্যমান থাকিলে আমার অনুগ্রহে কৃতার্থ হইবে—ইহাই তাৎপর্য্য ॥ ১১ ॥

**মূঃ অনুঃ**—[ভগবদ্ধর্ম্মনিষ্ঠায় অত্যন্ত অশক্ত ব্যক্তির পক্ষে উপায়ান্তর বলিতেছেন—] আর যদি এইরূপ কর্ম্ম করিতেও অসমর্থ হও, তাহা হইলে সংযতচিত্তে আমার শরণ গ্রহণপূর্ব্বক সকল কর্ম্মের ফল ত্যাগ কর ॥ ১১ ॥

**শ্রেয়ো হি জ্ঞানমভ্যাসাজ্‌ জ্ঞানাদ্ধ্যানং বিশিষ্যতে।**
**ধ্যানাৎ কর্ম্মফলত্যাগস্ত্যাগাচ্ছান্তিরনন্তরম্‌ ॥ ১২ ॥**

হি ( কেন না ) অভ্যাসাৎ (অভ্যাসযোগাপেক্ষা) জ্ঞানম্‌ (আত্মজ্ঞান ) শ্রেয়ঃ (শ্রেষ্ঠ) জ্ঞানাৎ ( জ্ঞান হইতে ) ধ্যানং ( আত্মচিন্তা ) বিশিষ্যতে ( বিশেষ অর্থাৎ শ্রেষ্ঠ ), ধ্যানাৎ ( ধ্যান অপেক্ষা ) কর্ম্মফলত্যাগঃ ( কর্ম্মফলসমর্পণ ) [ শ্রেষ্ঠ ], ত্যাগাৎ ( ত্যাগ হইতে ) অনন্তরং ( অতঃপর ) শান্তিঃ ( শান্তি ) [ লভ্য হয় ] ॥ ১২ ॥

**শ্রীধরঃ**—তমিমং ফলত্যাগং স্তৌতি—শ্রেয় ইতি। সম্যগ্‌জ্ঞানরহিতাদভ্যাসাদ্‌ যুক্তিসহিতোপদেশপূর্ব্বকং জ্ঞানং শ্রেষ্ঠং, তস্মাদপি তৎপূর্ব্বকং ধ্যানং বিশিষ্টং ভবতি, "ততস্তু তং পশ্যতে নিষ্কলং ধ্যায়মানঃ" ইতি শ্রুতেঃ। তস্মাদপ্যুক্তলক্ষণঃ কর্ম্মফলত্যাগঃ শ্রেষ্ঠঃ, তস্মাদেবম্ভূতাৎ কর্ম্মফলত্যাগাৎ কর্ম্মসু কৃতফলেষু চাসক্তিনিবৃত্ত্যা মৎপ্রসাদেন সমমনন্তরমেব সংসারশান্তির্ভবতি ॥ ১২ ॥

**স্বঃ অনুঃ**—সেই ফল-ত্যাগের প্রশংসা করিতেছেন—"শ্রেয়ঃ" ইত্যাদি। সম্যগ্‌জ্ঞানশূন্য অভ্যাস অপেক্ষা যুক্তির সহিত উপদেশযুক্ত জ্ঞান শ্রেষ্ঠ, তাহা হইতেও সেই জ্ঞানের সহিত ধ্যান শ্রেষ্ঠ; কেননা, শ্রুতিতে আছে—"অনন্তর ধ্যান করিতে করিতে জীব সেই নিষ্কল পুরুষোত্তমকে দর্শন করেন।" তাহা হইতেও পূর্ব্বোক্তরূপ কর্ম্মের ফলত্যাগ শ্রেষ্ঠ; অতএব এইপ্রকার কর্ম্মফলের ত্যাগ-হেতু ফলবান্‌ কর্ম্মে আসক্তি বিনষ্ট হওয়ায় মৎকৃপালাভের সঙ্গেসঙ্গেই তাহার সংসার-নিবৃত্তি হইয়া থাকে ॥ ১২ ॥

**মূঃ অনুঃ**—[কর্ম্মফল-ত্যাগের ফল প্রদর্শন করিতেছেন—] কেন না, অভ্যাসযোগ অপেক্ষা (অর্থাৎ সুসম্পন্ন না হইলে তদপেক্ষা) আত্মজ্ঞান (সাধন) শ্রেষ্ঠ, (অসম্পূর্ণ) জ্ঞান হইতে ধ্যান (আত্মচিন্তা) শ্রেষ্ঠ, (অনিষ্পন্ন)

**অদ্বেষ্টা সর্ব্বভূতানাং মৈত্রঃ করুণ এব চ।**
**নির্ম্মমো নিরহঙ্কারঃ সমদুঃখসুখঃ ক্ষমী ॥ ১৩ ॥**
**সন্তুষ্টঃ সততং যোগী যতাত্মা দৃঢ়নিশ্চয়ঃ।**
**ময্যর্পিতমনোবুদ্ধির্যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ ॥ ১৪ ॥**

যঃ মদ্ভক্তঃ ( আমার যে ভক্ত ) সর্ব্বভূতানাং ( সকল প্রাণীর ) অদ্বেষ্টা ( অহিংসক ), মৈত্রঃ (মিত্রভাবাপন্ন ), করুণঃ ( দয়ালু ), নির্ম্মমঃ ( মমতারহিত ), নিরহঙ্কারঃ ( অহঙ্কার-শূন্য ), সমদুঃখসুখ ( সুখে দুঃখে সমভাবযুক্ত ), ক্ষমী ( ক্ষমাশীল ), সততং ( সর্ব্বদা) সন্তুষ্টঃ ( সন্তোষযুক্ত), যোগী (সাধনপরায়ণ), যতাত্মা (সংযতেন্দ্রিয়), দৃঢ়নিশ্চয়ঃ (দৃঢ়সঙ্কল্প), ময়ি (আমাতে) অর্পিতমনোবুদ্ধিঃ (যাঁহার মন ও বুদ্ধি সমর্পিত) সঃ (তিনি) মে (আমার) প্রিয়ঃ ( প্রীতিপাত্র ) ॥ ১৩-১৪ ॥

**শ্রীধরঃ**—এবংভূতস্য ভক্তস্য ক্ষিপ্রমেব পরমেশ্বরপ্রসাদহেতূন্ ধর্ম্মানাহ—অদ্বেষ্টেত্যষ্টভিঃ। সর্ব্বভূতানাং যথাযথমদ্বেষ্টা, মৈত্রঃ, করুণশ্চ উত্তমেষু দ্বেষশূন্য, সমেষু মিত্রতয়া বর্ত্ততে ইতি মৈত্রঃ, হীনেষু কৃপালু-রিত্যর্থঃ, নির্ম্মমো নিরহঙ্কারশ্চ, কৃপালুত্বাদেবাত্যৈঃ সহ সমে সুখদুঃখে যস্য সঃ, ক্ষমী ক্ষমাশীলঃ,সন্তুষ্ট ইতি সততং লাভেহলাভে চ সুপ্রসন্নচিত্তঃ, যোগী অপ্রমত্তঃ যতাত্মা সংযতস্বভাবঃ, দৃঢ়ো মদ্বিষয়ে নিশ্চয়ো যস্য, ময্যর্পিতে মনোবুদ্ধী যেন এবম্ভূতো যো মদ্ভক্তঃ, স মে প্রিয়ঃ ॥ ১৩-১৪ ॥

**সুঃ অনুঃ**—এইপ্রকার ভক্তের দ্রুতই পরমেশ্বরের প্রসাদ লাভ হয়, তাহার হেতুস্বরূপ ধর্ম্মসমূহ বলিতেছেন—"অদ্বেষ্টা" ইত্যাদি অষ্টশ্লোক। সকল প্রাণীর প্রতি যথাযথ দ্বেষহীন, স্নেহবান্ ও কৃপালু—উত্তমের প্রতি দ্বেষশূন্য, তুল্য-জনের সহিত স্নেহসূত্রে বর্ত্তমান থাকায় মৈত্র, ও হীনজনের প্রতি কৃপাবান্ ; মমতাশূন্য ও গর্ব্বহীন ; কৃপালুতাহেতু অন্যের দুঃখে দুঃখী

ধ্যান হইতে কর্ম্মফল-ত্যাগ শ্রেষ্ঠ, ত্যাগের পরই শান্তি (চিত্তের স্থিরতা বা শুদ্ধি) লভ্য হয় ॥ ১২ ॥

**যস্মান্নোদ্বিজতে লোকো লোকান্নোদ্বিজতে চ যঃ।**
**হর্ষামর্ষভয়োদ্বেগৈর্মুক্তো যঃ স চ মে প্রিয়ঃ ॥ ১৫ ॥**

---

লোকঃ (লোক) যস্মাৎ (যাহা হইতে) ন উদ্বিজতে (উদ্বেগ প্রাপ্ত হয় না), যঃ চ [এবং যিনি] লোকাৎ (লোক হইতে) ন উদ্বিজতে (উদ্বেগ প্রাপ্ত হন না) যঃ (যিনি) হর্ষামর্ষভয়োদ্বেগৈঃ (হর্ষ, ক্রোধ, ভয় ও উদ্বেগ হইতে) মুক্তঃ (মুক্ত), সঃ (তিনি) মে (আমার) প্রিয়ঃ (প্রিয়) ॥ ১৫ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ, যস্মাদিতি। যস্মাৎ সকাশাৎ লোকো জনো নোদ্বিজতে ভয়শঙ্কয়া ক্ষোভং ন প্রাপ্নোতি, যশ্চ লোকান্নোদ্বিজতে, যশ্চ স্বাভাবিকৈর্হর্ষাদিভির্মুক্তঃ; তত্র হর্ষঃ স্বস্যেষ্টলাভে উৎসাহঃ, অমর্ষঃ পরস্য লাভেঽসহনং, ভয়ং ত্রাসঃ, উদ্বেগো ভয়াদিনিমিত্তশ্চিত্তক্ষোভঃ এতৈর্বিমুক্তো যো মদ্ভক্তঃ, স মে প্রিয়ঃ ॥ ১৫ ॥

---

ও সুখে সুখী, ক্ষমী—ক্ষমাবান্ "সন্তুষ্ট" ইত্যাদি—সর্বদা লাভে বা ক্ষতিতে সুপ্রসন্নচিত্ত, যোগী—অনবধানতারহিত, যতাত্মা—সংযতস্বভাব, দৃঢ়—আমার বিষয়ে নিশ্চিত ও আমাতে যাঁহার চিন্তা ও বুদ্ধিবৃত্তি অর্পিতা হইয়াছে; এইরূপ যিনি আমার ভক্ত, তিনিই আমার প্রিয় ॥ ১৩-১৪ ॥ (সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—আরও "যস্মাৎ" ইত্যাদি। যাঁহার নিকট হইতে লোকে ভয়হেতু ক্ষোভ প্রাপ্ত হয় না, যিনি লোকদিগকে উদ্বেগ দেন না, যিনি স্বাভাবিক সুখদুঃখ হইতে মুক্ত, তন্মধ্যে হর্ষ—অভীষ্ট বিষয়-লাভে উৎসাহ, অমর্ষ—পরের লাভ সহ্য করিতে না পারা, ভয়—ত্রাস, উদ্বেগ—ভয়াদি-হেতু মনের চঞ্চলতা; এই সকলের দ্বারা মুক্ত যে আমার ভক্ত, তিনি আমার প্রিয় ॥ ১৫ ॥

**অনপেক্ষঃ শুচির্দক্ষ উদাসীনো গতব্যথঃ।**
**সর্ব্বারম্ভপরিত্যাগী যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ ॥ ১৬ ॥**

যঃ মদ্ভক্তঃ ( আমার যে ভক্ত ) অনপেক্ষঃ ( নিস্পৃহ ) শুচিঃ (পবিত্র) দক্ষঃ (নিপুণ ) উদাসীনঃ (পক্ষপাতশূন্য) গতব্যথঃ (চঞ্চলতাহীন) সর্ব্বারম্ভপরিত্যাগী (সর্ব্বপ্রকার কার্য্যোদ্যমপরিত্যাগকারী), সঃ (তিনি) মে (আমার) প্রিয়ঃ (প্রিয়) ॥ ১৬ ॥

**শ্রীধরঃ** - কিঞ্চ, অনপেক্ষ ইতি। অনপেক্ষো যদৃচ্ছয়োপস্থিতেঽপ্যর্থে নিস্পৃহঃ, শুচির্ব্বাহ্যাভ্যন্তরশৌচসম্পন্নঃ, দক্ষোঽনলসঃ, উদাসীনঃ পক্ষপাতরহিতঃ গতব্যথ আধিশূন্যঃ, সর্ব্বান্ দৃষ্টাদৃষ্টার্থানারম্ভানুদ্যমান্ পরিত্যক্তুং শীলং যস্য সঃ, এবম্ভূতঃ সন্ যো মদ্ভক্তঃ, স মে প্রিয়ঃ ॥ ১৬ ॥

**সুঃ অনুঃ**—আর, "অনপেক্ষঃ" ইত্যাদি। যিনি যদৃচ্ছাক্রমে উপস্থিত বিষয়গুলিতেও স্পৃহাশূন্য, তিনি—অনপেক্ষ, শুচি—বাহিরে ও ভিতরে শৌচযুক্ত, দক্ষ—আলস্যহীন, উদাসীন—পক্ষপাতশূন্য, গতব্যথ—মনোবেদনাশূন্য, [সর্ব্বারম্ভপরিত্যাগী]—সমস্ত দৃষ্টফল ও অদৃষ্টফল উদ্যমগুলিকে যিনি পরিত্যাগ করিতে অভ্যস্ত হইয়াছেন ; যিনি আমার এইরূপ ভক্ত হইয়াছেন, তিনি আমার প্রিয় ॥ ১৬ ॥

**মূঃ অনুঃ**—[এতাদৃশ ভক্তের আশু ভগবৎকৃপালাভের হেতুভূত ধর্ম্মসকল বলিতেছেন—] আমার যে ভক্ত সর্ব্বজীবে হিংসারহিত, মিত্রতাযুক্ত, দয়ালু অহং-মম-ভাবশূন্য, সুখে দুঃখে সমভাব, ক্ষমাশীল, সর্ব্বদা সন্তুষ্ট, যোগী, সংযতেন্দ্রিয়, দৃঢ়সঙ্কল্প এবং আমাতে যাঁহার মন-বুদ্ধি সমর্পিত, তিনি আমার প্রিয় ॥ ১৩-১৪ ॥

**মূঃ অনুঃ**—যাঁহা হইতে লোক উদ্বেগপ্রাপ্ত হয় না এবং যিনি লোকের নিকট হইতে উদ্বেগ প্রাপ্ত হন না ; যিনি হর্ষ, ক্রোধ, ভয় ও উদ্বেগ হইতে মুক্ত, তিনি আমার প্রিয় ॥ ১৫ ॥

**যো ন হৃষ্যতি ন দ্বেষ্টি ন শোচতি ন কাঙ্ক্ষতি।**
**শুভাশুভপরিত্যাগী ভক্তিমান্ যঃ স মে প্রিয়ঃ ॥ ১৭ ॥**

---

যঃ ( যে ) ভক্তিমান্ ( ভক্ত ) ন হৃষ্যতি ( হৃষ্ট হন না), ন দ্বেষ্টি (দ্বেষ করেন না ), ন শোচতি (শোক করেন না), ন কাঙ্ক্ষতি (আকাঙ্ক্ষা করেন না), শুভাশুভপরিত্যাগী (ভাল মন্দ দুইই পরিত্যাগকারী ), সঃ ( তিনি ) মে প্রিয়ঃ ( আমার প্রিয় ) ॥ ১৭ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ, য ইতি। প্রিয়ং প্রাপ্য যো ন হৃষ্যতি, অপ্রিয়ং প্রাপ্য যো ন দ্বেষ্টি, ইষ্টার্থনাশে সতি যো ন শোচতি, অপ্রাপ্তমর্থং যো ন কাঙ্ক্ষতি, শুভাশুভে পুণ্যপাপে পরিত্যক্তুং শীলং যস্য সঃ, এবম্ভূতো ভূত্বা যো মদ্ভক্তিমান্, স মে প্রিয়ঃ ॥ ১৭ ॥

---

**স্বঃ অনুঃ**—আর, "যে" ইত্যাদি। অভীষ্ট পাইয়া যিনি আনন্দে আত্মহারা হ'ন না, অপ্রিয়ের লাভেও যাঁহার দ্বেষ নাই, ঈপ্সিত বিষয়ের বিনাশে যিনি শোকগ্রস্ত নহেন, অপ্রাপ্তবিষয় পাইতে যাঁহার আকাঙ্ক্ষা নাই [শুভাশুভপরিত্যাগী]—পুণ্য ও পাপ উভয় ত্যাগ করাই যাঁহার স্বভাব, এইরূপ হইয়া যিনি আমার প্রতি ভক্তিযুক্ত, তিনিই আমার প্রিয় ॥ ১৭ ॥

---

**মূঃ অনুঃ**—আমার যে ভক্ত নিস্পৃহ, পবিত্র, নিপুণ, উদাসীন অচঞ্চল, সর্ব্বপ্রকার কার্য্যপ্রয়াস-পরিত্যাগকারী, তিনি আমার প্রিয় ॥১৬॥

**মূঃ অনুঃ**—যে ভক্ত হৃষ্ট হন না, দ্বেষ, শোক ও কামনা করেন না, শুভাশুভ পরিত্যাগ করেন, তিনি আমার প্রিয় ॥ ১৭ ॥

**সমঃ শত্রৌ চ মিত্রে চ তথা মানাপমানয়োঃ।**
**শীতোষ্ণসুখদুঃখেষু সমঃ সঙ্গবিবর্জিতঃ ॥ ১৮ ॥**
**তুল্যনিন্দাস্তুতির্মৌনী সন্তুষ্টো যেন কেনচিৎ।**
**অনিকেতঃ স্থিরমতির্ভক্তিমান্ মে প্রিয়ো নরঃ ॥ ১৯ ॥**

যঃ ভক্তিমান্ ( যে ভক্ত ) নরঃ ( লোক ) শত্রৌ ( শত্রুর প্রতি ) মিত্রে চ ( ও মিত্রের প্রতি ), তথা ( তদ্রূপ ) মানাপমানয়োঃ (মান-অপমানে) সমঃ (তুল্যভাববিশিষ্ট) শীতোষ্ণ-সুখদুঃখেষু ( শীত-গ্রীষ্ম, সুখ ও দুঃখে ) সমঃ ( সমান ), সঙ্গবিবর্জিতঃ ( অনাসক্ত ) তুল্য-নিন্দাস্তুতিঃ ( নিন্দা ও স্তুতিতে সমান ) মৌনী ( সংযতবাক্য ) যেন কেনচিৎ ( যাহা কিছুতে ) সন্তুষ্টঃ ( সন্তুষ্ট ), অনিকেতঃ ( গৃহহীন ) স্থিরমতিঃ ( স্থিরবুদ্ধি ) সঃ ( তিনি) মে (আমার ) প্রিয়ঃ ( প্রিয় ) ॥ ১৮-১৯ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, সম ইতি। শত্রৌ মিত্রে চ সম একরূপঃ, মানাপমানয়োরপি তথা সম এব হর্ষবিষাদশূন্য ইত্যর্থঃ, শীতোষ্ণয়োঃ সুখ-দুঃখয়োশ্চ সমঃ সঙ্গবিবর্জ্জিতঃ ক্বচিদপ্যনাসক্তঃ; কিঞ্চ, তুল্যা নিন্দা স্তুতিশ্চ যস্য সঃ, মৌনী সংযতবাক্, যেন কেনচিৎ যথালব্ধেন সন্তুষ্টঃ, অনিকেতো নিয়তবাসশূন্যঃ, স্থিরমতির্ব্যবস্থিতচিত্তঃ—এবম্ভূতো মদ্ভক্তিমান্ যঃ, স নরো মম প্রিয়ঃ ॥ ১৮-১৯ ॥

**সুঃ অনুঃ**—আর, "সমঃ" ইত্যাদি। যিনি শত্রু ও মিত্র, উভয়ের প্রতি সম—একরূপ, যিনি মানে অথবা অপমানেও সেইরূপ [সম]—তুল্যদর্শী অর্থাৎ হর্ষ-বিষাদশূন্য, শীতে বা গ্রীষ্মে, সুখে বা দুঃখে তুল্য, সঙ্গহীন—কোন বিষয়েই আসক্ত নহেন, আরও যাঁহার পক্ষে নিন্দা ও প্রশংসা সমান হইয়া গিয়াছে, যিনি মৌন অর্থাৎ বাক্য সংযম করিতে অভ্যস্ত, যে-কোনপ্রকারে যাহা সহজে পাওয়া যায়, তাহাতেই তুষ্ট, অনিকেত—যিনি সর্ব্বদা একস্থানে বাস করেন না, স্থিরমতি—নিশ্চিত-চিত্ত; এইরূপ যিনি আমার ভক্ত, তিনি আমার প্রিয় ॥ ১৮-১৯ ॥

**যে তু ধর্ম্মামৃতমিদং যথোক্তং পর্য্যুপাসতে।**
**শ্রদ্দধানা মৎপরমা ভক্তাস্তেঽতীব মে প্রিয়াঃ ॥ ২০ ॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুন-সংবাদে ভক্তিযোগো নাম দ্বাদশোঽধ্যায়ঃ ॥

যে তু (আর যাহারা) ইদং (এই) যথোক্তং (উক্তপ্রকার) ধর্ম্মামৃতং (ধর্ম্মামৃতের) পর্য্যুপাসতে (আরাধনা করে) তে (সেই সকল) শ্রদ্দধানাঃ (শ্রদ্ধাবান) মৎপরমাঃ (মৎপরায়ণ) [ও] ভক্তাঃ (ভক্ত) [ব্যক্তি] মে (আমার) অতীব (অত্যন্ত) প্রিয়াঃ (প্রিয়) ॥ ২০ ॥

**শ্রীধরঃ**—উক্তং ধর্ম্মজাতং সফলমুপসংহরতি—যে ত্বিতি। যথোক্তমুক্তপ্রকারং ধর্ম্মমেবামৃতমমৃতত্বসাধনত্বাৎ; ধর্ম্ম্যামৃতমিতি কেচিৎ পঠন্তি; যে তদুপাসতে অনুতিষ্ঠন্তি, শ্রদ্ধাং কুর্ব্বন্তো মৎপরমাশ্চ সন্তো মদ্ভক্তাস্তেঽতীব মে প্রিয়া ইতি ॥ ২০ ॥

দুঃখমব্যক্তবর্ত্মৈ তদ্বহুবিঘ্নমতো বুধঃ।
সুখং কৃষ্ণপদাম্ভোজং ভক্তিসৎপথবান্ ভজেৎ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায়াং স্বামিকৃত-টীকায়াং সুবোধিন্যাং ভক্তিযোগো নাম দ্বাদশোঽধ্যায়ঃ।

**সুঃ অনুঃ**—কথিত ধর্ম্মসমূহের কথা ফলের সহিত সমাপ্তি করিতেছেন—"যে তু" ইত্যাদি। যথোক্ত—পূর্ব্বোক্তপ্রকারের ধর্ম্মই অমৃত; কারণ, উহা অমৃত হইবার উপায়; কেহ কেহ "ধর্ম্ম্যামৃতম্" পাঠান্তর বলেন; যাঁহারা তাহা উপাসনা—অনুষ্ঠান করেন এবং শ্রদ্ধাপূর্ব্বক একমাত্র

**মূঃ অনুঃ**—যে ভক্তিমান্ ব্যক্তি শত্রু-মিত্রে, মানাপমানে, শীত-উষ্ণ-সুখ-দুঃখে সমভাব, অনাসক্ত, নিন্দাস্তুতিকে তুল্য জ্ঞান করেন, মৌনী, যাহা কিছুতেই সন্তুষ্ট, অনিকেত, স্থিরবুদ্ধি তিনি আমার প্রিয় ॥১৮-১৯॥

মৎপরায়ণ, (আমাকেই পুরুষার্থ অর্থাৎ সাধন ও সাধ্য বলিয়া জানেন) সেই ভক্তসমূহ আমার অতীব প্রিয় ॥ ২০ ॥

অব্যক্ত ব্রহ্মের পথ ক্লেশকর ও বিঘ্নবহুল ; অতএব বিজ্ঞপুরুষ ভক্তি-রূপ সৎপথ আশ্রয় করিয়া সহজপ্রাপ্য কৃষ্ণের পাদপদ্ম ভজন করিবেন।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীধরস্বামিকৃত-টীকা
'সুবোধিনী'তে ভক্তিযোগনামক দ্বাদশ অধ্যায়।

---

**মূঃ অনুঃ**—[পূর্ব্বোক্ত ধর্ম্মসকলের ফল বলিতেছেন—] আর, যাঁহারা উক্তপ্রকার এই অমৃতস্বরূপ ধর্ম্মের সম্যক্ আরাধনা (অনুশীলন) করেন, সেই সকল ব্যক্তি (প্রথমে) শ্রদ্ধাবান্ (প্রকৃত শ্রদ্ধাযুক্ত), (অনন্তর) মৎপরায়ণ (আমাতে দৃঢ়নিষ্ঠ), (তারপর) ভক্ত (প্রীতিযুক্ত প্রকৃত সেবক) হইয়া আমার অত্যন্ত প্রিয় হন ॥ ২০ ॥

ইতি শ্রীব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোকনিবদ্ধ-
স্মৃতিগ্রন্থে শ্রীভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায়
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে 'ভক্তিযোগ' নামক
দ্বাদশ অধ্যায়।

---

## কতিপয় তথ্য

**অব্যক্ত অক্ষর**—অক্ষর-শব্দে ক্ষয়-লয়হীন নিত্য তত্ত্ববস্তুকে বুঝায়। এই অক্ষর বা তত্ত্ববস্তুর অবস্থা—(ক) ব্যক্ত অক্ষর ও (খ) অব্যক্ত অক্ষর। ব্যক্তি—অবয়ব, প্রকাশ, রূপ, বিশেষ। ব্যক্ত অক্ষর—নিত্য সচ্চিদানন্দ-বিগ্রহ বা নিত্য সবিশেষ তত্ত্ববস্তু অর্থাৎ শ্রীভগবৎস্বরূপ বা পরব্রহ্ম। অব্যক্ত অক্ষর—নিরাকার নির্বিশেষ ব্রহ্ম। ভক্তিশাস্ত্রের বিচারে বা

বাস্তব-তত্ত্বের বিচারে—নিত্য সবিশেষস্বরূপ বা শ্রীভগবৎস্বরূপই মূল স্বরূপ, নির্বিশেষস্বরূপটী তত্ত্ববস্তুর একটা অবস্থা-বিশেষ।

**অভ্যাসযোগ**—বিক্ষিপ্ত চিত্তকে পুনঃ পুনঃ ফিরাইয়া আনিয়া ভগবানের স্মরণরূপ যোগের অভ্যাস—(শ্রীধর)। মনকে অন্যবস্তু হইতে প্রত্যাহার করিয়া ভগবানে ক্রমে ক্রমে স্থাপন—অভ্যাস (শ্রীবলদেব)।

**শ্রদ্দধান**—ভক্তিপথে প্রথম অবস্থা বা সোপান—ভগবানে শ্রদ্ধা। শ্রদ্ধার পুষ্টিতে—"মৎপরম" অর্থাৎ ভগবৎপরায়ণতা বা ভগবানে ঐকান্তিকী নিষ্ঠা। ইহা দ্বিতীয় অবস্থা বা সোপান। ইহারও পরিপক্কতায় —"ভক্ত" অর্থাৎ ভগবানের বিশুদ্ধ প্রকৃত পূর্ণ সেবকভাব। ইহা তৃতীয় অবস্থা বা সোপান। এই অধ্যায়ের শেষ শ্লোকে ভক্তির এই তিনটী ক্রমিক অবস্থা লক্ষিত হইয়াছে।

---

# পরিপ্রশ্নমালা

১। কাহারা ভগবৎকথিত যুক্ততম বা যোগিশ্রেষ্ঠ? (গীঃ ১২।২)

২। নির্বিশেষ-জ্ঞানীর উপায় ও গতি কিরূপ? (গীঃ ১২।৫)

৩। ভগবৎসেবাপরায়ণ অনন্যভক্তিযোগীর কি সংসারবন্ধন আছে? (গীঃ ১২।৬, ৭)

৪। ভগবৎস্মরণই প্রেমলাভের একমাত্র উপায় নহে কি? (গীঃ ১২।৮)

৫। রাগানুগা ভক্তির অনুদয়ে কি উপায় অবলম্বনীয়? (গীঃ ১২।৯—১২)

৬। ভগবৎপ্রিয় শুদ্ধভক্তের তটস্থ লক্ষণ কি কি? (গীঃ ১২।১৩—১৯)

৭। একান্ত শরণাগত ভক্ত ব্যতীত ভগবানের এত প্রিয় আর কেহ আছে কি? (গীঃ ১২।১৪)

৮। জীবের অমৃতত্বসাধক পরম ধর্ম্ম কি? (গীঃ ১২।২০)

# ত্রয়োদশোঽধ্যায়ঃ

## প্রকৃতিপুরুষ-বিবেক-যোগ

### কথাসার

পূর্ব্বাধ্যায়ে কথিত হইয়াছে যে শ্রীকৃষ্ণ তাঁহার ভক্তগণকে মৃত্যুসংসার-সাগর হইতে উদ্ধার করিয়া থাকেন। তদুদ্দেশ্যে এই অধ্যায়ে তত্ত্বজ্ঞান উপদিষ্ট হইতেছে।

শ্রীকৃষ্ণ নিজ ভক্তগণকে সংসার হইতে উদ্ধার করেন—এইরূপ প্রতিজ্ঞা থাকিলেও তিনি তাহা তত্ত্বজ্ঞান-প্রদানপূর্ব্বকই করিয়া থাকেন। এই অধ্যায়ে শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে সেই তত্ত্বজ্ঞানোপদেশক্রমে প্রকৃতিপুরুষ-বিবেক বলিতেছেন। সপ্তমাধ্যায়ে শ্রীকৃষ্ণ তাঁহার দুইটী 'প্রকৃতি'র কথা বলিয়াছেন :—

(ক) 'অপরা' প্রকৃতি যাহা সেই অধ্যায়ে সংক্ষেপে মোটা-মুটিভাবে ভূমি, জল প্রভৃতি আট ভাগে বর্ণিত, ইহা জড়া প্রকৃতি। এই জড়া প্রকৃতিতে চব্বিশটী তত্ত্ব কার্য্যকারণপরম্পরায় বিদ্যমান। এই জড়া প্রকৃতি ক্ষেত্র-শব্দবাচ্য হইলেও এই চব্বিশ তত্ত্বের পরিণতি দেহকেই বিশেষতঃ 'ক্ষেত্র' সংজ্ঞা দেওয়া হইয়াছে। এই ক্ষেত্র পঞ্চলক্ষণে লক্ষিত—(১) পঞ্চমহাভূত, অহঙ্কার, বুদ্ধি ও অব্যক্ত—ইহারা ক্ষেত্রনির্ম্মাণের উপাদান দ্রব্য ; (২) একাদশ ইন্দ্রিয় ও পঞ্চ তন্মাত্র—ইহারা ক্ষেত্রের আশ্রিত ধর্ম্ম ; (৩) ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ—ইহারা ক্ষেত্রের কার্য্য বা বিকার ; (৪) চেতনা, ধৃতি (পাঠান্তরে আধৃতি)—ইহারা ক্ষেত্রের প্রয়োজন ; (৫) সংঘাত অর্থাৎ ভূতপরিণাম দেহ—ইহা ক্ষেত্রের স্বরূপ। ইহারা সকলে সম্মিলিতভাবে ক্ষেত্র বা ক্ষেত্রের স্বরূপ।

(খ) 'পরা' প্রকৃতি—যাহা 'জীবভূতা' অর্থাৎ জীবরূপা প্রকৃতি। ইহা জড় প্রকৃতির অতীত, উহা হইতে বিলক্ষণ ও শ্রেষ্ঠ। এই অধ্যায়ে দেহে অধিষ্ঠাতা জীব (জীবাত্মা) 'ক্ষেত্রজ্ঞ' সংজ্ঞায় নির্দ্দিষ্ট। এই ক্ষেত্রজ্ঞের দ্বিবিধ পরিচয়—(১) স্বরূপগত ও (২) প্রভাবগত বা শক্তিগত। আবার ক্ষেত্রজ্ঞ বা জ্ঞেয়-শব্দ দুইটী বস্তুর জ্ঞাপক—জীবাত্মবস্তু ও পরমাত্মবস্তু। স্বরূপ-পরিচয়ে জীবাত্মবস্তুর তিনটী লক্ষণ—প্রথমতঃ অনাদি অতএব অনন্ত অর্থাৎ জন্মমৃত্যুরহিত নিত্য; দ্বিতীয়তঃ মৎপর অর্থাৎ ভগবদধীন শক্তিতত্ত্ব; তৃতীয়তঃ ব্রহ্ম অর্থাৎ অপহতপাপ্মা, বিজর, বিমৃত্যু প্রভৃতি অষ্টগুণ-বিশিষ্ট। প্রভাব পরিচয়ে জীবাত্মবস্তু প্রভৃতির অধিষ্ঠাতা এবং সুখদুঃখাদি প্রকৃতিজাত গুণসকলের ভোক্তা। পরমাত্মবস্তুর পরিচয়—সর্ব্বব্যাপী, বিভু ইত্যাদি।

উক্ত ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞদ্বয়ের যে জ্ঞান, তাহাই প্রকৃত জ্ঞান-শব্দবাচ্য। অমানিতা, অদম্ভিত প্রকৃতিকেও জ্ঞান বলা হইয়াছে। এই জ্ঞান-ক্ষেত্রজ্ঞ-দ্বয়ের তত্ত্বজ্ঞান-লাভের সহায়কমাত্র। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের তত্ত্বজ্ঞান ও অমানিত্বাদি জ্ঞান লাভ করিতে পারিলে মদ্ভাব অর্থাৎ ভগবৎপ্রেম-লাভের যোগ্য হয়।

এই তত্ত্বজ্ঞানলাভের মুখ্য ও গৌণভেদে বিবিধ সাধন আছে; যথা,—সাক্ষাৎ ধ্যান, জ্ঞান (সাংখ্য), অষ্টাঙ্গযোগ ও কর্ম্মযোগ। এই অধ্যায়ের ২৬শ শ্লোক হইতে অধ্যায়শেষ পর্য্যন্ত সাংখ্যতত্ত্ব সবিস্তারে কথিত হইয়াছে।

**শিক্ষা**—নিরুপাধিক ভক্তিতত্ত্বের অধিকতর দার্ঢ্যলাভের নিমিত্ত জ্ঞানবিজ্ঞান আলোচ্য। বিশুদ্ধভক্তি উদিত হইলে অহৈতুকী জ্ঞান ও বৈরাগ্য সহজেই উদিত হয়। ভগবান্‌ই সর্ব্বক্ষেত্রজ্ঞ বা প্রধান ক্ষেত্রজ্ঞ। জীবাত্মা পরমাত্মার কর্ত্তৃত্বাধীন থাকিয়া বিভিন্নদেহে ক্ষেত্রজ্ঞরূপে বাস

করেন। ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞের বিচারপূর্ব্বক ত্রিতত্ত্ব (ঈশ্বর, জীব ও জড়) বিষয়ে বোধই বিজ্ঞান। সমস্ত জড়ক্ষেত্রই প্রকৃতি, জীবই পুরুষ এবং পরমাত্মাই তদুভয়ের নিয়ন্তা। বিমল প্রেম লাভ করিয়া জৈবধর্ম্মের বিকাশ-লাভই জীবের কর্ত্তব্য।

---

অর্জ্জুন উবাচ—

**প্রকৃতিং পুরুষঞ্চৈব ক্ষেত্রং ক্ষেত্রজ্ঞমেব চ।**
**এতদ্বেদিতুমিচ্ছামি জ্ঞানং জ্ঞেয়ঞ্চ কেশব॥ ***

শ্রীভগবান্ উবাচ—

**ইদং শরীরং কৌন্তেয় ক্ষেত্রমিত্যভিধীয়তে।**
**এতদ্ যো বেত্তি তং প্রাহুঃ ক্ষেত্রজ্ঞ ইতি তদ্বিদঃ॥ ১॥**

---

শ্রীভগবান্ উবাচ (শ্রীভগবান্ বলিলেন—) হে কৌন্তেয়! (কুন্তীনন্দন!) ইদং (এই) শরীরং (শরীর) ক্ষেত্রং ইতি ('ক্ষেত্র' বলিয়া) অভিধীয়তে (কথিত হয়)। যঃ (যে) এতৎ (এই দেহকে) [আমি আমার বলিয়া] বেত্তি (জানে), তং (তাহাকে) তদ্বিদঃ (ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞ-তত্ত্বজ্ঞগণ) ক্ষেত্রজ্ঞঃ (ক্ষেত্রজ্ঞ) ইতি (বলিয়া) প্রাহুঃ (বলিয়া থাকেন) ॥১॥

---

ভক্তানামহমুদ্ধর্ত্তা সংসারাদিত্যবাদি যৎ।
ত্রয়োদশেঽথ তৎসিদ্ধৌ তত্ত্বজ্ঞানমুদীর্য্যতে॥

**শ্রীধরঃ—**"তেষামহং সমুদ্ধর্ত্তা মৃত্যুসংসারসাগরাৎ। ভবামি ন চিরাৎ পার্থ" (১২।৭) ইতি পূর্ব্বং প্রতিজ্ঞাতম্। ন চাত্মজ্ঞানং বিনা সংসারোদ্ধরণং সম্ভবতীতি তত্ত্বজ্ঞানোপদেশার্থং প্রকৃতিপুরুষবিবেকাধ্যায় আরভ্যতে। তত্র যৎ সপ্তমাধ্যায়ে অপরা পরা চেতি প্রকৃতিদ্বয়মুক্তম্,

---

* কোন কোন টীকাকার উক্ত শ্লোকটী গণনা করেন নাই।

যয়োরবিবেকাজ্জীবভাবমাপন্নস্য চিদংশস্যায়ং সংসারঃ, যাভ্যাঞ্চ জীবোপভোগার্থমীশ্বরস্য সৃষ্ট্যাদিষু প্রবৃত্তিস্তদেব প্রকৃতিদ্বয়ং ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞপদবাচ্যং পরস্পরং বিভক্তং তত্ত্বতো নিরূপয়িষ্যন্ শ্রীভগবানুবাচ,— ইদমিতি। ইদং ভোগায়তনং শরীরং ক্ষেত্রমিত্যভিধীয়তে, সংসারস্য প্ররোহভূমিত্বাৎ ; এতদ্ যো বেত্তি, অহং মমেতি মন্যতে, তং ক্ষেত্রজ্ঞং প্রাহুঃ কৃষীবলবত্তৎ-ফলভোক্তৃত্বাৎ তদ্বিদ, ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্ব্বিবেকজ্ঞাঃ ॥ ১ ॥ ( শ্রীধরঃ )

'আমি ভক্তদিগকে সংসার হইতে উদ্ধার করিয়া থাকি'—এই প্রতিজ্ঞা রক্ষা করিবার নিমিত্ত এই ত্রয়োদশ অধ্যায়ে তত্ত্বজ্ঞান কথিত হইয়াছে।

**স্বঃ অনুঃ**—"হে পার্থ ! আমি তাহাদিগকে অচিরকালমধ্যে মৃত্যুর আকর সংসারসাগর হইতে উদ্ধার করিয়া থাকি'—(১২।৭) এই বাক্য পূর্ব্বে অঙ্গীকৃত হইয়াছে ; আবার তত্ত্বজ্ঞান ব্যতীত সংসার হইতে উদ্ধার পাইবার সম্ভাবনা নাই ; অতএব তত্ত্বজ্ঞানের উপদেশহেতু প্রকৃতি ও পুরুষের বিচারের অধ্যায় আরম্ভ করা হইতেছে। সপ্তম অধ্যায়ে 'অপরা' ও 'পরা' নামে যে দুইটি প্রকৃতির উল্লেখ হইয়াছে, তদুভয়-সম্বন্ধে বিবেক-না থাকার দরুণ জীবভাব-প্রাপ্ত চিদংশের এই সংসার লাভ। যে দুইটি প্রকৃতি দ্বারা জীবের উপভোগের নিমিত্ত ঈশ্বরের সৃষ্ট্যাদিতে অভিলাষ, সেই দুইটী প্রকৃতিই 'ক্ষেত্র' ও 'ক্ষেত্রজ্ঞ'-পদবাচ্য ও পরস্পর বিভিন্ন, ইহা যথার্থরূপে নিরূপণ করিতে গিয়া শ্রীভগবান্ বলিতেছেন—"ইদম্" ইত্যাদি। এই ভোগের আধার শরীর 'ক্ষেত্র'-নামে কথিত হয় ; কারণ, ইহা সংসারে উৎপত্তির কারণ ; আর ইহা যিনি জানেন—'আমি, আমার' মনে করেন, কৃষকের ন্যায় তাহার ফলভোগী বলিয়া সেই বিষয়ে জ্ঞানীরা অর্থাৎ ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের বিচার-বিষয়ে অভিজ্ঞগণ তাঁহাকে 'ক্ষেত্রজ্ঞ' বলেন ॥ ১ ॥

**ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি সর্ব্বক্ষেত্রেষু ভারত।
ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্জ্ঞানং যত্তজ্ জ্ঞানং মতং মম॥ ২॥**

---

হে ভারত! ক্ষেত্রজ্ঞং চ (ক্ষেত্রজ্ঞকেও) সর্ব্বক্ষেত্রেষু (সকল দেহে) [অবস্থিত] মাম্ অপি (আমি বলিয়াই) বিদ্ধি (জানিও)। ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ (দেহ ও দেহীর) যৎ (যে) জ্ঞানং (তত্ত্বজ্ঞান), তৎ (তাহাকে) মম (আমি) জ্ঞানং (জ্ঞান) মতং (মনে করি)॥ ২॥

---

**শ্রীধরঃ**—তদেবং সংসারিণঃ স্বরূপমুক্তমিদানীং তস্যৈব পারমার্থিকম-সংসারিস্বরূপমাহ—ক্ষেত্রজ্ঞমিতি। তঞ্চ ক্ষেত্রজ্ঞং সংসারিণং জীবং বস্তুতঃ সর্ব্বক্ষেত্রেষ্বনুগতং মামেব বিদ্ধি 'তত্ত্বমসি" ইতি শ্রুত্যুপলক্ষিতেন চিদংশেন মদ্রূপত্বোক্তত্বাৎ। আদরার্থমেতৎ জ্ঞানং স্তৌতি, ক্ষেত্রক্ষেত্র-জ্ঞয়োর্যদ্বৈলক্ষণ্যেন জ্ঞানম্, তদেব মোক্ষহেতুত্বাৎ জ্ঞানং মম মতম্, অন্যত্তু বৃথা পাণ্ডিত্যম্, বন্ধ-হেতুত্ব দিত্যর্থঃ। তদুক্তম্,—"তৎ কর্ম্ম যন্ন বন্ধায় সা বিদ্যা যা চ মুক্তয়ে। আয়াসায়াপরং কর্ম্ম বিদ্যাহন্যা শিল্পনৈপুণ্যম্॥" ইতি॥ ২॥

---

**মূঃ অনুঃ**—[ভগবান্ নিজ ভক্তগণকে মৃত্যুসংসারসাগর হইতে উদ্ধার করেন—এইরূপ প্রতিজ্ঞা থাকিলেও তত্ত্বজ্ঞান ব্যতিরেকে সংসার হইতে উদ্ধার হওয়া যায় না। তত্ত্বজ্ঞান উপদেশার্থই প্রকৃতিপুরুষ-বিবেক-যোগের অবতারণা। সপ্তমাধ্যায়ে ভগবানের 'অপরা ও পরা' দুইটী প্রকৃতি কথিত হইয়াছে। তাহাকেই এই অধ্যায়ে যথাক্রমে 'ক্ষেত্র' 'ক্ষেত্রজ্ঞ' বলা হইয়াছে। এই তত্ত্বের স্বরূপ-নির্দ্দেশার্থ—] শ্রীভগবান্ বলিলেন,—হে কৌন্তেয়! এই শরীরকে "ক্ষেত্র" বলা হয়; এই দেহকে যিনি (আমি-আমার বলিয়া) জানেন, তাঁহাকে ক্ষেত্রক্ষেত্রজ্ঞ-তত্ত্বজ্ঞগণ 'ক্ষেত্রজ্ঞ' বলিয়া থাকেন॥ ১॥

**তৎ ক্ষেত্রং যচ্চ যাদৃক্ চ যদ্বিকারি যতশ্চ যৎ।**
**স চ যো যৎপ্রভাবশ্চ তৎ সমাসেন মে শৃণু ॥ ৩ ॥**

---

তৎ ( সেই ) ক্ষেত্রং ( ক্ষেত্র ) যৎ ( যে বস্তু ) যাদৃক্ (যে প্রকার ), যদ্বিকারী ( যে সকল বিকারযুক্ত ), যতঃ চ ( যাহা হইতে যে প্রয়োজনে উৎপন্ন), যৎ (যে স্বরূপবিশিষ্ট), স চ ( এবং সেই ক্ষেত্রজ্ঞ ) যঃ (যে স্বরূপবিশিষ্ট), যৎ প্রভাবঃ চ (ও যেরূপ প্রভাবযুক্ত),—তৎ (সেই সমস্ত ) সমাসেন (সংক্ষেপে) মে (আমা হইতে) শৃণু (শ্রবণ কর ) ॥ ৩ ॥

---

**শ্রীধরঃ**—অত্র যদ্যপি চতুর্বিংশতিভেদভিন্না প্রকৃতিঃ 'ক্ষেত্র' মিত্যাভিপ্রেতম্, তথাপি দেহরূপেণৈব পরিণতায়ামেব তস্যামহংভাবেনাবিবেকঃ স্ফুট ইতি তদ্বিবেকার্থমিদং শরীরং ক্ষেত্রমিত্যুক্তম্ ; তদেব প্রপঞ্চয়িষ্যন্

---

**স্বঃ অনুঃ**—অতএব এইরূপে সংসারিগণের স্বরূপ বলা হইল, এক্ষণে তাহারই পারমার্থিক অসংসারী স্বরূপ বলিতেছেন—"ক্ষেত্রজ্ঞম্" ইত্যাদি। "তত্ত্বমসি" ইত্যাদি শ্রুতিবাক্যের লক্ষিত চিদংশ বলিয়া আমার রূপেরই উক্তি থাকায় সেই ক্ষেত্রজ্ঞ সংসারী জীব বাস্তবিকপক্ষে সকল ক্ষেত্রেই অনুগত আমাকেই জানিবে। আদরের জন্য এই জ্ঞানের প্রশংসা করিতেছেন,—ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের পার্থক্য-বিষয়ের জ্ঞানই মোক্ষের উপায় বলিয়া প্রকৃত জ্ঞান, ইহাই আমার অভিমত ; অন্যান্য জ্ঞান বন্ধনের কারণ বলিয়া বৃথা পাণ্ডিত্য মাত্র। এইরূপ কথিত আছে —"তাহাই কর্ম্ম, যাহা বন্ধনের কারণ নহে, তাহাই বিদ্যা, যাহা মুক্তির নিমিত্ত হয় ; অপর কর্ম্ম কেবল শ্রমের জনক ও অন্য বিদ্যা কেবল শিল্পে পটুতা।" ২ ॥

---

**মূঃ অনুঃ**– [ দেহে অহংমম অভিমান সংসারাবদ্ধ ক্ষেত্রজ্ঞের স্বরূপ, তাহার সংসারমুক্ত পারমার্থিক স্বরূপ বলিতেছেন—] হে ভারত ! ( সংসারী ) ক্ষেত্রজ্ঞকেও সর্ব্বদেহানুগত আমি বলিয়াই জানিও। ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের যে তত্ত্বজ্ঞান তাহাকে আমি 'জ্ঞান' বলি ॥ ২ ॥

**ঋষিভির্বহুধা গীতং ছন্দোভির্বিবিধৈঃ পৃথক্।**
**ব্রহ্মসূত্রপদৈশ্চৈব হেতুমদ্ভির্বিনিশ্চিতৈঃ ॥ ৪ ॥**

---

[ সেই ক্ষেত্রক্ষেত্রজ্ঞতত্ত্ব ] ঋষিভিঃ ( ঋষিগণ ) বহুধা ( বহু প্রকারে ) গীতং ( বর্ণন করিয়াছেন ), বিবিধৈঃ ( ভিন্ন ভিন্ন ) ছন্দোভিঃ (বেদ) পৃথক্ (ভিন্ন ভিন্ন ভাবে) (কীর্ত্তন করিয়াছে), হেতুমদ্ভিঃ চ ( এবং যুক্তিপূর্ণ ) বিনিশ্চিতৈঃ ( সিদ্ধান্তপূর্ণ ) ব্রহ্মসূত্রপদৈঃ (ব্রহ্মসূত্র নামক পদসকলও অর্থাৎ বেদান্ত বাক্যসকলও ) ( পৃথক্রূপেই কীর্ত্তন করিয়াছে ) ॥ ৪ ॥

---

প্রতিজানীতে—তদিতি। যদুক্তং ময়া, তৎ ক্ষেত্রং যৎ স্বরূপতো জড়-দৃশ্যাদিস্বভাবং যাদৃক্ যাদৃশঞ্চ ইচ্ছাদিধর্ম্মকম্, যদ্বিকারী যৈরিন্দ্রিয়াদি-বিকারৈর্যুক্তম্, যতশ্চ প্রকৃতিপুরুষসংযোগাদ্ভবতি, যদিতি যৈঃ প্রকারৈঃ স্থাবরজঙ্গমাদিভেদৈর্ভিন্নমিত্যর্থঃ, স চ ক্ষেত্রজ্ঞো যো যৎস্বরূপতো যৎ প্রভাবশ্চ অচিন্ত্যৈশ্বর্য্যযোগেন যৈঃ প্রভাবৈঃ সম্পন্নস্তৎ সর্ব্বং সংক্ষেপতো মত্তঃ শৃণু ॥ ৩ ॥ ( শ্রীধরঃ )

---

**সুঃ অনুঃ**—এখানে যদিও চব্বিশ প্রকার বৈশিষ্ট্য দ্বারা পৃথক্ প্রকৃতিই ক্ষেত্ররূপে অভিপ্রেত, তথাপি সেই প্রকৃতি দেহরূপে পরিণত হওয়ায় তাহাতে অহংভাবে বিশিষ্ট বা লক্ষিত অজ্ঞান স্পষ্ট; অতএব তদ্বিবেকের জন্য এই শরীরই ক্ষেত্র, ইহা উক্ত হইয়াছে,—তাহাই বিস্তা-রিত করিতে গিয়া প্রতিজ্ঞা করিতেছেন—"তদ্" ইত্যাদি। আমার কথিত সেই ক্ষেত্র স্বরূপতঃ যাহা—জড়দৃশ্য প্রভৃতিস্বভাবযুক্ত, যে প্রকার ইচ্ছাদি ধর্ম্মময়, যাহা বিকারী—যে-যে ইন্দ্রিয়াদি বিকারযুক্ত, যাহা হইতে—যে প্রকৃতি ও পুরুষের সংযোগে ঘটিত হয়, যাহা অর্থাৎ যে-যে প্রকারে স্থাবর ও জঙ্গমাদিরূপে পৃথক্; সেই ক্ষেত্রজ্ঞও স্বরূপতঃ যাহা ও অচিন্ত্য ঐশ্বর্য্যের যোগে যে যে প্রভাবের সহিত যুক্ত—সম্পন্ন সে সমস্ত আমার নিকট হইতে সংক্ষেপে শ্রবণ কর ॥ ৩ ॥

**শ্রীধরঃ**—কৈর্ব্বিস্তরেণোক্তস্তাং সংক্ষেপ ইত্যপেক্ষায়ামাহ—ঋষিভি-রিতি। ঋষিভির্বশিষ্ঠাদিভির্যোগশাস্ত্রেষু ধ্যানধারণাদিবিষয়ত্বেন বৈরাজাদি-স্বরূপেণ বহুধা গীতং নিরূপিতম্; বিবিধৈর্বিচিত্রৈর্নিত্যনৈমিত্তিক-কাম্যকর্ম্মাদিবিষয়ৈশ্ছন্দোভির্ব্বেদৈর্নানাপূজনীয়দেবতারূপেণ গীতম্; ব্রহ্মণঃ সূত্রৈঃ পদৈশ্চ 'ব্রহ্ম সূত্র্যতে সূচ্যতে এভিঃ' ইতি ব্রহ্মসূত্রাণি "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে" ইত্যাদিনা তটস্থলক্ষণপরাণ্যু-পনিষদ্বাক্যানি, তথা 'ব্রহ্ম পদ্যতে সাক্ষাৎ জ্ঞায়তে এভিঃ' ইতি পদানি স্বরূপলক্ষণপরাণি "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইত্যাদীনি, তৈশ্চ বহুধা গীতম্; কিঞ্চ হেতুমদ্ভিঃ "সদেব সৌম্যেদমগ্র আসীৎ, কথমসতঃ সজ্জায়েত" ইতি, "কো হ্যেবান্যাৎ কঃ প্রাণ্যাৎ যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ। এষ হ্যেবানন্দয়তি" ইত্যাদিযুক্তিমদ্ভিঃ, অত্র 'অন্যাৎ' অপানচেষ্টাং কঃ কুর্য্যাৎ, 'প্রাণ্যাৎ' প্রাণব্যাপারং বা কঃ কুর্য্যাদিতি শ্রুতিপদয়োরর্থঃ; বিনিশ্চিতৈরুপক্রমোপসংহারৈরেকবাক্যতয়া অসন্দিগ্ধার্থপ্রতিপাদকৈ-রিত্যর্থঃ। তদেবমেতৈর্বিস্তরেণোক্তং ক্ষেত্রক্ষেত্রজ্ঞস্বরূপং সংক্ষেপতস্তুভ্যং কথয়িষ্যামি, তৎ শৃণ্বিত্যর্থঃ। যদ্বা, "অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" ইত্যাদীনি ব্রহ্মসূত্রাণি গৃহ্যন্তে, তান্যেব 'ব্রহ্ম পদ্যতে নিশ্চীয়তে এভিঃ' ইতি পদানি তৈর্হেতুমদ্ভিঃ "ঈক্ষতের্নাশব্দম্", "আনন্দময়োঽভ্যাসাদ্" ইত্যাদিযুক্তিমদ্ভির্বিনিশ্চি-তার্থৈঃ। শেষং সমানম্। ৪॥

---

**মূঃ অনুঃ**—[ দেহরূপে পরিণত চতুর্বিংশতি তত্ত্বই 'ক্ষেত্র'—সেই ক্ষেত্রের স্বরূপপ্রদর্শনার্থ বলিতেছেন—] সেই ক্ষেত্র যে বস্তু, যে প্রকার-বিশিষ্ট, যে সকল বিকারযুক্ত, যাহা হইতে যে প্রয়োজনে উৎপন্ন, যে স্বরূপবিশিষ্ট এবং সেই ক্ষেত্রজ্ঞ যে স্বরূপবিশিষ্ট ও যেরূপ প্রভাবযুক্ত—তৎসমস্ত সংক্ষেপে আমার নিকট শ্রবণ কর। ৩॥

**সুঃ অনুঃ**—কাঁহারা বিস্তারিতভাবে বলিয়াছিলেন ?—যাহার ইহা সংক্ষেপ ?—এই অপেক্ষায় বলিতেছেন—"ঋষিভিঃ" ইত্যাদি। বশিষ্ঠাদি ঋষিগণ যোগশাস্ত্রসমূহে ধ্যান ও ধারণাদির বিষয় বৈরাজাদি রূপ নানা-ভাবে গান বা নিরূপণ করিয়াছেন ; বিবিধ—বিচিত্র, নিত্য-নৈমিত্তিক-কাম্যকর্মাদি-বিষয়-দ্বারা, ছন্দঃ—বেদসমূহদ্বারা নানা পূজনীয়দেবতারূপে কীর্ত্তন করিয়াছেন ; ব্রহ্মের সূত্র ও পদসমূহ দ্বারা—ইহা দ্বারা ব্রহ্ম সূত্রিত,—সূচিত হয়, এই অর্থে 'ব্রহ্মসূত্র' সকল—"যাহা হইতে এই ভূতগুলি জাত হয়", ইত্যাদিদ্বারা তটস্থলক্ষণপর উপনিষদ্-বাক্যসমূহ ; ঐরূপ ইহা দ্বারা ব্রহ্ম প্রতিপাদিত হয়—সাক্ষাৎ জ্ঞাত হওয়া যায়, এই বাক্যে 'পদ'—স্বরূপ-লক্ষণপর "সত্য, জ্ঞান, ও অনন্তই ব্রহ্ম" ইত্যাদি, ইহাদের দ্বারা বহুরূপে কীর্ত্তিত। আবার তার্কিকগণ দ্বারা—"হে সৌম্য, অগ্রে এই সৎ বস্তুই ছিলেন, কিরূপে অসৎ হইতে সৎ জাত হইলেন ?", "যদি এই আকাশ আনন্দস্বরূপ না হইতেন, কে-ই বা অপান বায়ুর চেষ্টা করিত, কে-ই বা প্রাণব্যাপার সম্পাদন করিত ?" এইরূপ যুক্তি প্রয়োগ-কারীদিগের দ্বারা ;—এই মন্ত্রে 'অন্যাৎ'—হৃদয়স্থ বায়ুর অধোগমনের প্রয়াস কে করিত ? প্রাণ্যাৎ—ঐ বায়ুর ঊর্দ্ধে উন্নয়ন ব্যাপার কে করিত ?—ইহাই পূর্ব্বোক্ত শ্রুতিবাক্যদ্বয়ের অর্থ। বিনিশ্চিত—উপক্রম-উপসংহারের দ্বারা একবাক্যরূপে নিঃসন্দিগ্ধ অর্থের প্রতিপাদক ; অতএব এই সমস্ত বাক্যে বিস্তৃতভাবে কথিত থাকায় যাহা সংগ্রহ করা ক্লেশকর, তাহা সংক্ষেপে তোমায় বলিতেছি, শ্রবণ কর ; অথবা 'অনন্তর এই নিমিত্তই

---

**মূঃ অনুঃ**—[ ইহা অনেক পূর্ব্বে সবিস্তারে বলিয়াছেন— ] ঋষিগণ সেই ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ-তত্ত্ব বহুপ্রকারে কীর্ত্তন করিয়াছেন ; বিবিধ বেদ তাহা পৃথক্‌রূপে বর্ণনা করিয়াছে ; এবং যুক্তিপূর্ণ সিদ্ধান্তপূর্ণ ব্রহ্মসূত্রের (বেদান্তের) বাক্যসকলও সেই তত্ত্ব পৃথক্‌ভাবে কীর্ত্তন করিয়াছেন ॥ ৪ ॥

**মহাভূতান্যহঙ্কারো বুদ্ধিরব্যক্তমেব চ।**
**ইন্দ্রিয়াণি দশৈকঞ্চ পঞ্চ চেন্দ্রিয়গোচরাঃ॥ ৫॥**
**ইচ্ছা দ্বেষঃ সুখং দুঃখং সংঘাতশ্চেতনা ধৃতিঃ।**
**এতৎ ক্ষেত্রং সমাসেন সবিকারমুদাহৃতম্॥ ৬॥**

মহাভূতানি (পঞ্চ মহাভূত) অহঙ্কারঃ (অহঙ্কার) বুদ্ধিঃ (মহত্তত্ত্ব) অব্যক্তম্ এব চ (ও প্রকৃতি), দশ একং চ (দশ ও এক অর্থাৎ একাদশ) ইন্দ্রিয়াণি (ইন্দ্রিয়), পঞ্চ (পাঁচটী) ইন্দ্রিয়গোচরাঃ (শব্দস্পর্শাদি তন্মাত্র), ইচ্ছা, দ্বেষঃ (দ্বেষ) সুখং (সুখ) দুঃখং (দুঃখ) সংঘাতঃ (শরীর) চেতনা (জ্ঞান) ধৃতিঃ (ধৈর্য্য)—এতৎ (ইহাকে) সমাসেন (সংক্ষেপে) সবিকারং (বিকারাদিসহিত) ক্ষেত্রম্ (ক্ষেত্র) উদাহৃতং (বলা হয়)॥ ৫-৬॥

**শ্রীধরঃ**—তৎক্ষেত্রস্বরূপমাহ—মহাভূতানীতি দ্বাভ্যাম্। মহাভূতানি ভূম্যাদীনি পঞ্চ, অহঙ্কারস্তৎকারণভূতঃ, বুদ্ধির্জ্ঞানাত্মকং মহত্তত্ত্বম্, অব্যক্তং মূলপ্রকৃতিঃ, ইন্দ্রিয়াণি দশ বাহ্যানি জ্ঞানকর্ম্মেন্দ্রিয়াণি, "শ্রোত্র ত্বগ্-ঘ্রাণ-দৃগ্-জিহ্বা-বাগ্-দোর্মেঢ্রাঙ্ঘ্রি পায়বঃ" ইতি। একঞ্চ মনঃ, ইন্দ্রিয়গোচরাশ্চ তন্মাত্রপঞ্চপা এব, শব্দাদয় আকাশাদিবিশেষগুণতয়া ব্যক্তাঃ সন্ত ইন্দ্রিয়-বিষয়াঃ পঞ্চ, তদেবং চতুর্বিংশতিতত্ত্বান্যুক্তানি। ইচ্ছেতি; ইচ্ছাদয়ঃ প্রসিদ্ধাঃ, সংঘাতঃ শরীরম্ চেতনা জ্ঞানাত্মিকা মনোবৃত্তিঃ, ধৃতিঃ ধৈর্য্যম্—এতে চেচ্ছাদয়ো দৃশ্যত্বান্নাত্মধর্ম্মাঃ, অপি তু মনোধর্ম্মাঃ; অতঃ ক্ষেত্রান্তঃ-

ব্রহ্মজিজ্ঞাসা' (ব্রঃ সূঃ ১।১।১) ইত্যাদি বেদান্তসূত্রগুলি গৃহীত হইতেছে; সেইগুলি দ্বারা ব্রহ্মজ্ঞান নিশ্চিত হয় বলিয়া 'পদ' বলিয়া অভিহিত, সেই সকল হেতু-দ্বারা অর্থাৎ 'দর্শনহেতু ব্রহ্মশব্দের অবাচ্য নহে' (ব্রঃ সূঃ ১.১।৫) "শ্রুতিতে পুনঃ পুনঃ অবিশেষে উল্লেখহেতু সেই ব্রহ্মই আনন্দময়" (ব্রঃ সূঃ ১।১।১২) ইত্যাদি যুক্তিযুক্ত অর্থনিশ্চয়কারক বেদান্ত-সূত্রগুলি-দ্বারা অবশিষ্টাংশ সমান॥ ৪॥ (সুঃ অনুঃ)

পাতিন এবোপলক্ষণমেতৎ সঙ্কল্পাদীনাম্। তথা চ শ্রুতিঃ—"কামঃ সঙ্কল্পো বিচিকিৎসা শ্রদ্ধা অশ্রদ্ধা ধৃতিরধৃতির্হ্রীর্ধীর্ভীরিত্যেতৎ সর্ব্বং মন এব" ইতি। অনেন 'যাদৃক্' ইতি প্রতিজ্ঞাতাঃ ক্ষেত্রধর্ম্মা দর্শিতাঃ; এতৎ ক্ষেত্রং সবিকারমিন্দ্রিয়াদিবিকারসহিতং সংক্ষেপেণ তুভ্যং ময়োক্তমিতি ক্ষেত্রোপসংহারঃ ॥ ৫-৬ ॥ (শ্রীধরঃ)

**সুঃ অনুঃ**—তাহাতে ক্ষেত্রের স্বরূপ—"ভূতানি" ইত্যাদি দুই শ্লোকে বলিতেছেন। মহাভূত—পৃথিবী প্রভৃতি পাঁচটি, অহঙ্কার তাহাদের কারণ, বুদ্ধি—জ্ঞানময় মহত্তত্ত্ব, অব্যক্ত—মূলপ্রকৃতি, ইন্দ্রিয়—জ্ঞান ও কর্ম্মেন্দ্রিয়, বাহ্য দশটি "কর্ণ, ত্বক্, নাসিকা, চক্ষুঃ, জিহ্বা, বাক্, বাহু, উপস্থ, পাদ ও পায়ু" ও একটী মন, ইন্দ্রিয়ের বিষয়—পাঁচটি তন্মাত্র, আকাশাদির বিশেষগুণরূপে শব্দাদি ব্যক্ত হওয়ায় উহারা ইন্দ্রিয়ের বিষয়,—এইরূপে চতুর্বিংশতি তত্ত্ব কথিত হইল। "ইচ্ছা" ইত্যাদি; ইচ্ছাদি—জ্ঞানবিষয়, সংঘাত—শরীর, চেতনা—জ্ঞানরূপ মনোবৃত্তি, ধৃতি—ধৈর্য্য;—এই ইচ্ছাদি দৃশ্য হওয়ায় আত্মধর্ম্ম নহে, কিন্তু মনোধর্ম্ম; অতএব এই লক্ষণ ক্ষেত্রেরই অন্তর্গত; ইহার দ্বারা সঙ্কল্পাদিও লক্ষিত হইল। শ্রুতিপ্রমাণ—"কাম, সঙ্কল্প, সন্দেহ, শ্রদ্ধা, অশ্রদ্ধা, ধৈর্য্য, বিরক্তি, লজ্জা, বুদ্ধি, ভয় এই সকলগুলিই মন।" ইহা দ্বারা পূর্ব্বে (৩য় শ্লোকে) 'যাদৃক্' শব্দে প্রতিজ্ঞাত এই ক্ষেত্র-ধর্ম্মগুলি প্রদর্শিত হইল। ইন্দ্রিয়াদি বিকারগুলির সহিত এই ক্ষেত্রের বিষয় সংক্ষেপে আমি তোমাকে বলিলাম—ইহাই ক্ষেত্রসম্বন্ধে সমাপ্তি ॥ ৫-৬ ॥

**মূঃ অনুঃ**—[ক্ষেত্রের স্বরূপ বলিতেছেন—] পঞ্চ মহাভূত, অহঙ্কার-তত্ত্ব, বুদ্ধিতত্ত্ব, প্রকৃতি, একাদশ ইন্দ্রিয়, পঞ্চ তন্মাত্র, ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ, সংঘাত, চেতনা, ধৃতি—এতৎসমষ্টি সংক্ষেপে বিকারাদির সহিত ক্ষেত্রের পরিচয় ॥ ৫-৬ ॥

অমানিত্বমদম্ভিত্বমহিংসা ক্ষান্তিরার্জবম্ ।
আচার্য্যোপাসনং শৌচং স্থৈর্য্যমাত্মবিনিগ্রহঃ ॥ ৭ ॥

ইন্দ্রিয়ার্থেষু বৈরাগ্যমনহঙ্কার এব চ ।
জন্মমৃত্যুজরাব্যাধি-দুঃখদোষানুদর্শনম্ ॥ ৮ ॥

অসক্তিরনভিষ্বঙ্গঃ পুত্রদারগৃহাদিষু ।
নিত্যঞ্চ সমচিত্তত্বমিষ্টানিষ্টোপপত্তিষু ॥ ৯ ॥

ময়ি চানন্যযোগেন ভক্তিরব্যভিচারিণী ।
বিবিক্তদেশসেবিত্বমরতির্জনসংসদি ॥ ১০ ॥

অধ্যাত্মজ্ঞাননিত্যত্বং তত্ত্বজ্ঞানার্থদর্শনম্ ।
এতজ্জ্ঞানমিতি প্রোক্তমজ্ঞানং যদতোঽন্যথা ॥ ১১ ॥

---

অমানিত্বম্ ( মানশূন্যতা ), অদম্ভিত্বম্ ( গর্ব্বহীনতা ), অহিংসা, ক্ষান্তিঃ (সহিষ্ণুতা), আর্জবম্ (সরলতা), আচার্য্যোপাসনং (সদ্গুরুসেবা), শৌচং (পবিত্রতা), স্থৈর্য্যম্ (স্থিরতা), আত্মবিনিগ্রহঃ ( দেহসংযম ), ইন্দ্রিয়ার্থেষু ( ইন্দ্রিয়গ্রাহ্য বিষয়ে ) বৈরাগ্যম্ ( বৈরাগ্য ), অনহঙ্কারঃ এব চ ( অহংভাবশূন্যতা ), জন্মমৃত্যু-জরা-ব্যাধি-দুঃখদোষানুদর্শনং (জন্ম, মৃত্যু, জরা, ব্যাধি—এই সকলের দুঃখ ও দোষদর্শন) : পুত্রদারগৃহাদিষু (পুত্র-স্ত্রী-গৃহ-প্রভৃতিতে) অসক্তিঃ ( প্রীতিরহিতভাব ) ( ও ) অনভিষ্বঙ্গঃ ( ঘনিষ্ঠতার অভাব ), ইষ্টানিষ্টোপপত্তিষু ( ইষ্ট ও অনিষ্ট প্রাপ্তিতে ) নিত্যং ( সর্ব্বদা ) সমচিত্ততা চ ( চিত্তের তুল্যভাব ), ময়ি চ ( এবং আমাতে ) অনন্যযোগেন ( অবিমিশ্র সাধনাবলম্বনে ) অব্যভিচারিণী ( স্থির) ভক্তিঃ ( ভক্তি ), বিবিক্তদেশসেবিত্বং (নির্জনস্থানপ্রিয়তা), জনসংসদি (প্রাকৃতলোকসঙ্ঘে) অরতিঃ ( অরুচি ), অধ্যাত্মজ্ঞাননিত্যত্বং (আত্মজ্ঞানের নিত্যালোচনা ), তত্ত্বজ্ঞানার্থদর্শনং ( তত্ত্বজ্ঞানের প্রয়োজন আলোচনা )—ইতি এতৎ ( এই সমস্তকে ) জ্ঞানং ( জ্ঞান ) প্রোক্তং ( বলা হয় ) ; যৎ ( যাহা ) অতঃ ( ইহার ) অন্যথা ( বিপরীত ), [ তাহা ] অজ্ঞানং ( অজ্ঞান ) ॥ ৭-১১ ॥

**শ্রীধরঃ**—ইদানীমমানিত্বাদিপঞ্চভিরুক্তলক্ষণাৎ ক্ষেত্রাদতিরিক্ততয়া জ্ঞেয়ং শুদ্ধং ক্ষেত্রজ্ঞং বিস্তরেণ বর্ণয়িষ্যন্ তত্ত্বজ্ঞানসাধনান্যাহ—অমানিত্ব-মিতি পঞ্চভিঃ। অমানিত্বং স্বগুণশ্লাঘারাহিত্যম্, অদম্ভিত্বং দম্ভরাহিত্যম্, অহিংসা পরপীড়াবর্জ্জনম্, ক্ষান্তিঃ সহিষ্ণুত্বম্, আর্জ্জবমবক্রতা, আচার্যো-পাসনং সদ্গুরুসেবনম্. শৌচং বাহ্যমাভ্যন্তরঞ্চ; —তত্র বাহ্যং মৃজ্জলাদিনা, আভ্যন্তরঞ্চ রাগাদিমলক্ষালনম্; তথা চ স্মৃতি,—"শৌচঞ্চ দ্বিবিধং প্রোক্তং বাহ্যমভ্যন্তরং তথা। মৃজ্জলাভ্যাং স্মৃতং বাহ্যং ভাবশুদ্ধিস্তথান্তরম্॥" ইতি; স্থৈর্য্যং সন্মার্গে প্রবৃত্তস্য তদেকনিষ্ঠতা, আত্মবিনিগ্রহঃ শরীরসংযমঃ —এতজ্জ্ঞানমিতি প্রোক্তমিতি পঞ্চমেনান্বয়ঃ॥ ৭॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, ইন্দ্রিয়ার্থেষ্বিতি। জন্মাদিষু দুঃখদোষয়োরনুদর্শনং পুনঃপুনরালোচনম্ দুঃখরূপস্য দোষস্যানুদর্শনমিতি বা স্পষ্টমন্যৎ॥ ৮॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, অসক্তিরিতি। পুত্রদারাদি-পদার্থেষু অসক্তিঃ, প্রীতিত্যাগঃ, অনভিষ্বঙ্গঃ 'পুত্রাদীনাং সুখে দুঃখে বা অহমেব সুখী দুঃখী চ' ইত্যধ্যাসাতিরেকাভাবঃ, ইষ্টানিষ্টয়োরুপপত্তিষু প্রাপ্তিষু নিত্যং সর্ব্বদা সমচিত্তত্বম্॥ ৯॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, ময়ীতি। ময়ি পরমেশ্বরেঽনন্যযোগেন সর্ব্বাত্মদৃষ্ট্যা অব্যভিচারিণী একান্তা ভক্তিঃ, বিবিক্তঃ শুদ্ধশ্চিত্তপ্রসাদকরস্তং দেশং সেবিতুং শীলং যস্য তস্য ভাবস্তত্ত্বম্, প্রাকৃতানাং জনানাং সংসদি সভায়া-মরতী রত্যভাবঃ॥ ১০॥

**শ্রীধরঃ**—কিঞ্চ অধ্যাত্মেতি। আত্মানমধিকৃত্য বর্ত্তমানমধ্যাত্মজ্ঞানম্ তস্মিন্নিত্যত্বং নিত্যভাবস্তত্ত্বম্পদার্থশুদ্ধিনিষ্ঠত্বমিত্যর্থঃ; তত্ত্বজ্ঞানস্য অর্থঃ প্রয়োজনং মোক্ষস্তস্য দর্শনং মোক্ষস্য সর্ব্বোৎকৃষ্টত্বালোচনমিত্যর্থঃ;

—এতদমানিত্বমদম্ভিত্বমিত্যাদিবিংশতিসংখ্যকং যদুক্তমেতজ্ জ্ঞানমিতি প্রোক্তম্, বশিষ্ঠ দিভির্জ্ঞানসাধনত্বাৎ, অতোঽন্যথা অস্ম বিপরীতং মানিত্বাদি যত্তদজ্ঞানমিতি প্রোক্তম্ জ্ঞানবিরোধিত্বাৎ, অতঃ সর্ব্বথা ত্যাজ্যমিত্যর্থঃ ॥ ১১ ॥ (শ্রীধরঃ)

---

**সুঃ অনুঃ**—এক্ষণে অমানিত্ব প্রভৃতি পঞ্চ-শ্লোকে পূর্ব্বোক্তলক্ষণযুক্ত ক্ষেত্র হইতে পৃথগ্ রূপে জ্ঞেয় শুদ্ধ ক্ষেত্রজ্ঞের বিষয় বর্ণন করিতে যাইয়া তত্ত্বজ্ঞানের উপায়গুলি বলিতেছেন—"অমানিত্বম্" ইত্যাদি পঞ্চ শ্লোক। অমানিত্ব—আত্মশ্লাঘাশূন্যতা, অদম্ভিত্ব—গর্ব্বশূন্যতা, অহিংসা—পরের পীড়াদান হইতে বিরতি, ক্ষান্তি—সহিষ্ণুতা, আর্জব—সরলতা, আচার্য্যোপাসন—সদ্গুরুর সেবা, শৌচ—বাহ্য ও আভ্যন্তর শৌচ, তন্মধ্যে বাহ্যশৌচ—মৃত্তিকা ও জলাদিদ্বারা, আন্তরশৌচ—আসক্তি প্রভৃতি মলের নিকাসন ;—স্মৃতিতে কথিত আছে—"বাহ্য ও আভ্যন্তর ভেদে শৌচ দুইপ্রকার কথিত হয়। মৃত্তিকা ও জলাদিদ্বারা বাহ্যশৌচ এবং ভাবশুদ্ধিকে আন্তর-শৌচ বলা যায়" ; স্থৈর্য্য—সৎপথে প্রবৃত্ত পুরুষের তাহাতেই একনিষ্ঠতা, আত্মবিনিগ্রহ—শরীর সংযম,—'ইহাকে জ্ঞান বলা হয়',—এইরূপ পঞ্চম শ্লোকের সহিত অন্বয় ॥ ৭ ॥

**সুঃ অনুঃ**—আর "ইন্দ্রিয়ার্থেষু" ইত্যাদি। জন্ম প্রভৃতিতে দুঃখ ও দোষের অনুদর্শন, পুনঃ পুনঃ আলোচনা অথবা দুঃখরূপ দোষের আলোচনা। অপরার্থ স্পষ্ট ॥ ৮ ॥

**সুঃ অনুঃ**—আর "অসক্তিঃ" ইত্যাদি। অসক্তি—স্ত্রীপুত্রাদিতে প্রীতিত্যাগ, অনভিষ্বঙ্গ—'পুত্রাদির সুখে অথবা দুঃখে আমিই সুখী বা দুঃখী'—এইরূপ আরোপের আতিশয্য-শূন্যতা, অভিলষিত বা অবাঞ্ছিত বিষয়ের প্রাপ্তিতে সর্ব্বদা সমান ভাব ॥ ৯ ॥

**সুঃ অনুঃ**—আর "ময়ি" ইত্যাদি। পরমেশ্বর আমাতে অনন্যযোগ-দ্বারা—সর্ব্বাত্মদৃষ্টিদ্বারা, অব্যভিচারিণী—একান্তা ভক্তি, [বিবিক্তদেশ-সেবিত্ব] বিবিক্ত—শুদ্ধ, চিত্তের আনন্দদায়ক দেশের সেবায় যাঁহার অভ্যাস, তাঁহার ভাব ; প্রাকৃত লোকগণের সভায় অরতি—অনুরাগ-শূন্যতা ॥ ১০ ॥

**সুঃ অনুঃ**—আর "অধ্যাত্ম" ইত্যাদি। আত্মবিষয়ক জ্ঞানই অধ্যাত্ম জ্ঞান, সেই বিষয়ে নিত্যত্ব—নিত্যতা, অর্থাৎ তত্ত্বম্—'তৎ ও 'ত্বম্' পদার্থশুদ্ধিতে নিষ্ঠা [তত্ত্বজ্ঞানার্থদর্শন]—তত্ত্বজ্ঞানের প্রয়োজন মোক্ষ, তাহার দর্শন অর্থাৎ মোক্ষের সর্ব্বোত্তমতা-বিষয়ে আলোচনা। এই মানশূন্যতা প্রভৃতি যে বিংশতি গুণের কথা বলা হইল, তাহারা জ্ঞান-লাভের উপায় বলিয়া বশিষ্ঠ প্রভৃতি ঋষিগণ 'জ্ঞান' আখ্যা দিয়াছেন ; ইহা হইতে বিপরীত-মানিতা-প্রভৃতিকে অজ্ঞান বলা হয় ; কারণ, তাহারা জ্ঞানের বিরোধী ; অতএব অজ্ঞান সর্ব্বতোভাবে ত্যাগ করিবে ॥ ১১ ॥

---

**মূঃ অনুঃ**—[উক্ত প্রকার ক্ষেত্র হইতে ভিন্ন বিশুদ্ধ ক্ষেত্রজ্ঞের বিস্তৃত বর্ণনার উদ্দেশ্যে জ্ঞানরূপ সাধন বলিতেছেন—] অভিমানশূন্যতা, গর্ব্ব-হীনতা, অহিংসা, সহিষ্ণুতা, সরলতা, আচার্য্য বা সদ্গুরুর-সেবা, শৌচ, দৃঢ়নিষ্ঠা, আত্মসংযম, বিষয়ে বৈরাগ্য, অনহঙ্কার, জন্ম-মৃত্যু-জরা-ব্যাধির দুঃখ-দোষানুসন্ধান, স্ত্রী-পুত্র-গৃহাদিতে অনাসক্তি ও মমতা-রাহিত্য, ইষ্ট ও অনিষ্টপ্রাপ্তিতে সর্ব্বদা সম ভাব, অবিমিশ্র সাধন-যোগে আমাতে অচঞ্চলা ভক্তি, নির্জ্জনস্থানপ্রিয়তা, বহির্ম্মুখ লোকসংঘট্টে অরুচি, আত্ম-জ্ঞানের নিত্যালোচনা, তত্ত্বজ্ঞানের উদ্দেশ্যালোচনা—এই সমস্তকে জ্ঞান বলে; যাহা ইহার বিপরীত, তাহা অজ্ঞান ॥ ৭-১১ ॥

জ্ঞেয়ং যত্তৎ প্রবক্ষ্যামি যজ্‌জ্ঞাত্বামৃতমশ্নুতে।
অনাদিমৎ পরং ব্রহ্ম ন সত্তন্নাসদুচ্যতে ॥ ১২ ॥

সর্ব্বতঃ পাণিপাদন্তৎ সর্ব্বতোঽক্ষিশিরোমুখম্।
সর্ব্বতঃ শ্রুতিমল্লোকে সর্ব্বমাবৃত্য তিষ্ঠতি ॥ ১৩ ॥

সর্ব্বেন্দ্রিয়গুণাভাসং সর্ব্বেন্দ্রিয়বিবর্জিতম্।
অসক্তং সর্ব্বভৃচ্চৈব নির্গুণং গুণভোক্তৃ চ ॥ ১৪ ॥

বহিরন্তশ্চ ভূতানামচরং চরমেব চ।
সূক্ষ্মত্বাত্তদবিজ্ঞেয়ং দূরস্থং চান্তিকে চ তৎ ॥ ১৫ ॥

অবিভক্তঞ্চ ভূতেষু বিভক্তমিব চ স্থিতম্।
ভূতভর্ত্তৃ চ তজ্‌জ্ঞেয়ং গ্রসিষ্ণু প্রভবিষ্ণু চ ॥ ১৬ ॥

জ্যোতিষামপি তজ্জ্যোতিস্তমসঃ পরমুচ্যতে।
জ্ঞানং জ্ঞেয়ং জ্ঞানগম্যং হৃদি সর্ব্বস্য ধিষ্ঠিতম্ ॥ ১৭ ॥

---

যৎ ( যাহা ) জ্ঞেয়ং ( জ্ঞেয় বস্তু ), তৎ ( তাহা ) প্রবক্ষ্যামি (বলিব) , যৎ ( যাহা ) জ্ঞাত্বা ( জানিলে ) অমৃতং ( অমরত্ব বা মুক্তি ) অশ্নুতে ( প্রাপ্ত হয় )। ( সেই জ্ঞেয়বস্তু ) অনাদি ( আদিরহিত ) মৎপরং ( আমার আশ্রিত ) ব্রহ্ম ( ব্রহ্মতত্ত্ব ), [ তাহাকে ] সৎ ( কার্য্য ) ন উচ্যতে ( বলা যায় না ), অসৎ ( কারণও ) ন উচ্যতে (বলা যায় না )। তৎ ( সেই জ্ঞেয়বস্তু ) সর্ব্বতঃ ( সর্ব্বত্র ) পাণিপাদং ( হস্তপদবিশিষ্ট ) সর্ব্বতঃ ( সর্ব্বত্র ) অক্ষিশিরোমুখং ( চক্ষু মস্তক-মুখবিশিষ্ট ) সর্ব্বতঃ ( সর্ব্বত্র ) শ্রুতিমৎ ( কর্ণযুক্ত ) লোকে ( জগতে ) সর্ব্বং ( সকল বস্তুকে ) আবৃত্য ( ব্যাপ্ত করিয়া ) তিষ্ঠতি ( অবস্থিত )। [ তাহা ] সর্ব্বেন্দ্রিয়গুণাভাসং ( সকল ইন্দ্রিয়গুণের প্রকাশক), সর্ব্বেন্দ্রিয়বিবর্জিতং (সকল জড়েন্দ্রিয়রহিত ) অসক্তং ( অনাসক্ত ) সর্ব্বভৃৎ চ ( সর্ব্বপালক ) নির্গুণং ( প্রাকৃত-গুণাতীত ) গুণভোক্তৃ চ ( ষট্‌গুণের অর্থাৎ ঐশ্বর্য্যের ভোক্তা ) [ তাহা ] ভূতানাং ( সমস্ত ভূতের ) অন্তঃ ( অন্তরে ) বহিঃ চ ( ও বাহিরে ), চরম্ অচরম্ এব (চরাচর জগৎ) তৎ ( তাহা ) সূক্ষ্মত্বাৎ ( অণুত্বহেতু ) অবিজ্ঞেয়ঃ ( দুর্জ্ঞেয় ) দূরস্থং চ ( দূরস্থ ) অন্তিকে চ

(ও নিকটস্থ)। তৎ (সেই) জ্ঞেয়ং (জ্ঞেয় বস্তু) অবিভক্তং (অখণ্ড হইয়াও) ভূতেষু চ (ভূতসকলমধ্যে) বিভক্তম্ ইব (খণ্ডের ন্যায়) স্থিতম্ (অবস্থিত). ভূতভৃৎ (সর্ব্ব-ভূতপালক) গ্রসিষ্ণু (গ্রাসকারী) প্রভবিষ্ণু চ (ও প্রভুত্বকারী)। তৎ (তাহা) জ্যোতিষাম্ অপি (সকল জ্যোতির্ম্ময় বস্তুরও) জ্যোতিঃ (প্রকাশক), তমসঃ (অজ্ঞানের) পরম্ (অতীত বলিয়া) উচ্যতে (কথিত); [তাহা] জ্ঞানং (জ্ঞান) জ্ঞেয়ং (জ্ঞেয়) জ্ঞানগম্যং (জ্ঞানদ্বারা সাধ্য) সর্ব্বস্য (সকলের) হৃদি (হৃদয়ে) ধিষ্ঠিতং (স্থিরভাবে অবস্থিত)॥ ১২—১৭॥

**শ্রীধরঃ**—এভিঃ সাধনৈর্যজ্জ্ঞেয়ং তদাহ—জ্ঞেয়মিতি ষড়্ভিঃ। যজ্-জ্ঞেয়ং তৎ প্রবক্ষ্যামি। শ্রোতুরাদরসিদ্ধয়ে জ্ঞানফলং দর্শয়তি,—যদ্ব-ক্ষ্যমাণং জ্ঞাত্বা অমৃতং মোক্ষং প্রাপ্নোতি। কিং তৎ,—অনাদিমৎ আদিমন্ন ভবতীত্যনাদিমৎ, পরং নিরতিশয়ং ব্রহ্ম (অনাদীত্যেতাবতৈব বহুব্রীহিণা অনাদিমত্ত্বে সিদ্ধেঽপি পুনর্ম্মতুপ্ প্রত্যয়শ্ছান্দসঃ) যদ্বা, অনাদীতি মৎপরঞ্চেতি পদদ্বয়ং মম বিষ্ণোঃ পরং নির্ব্বিশেষরূপং ব্রহ্মে-ত্যর্থঃ। তদেবাহ, ন সদিত্যাদি, বিধিমুখেন প্রমাণস্য বিষয়ঃ সচ্ছব্দেনো-চ্যতে, নিষেধস্য বিষয়স্ত্ব অসংশব্দেনোচ্যতে ইদন্তু তদুভয়বিলক্ষণম-বিষয়ত্বাদিত্যর্থঃ॥ ১৩॥

**শ্রীধরঃ**—নম্বেবং ব্রহ্মণঃ সদসদ্বিলক্ষণত্বে সতি "সর্ব্বং খল্বিদং ব্রহ্মে-বেদং সর্ব্বম্" ইত্যাদিশ্রুতির্ব্বিরুধ্যেতেত্যাশঙ্ক্য "পরাস্য শক্তির্বিবিধৈব শ্রূয়তে স্বাভাবিকী জ্ঞানবলক্রিয়া চ" ইত্যাদিশ্রুতিপ্রসিদ্ধয়া অচিন্ত্যশক্ত্যা সর্ব্বাত্মত্বং তস্য দর্শয়ন্নাহ—সর্ব্বত ইতি পঞ্চভিঃ। সর্ব্বতঃ সর্ব্বত্র পাণয়ঃ পাদাশ্চ যস্য তৎ, সর্ব্বতোঽক্ষীণি শিরাংসি মুখানি চ যস্য তৎ সর্ব্বতঃ শ্রুতিমৎ শ্রবণেন্দ্রিয়ৈর্যুক্তং সৎ লোকে সর্ব্বমাবৃত্য ব্যাপ্য তিষ্ঠতি—সর্ব্বপ্রাণিবৃত্তিভিঃ পাণ্যাদিভিরুপাধিভিঃ সর্ব্বব্যবহারাস্পদত্বেন তিষ্ঠতীত্যর্থঃ॥ ১৪॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, সর্ব্বেন্দ্রিয়েতি। সর্ব্বেষাং চক্ষুরাদীনামিন্দ্রিয়াণাং গুণেষু রূপাদ্যাকারাসু বৃত্তিষু তত্তদাকারেণাভাসত ইতি তথা, সর্ব্বেন্দ্রিয়াণি গুণাংশ্চ তত্তদ্বিষয়ানাভাসয়তীতি বা ; সর্ব্বৈরিন্দ্রিয়ৈর্বিবর্জ্জিতম্ ; তথা চ শ্রুতিঃ—"অপাণিপাদো জবনো গ্রহীতা, পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণঃ" ইত্যাদি। অসক্তং সঙ্গশূন্যম্, তথাপি সর্ব্বং বিভর্ত্তীতি সর্ব্বভৃৎ, সর্ব্বস্যাধারভূতং তদেব নির্গুণং সত্ত্বাদিগুণরহিতম্, গুণভোক্তৃ চ গুণানাং সত্ত্বাদীনাং ভোক্তৃ পালকম্ ॥ ১৪ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, বহিরিতি। ভূতানাং চরাচরাণাং স্বকার্য্যাণাং বহিশ্চান্তশ্চ তদেব সুবর্ণমেব কটককুণ্ডলাদীনাং জলতরঙ্গাণামন্তর্ব্বহির্জ্জল-মিব অচরং স্থাবরং চরঞ্চ জঙ্গমং ভূতজাতম্, তদেব কারণাত্মকত্বাৎ কার্য্যস্য ; একমপি সূক্ষ্মত্বাৎ রূপাদিহীনত্বাত্তদবিজ্ঞেয়মিদম্ ; তদিতি স্পষ্টজ্ঞানার্হং ন ভবতি ; এতদবিদুষাং যোজনলক্ষান্তরিতমিব দূরস্থঞ্চ সবিকারায়াঃ প্রকৃতেঃ পরত্বাৎ ; বিদুষাং পুনঃ প্রত্যগাত্মত্বাদন্তিকে চ তৎ নিত্যসন্নিহিতম্। তথা চ মন্ত্রঃ—"তদেজতি তন্নৈজতি তদ্দূরে তদ্বন্তিকে। তদন্তরস্য সর্ব্বস্য তদু সর্ব্বস্যাস্য বাহ্যতঃ" ইতি। অত্র 'এজতি' চলতি, 'নৈজতি' ন চলতি ; 'তৎ + উ + অন্তিকে'—ইতি চ্ছেদঃ ॥ ১৫ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, অবিভক্তমিতি। ভূতেষু স্থাবরজঙ্গমাত্মকেষ্ববিভক্তং কারণাত্মনাঽভিন্নং কার্য্যাত্মনা ভিন্নমিব স্থিতং চ বিভক্তম্, সমুদ্রাজ্জাতং ফেনাদি সমুদ্রাদন্যন্ন ভবতি, তৎস্বরূপমেবোক্তম্ ; জ্ঞেয়ং ভূতানাং ভর্ত্তৃ চ পোষকং স্থিতিকালে, প্রলয়কালে চ গ্রসিষ্ণু গ্রসনশীলম্, সৃষ্টিকালে চ প্রভবিষ্ণু নানাকার্য্যাত্মনা প্রভবণশীলম্ ॥ ১৬ ॥

**শ্রীধরঃ** কিঞ্চ, জ্যোতিষামপীতি। জ্যোতিষাং সূর্য্যাদীনামপি তৎ-জ্যোতিঃপ্রকাশকম্, "যেন সূর্য্যস্তপতি তেজসেদ্ধঃ", "ন তত্র সূর্য্যো ভাতি

ন চন্দ্রতারকং, নেমা বিদ্যুতো ভান্তি কুতোঽয়মগ্নিঃ। তমেব ভান্তমনুভাতি সর্ব্বং তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি।' ইত্যাদি শ্রুতেঃ; অতএব তমঃসাঽজ্ঞানাৎ পরং তেনাসংস্পৃষ্টমুচ্যতে, 'আদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ" ইত্যাদি শ্রুতেঃ। জ্ঞানঞ্চ তদেব বুদ্ধিবৃত্ত্যভিব্যক্তম্, তদেব রূপাত্মাকারেণ জ্ঞেয়ঞ্চ জ্ঞানগম্যঞ্চ অমানিত্বাদিলক্ষণেন পূর্ব্বোক্তজ্ঞানসাধনেন প্রাপ্যমিত্যর্থঃ। জ্ঞানগম্যং বিশিনষ্টি—সর্ব্বস্য প্রাণিমাত্রস্য হৃদি ধিষ্ঠিতং বিশেষেণাপ্রচ্যুতস্বরূপেণ নিয়ন্তৃতয়া স্থিতম্। ধিষ্ঠিতমিতিপাঠে অধিষ্ঠায় স্থিতমিত্যর্থঃ ॥ ১৭ ॥

**সুঃ অনুঃ**—এই সমস্ত উপায় দ্বারা যাহা জ্ঞাতব্য বিষয়, তাহাই ব'লতেছেন—"জ্ঞেয়ম্" ইত্যাদি ছয় শ্লোক দ্বারা। যাহা জানিতে হইবে, তাহা বলিব। শ্রোতার যত্নসিদ্ধির নিমিত্ত জ্ঞানের ফল দেখাইতেছেন—আমার পরবর্ত্তি কথিত বিষয় জানিয়া মানব মোক্ষ পাইয়া থাকেন। তাহা কি? তদুত্তর বলিতেছেন—অনাদিমৎ—তাহার আরম্ভ নাই, পর—নিরতিশয়, ব্রহ্ম—অনাদি-শব্দেই বহুব্রীহি সমাসদ্বারা আদির অবিদ্যমানতা সিদ্ধ হইলেও মতুপ্-প্রত্যয়টি ছন্দো-রক্ষার্থ প্রয়োগ; অথবা অনাদি ও মৎপর, এই দুই পদ; আমার পর—নির্বিশেষরূপই ব্রহ্ম; তাহাই বলিলেন—'ন সৎ' ইত্যাদি। বিধিমুখে প্রমাণের বিষয় 'সৎ' শব্দদ্বারা উক্ত হয় এবং নিষেধের বিষয় 'অসৎ' শব্দ দ্বারা কথিত হয়; ইহা অবিষয় বলিয়া বিধি ও নিষেধের অতীত পৃথক্ ব্যাপার।

**সুঃ অনুঃ**—যদি বল, এইরূপে ব্রহ্মের সৎ ও অসৎ হইতে পার্থক্য হইলে এই সমস্তই ব্রহ্মই ইত্যাদি শ্রুতির বিরোধ আপাতিত হয়। তাহা আশঙ্কা করিয়া "এই ব্রহ্মের পরা শক্তি বিবিধ শ্রুত হইয়া থাকে, তাহা স্বাভাবিকী জ্ঞান, বল ও ক্রিয়া-শক্তি।" ইত্যাদি শ্রুতিতে প্রসিদ্ধ অচিন্ত্য-শক্তিদ্বারা তাঁহার সর্ব্বাত্মতা দেখাইয়া পঞ্চ শ্লোকে বলিতেছেন—"সর্ব্বতঃ" ইত্যাদি। তাঁহার সর্ব্বতঃ—সর্ব্বস্থানে হস্ত ও পাদসমূহ রহিয়াছে, সর্ব্ব-

স্থানে তাঁহার অসংখ্য চক্ষু, মস্তক, মুখও আছে, সর্ব্বস্থানে শ্রবণেন্দ্রিয় দ্বারা যুক্ত, তিনি ভুবনসমূহে সকলকে ব্যাপিয়া আছেন অর্থাৎ সর্ব্ব-জীবের ইন্দ্রিয়—হস্তাদি ও রূপাদিদ্বারা সর্ব্ব-ব্যবহারের পাত্ররূপে বিদ্যমান রহিয়াছেন ॥ ১৩ ॥

**স্বঃ অনুঃ**—আর, "সর্ব্বেন্দ্রিয়" ইত্যাদি। তিনি চক্ষুরাদি সমস্ত ইন্দ্রিয়ের গুণরূপাদি বৃত্তিতে সেই সেই আকারে দীপ্তি পাইয়া থাকেন, অথবা সমস্ত ইন্দ্রিয় ও গুণগুলিকে সম্যগ্‌রূপে প্রকাশিত করেন এবং তিনি সমস্ত (জড়) ইন্দ্রিয়শূন্য ; শ্রুতি বলেন—"তাঁহার হস্তপদাদি প্রাকৃত ইন্দ্রিয় না থাকিলেও তিনি গ্রহণ ও গমনাদি করেন।" অসক্ত—সঙ্গহীন, তথাপি সকলকে ধারণ ও পোষণ করেন, অতএব সকলের আধার-স্বরূপ ; তাহা হইলেও নির্গুণ—সত্ত্বাদিগুণশূন্য এবং গুণভোক্তৃ—সত্ত্বাদিগুণের পালনকর্ত্তা ॥ ১৪ ॥

**স্বঃ অনুঃ**—আর, 'বহিঃ" ইত্যাদি। স্বকার্য্য— স্থাবর-জঙ্গম ভূত-সমূহের বাহিরে ও অভ্যন্তরে অবস্থিত। যেমন কটক-কুণ্ডলাদির অন্তরে ও বাহিরে স্বুবর্ণ ও তরঙ্গ-সমূহের অন্তরে ও বাহিরে জল বিদ্যমান, তদ্রূপ ; অচর—স্থাবর, চর—জঙ্গম যে-সমস্ত ভূত, কার্য্য-সমূহের কারণ হওয়ায় তাহাই তিনি ; এইরূপ হইলেও 'তৎ' অর্থাৎ সূক্ষ্ম হওয়ায় ও রূপাদি না থাকায় তিনি স্পষ্ট জ্ঞানের বিষয় নহেন। অতএব, অজ্ঞানগণের পক্ষে লক্ষযোজন-দূরবর্ত্তী বস্তুর ন্যায় তিনি বিকারময়ী প্রকৃতির অতীত, বিদ্বান্‌গণের পক্ষে কিন্তু সাক্ষাৎ আত্ম-স্বরূপ হওয়ায় তিনি সর্ব্বদা অতীব সমীপবর্ত্তী ;—এই বিষয় শ্রুতি-মন্ত্রও আছে—"তিনি চলেন, তিনি চলেন না ; তিনি দূরে, তিনি নিকটে ; তিনি সকলের অন্তরে ও বাহিরে বর্ত্তমান।" 'এজতি'—চলেন, 'ন এজতি'—চলেন না, 'তদ্-উ-অন্তিকে, —তিনিই নিকটে—এরূপ সন্ধিবিচ্ছেদ,—ইহাই বক্তব্য ॥ ১৫ ॥

**সুঃ অনুঃ**—আর, "অবিভক্তম্" ইত্যাদি। স্থাবর ও জঙ্গম ভূত-সমূহে অবিভক্ত—কারণরূপে অভিন্ন, কার্যারূপে বিভক্ত—ভিন্নভাবে অবস্থিত। সমুদ্র হইতে জাত ফেনাদি সমুদ্র হইতে পৃথক্ নহে, তৎ-স্বরূপই কথিত হয়, জানিতে হইবে। স্থিতিকালে ভূতসমূহের ভর্ত্তা—পালক, প্রলয়কালে গ্রসিষ্ণু—গ্রাসকারী এবং সৃষ্টিকালে প্রভবিষ্ণু—নানা কার্য্যরূপে উৎপাদনশীল ॥ ১৬ ॥

**সুঃ অনুঃ**—আর, "জ্যোতিষাম্" ইত্যাদি। তিনি জ্যোতিষ্ক পদার্থ সূর্য্যাদিরও জ্যোতিঃ-প্রকাশক; এই বিষয়ে শ্রুতিপ্রমাণ যথা—"যাঁহার তেজে প্রদীপ্ত সূর্য্য উত্তাপ বিতরণ করে", "তাঁহার নিকট সূর্য্য, চন্দ্র ও তারকাদি শোভা পায় না, বিদ্যুৎসমূহও নহে, তবে অগ্নির কথা কি? তিনি দীপ্তি পাইলে তাঁহার দীপ্তিদ্বারাই দীপ্তিময় হইয়া এইসকল শোভা পায়, তাঁহার দীপ্তিদ্বারাই এই সমস্ত বিশেষরূপে প্রকাশ পায়।" অতএব তিনি তমঃ—অজ্ঞান হইতে পর—অসংস্পৃষ্ট কথিত হয়েন। এই বিষয়ে শ্রুতি বলেন—(সেই পরব্রহ্ম—) "আদিত্যবর্ণ ও তমের পর।" তিনিই জ্ঞান—বুদ্ধিবৃত্তিতে সর্ব্বতোভাবে ব্যাপ্ত, তিনিই রূপাদির আকারে জ্ঞেয়, তিনিই অমানিত্ব প্রভৃতি পূর্ব্বোক্ত জ্ঞানের উপায়গুলি দ্বারা প্রাপ্য, অতএব জ্ঞানগম্য; তাঁহার জ্ঞানের প্রাপ্যত্ব বিশেষ করিতেছেন—প্রাণি-মাত্রেরই হৃদয়ে বিশেষরূপে অস্খলিতভাবে নিয়ামকরূপে স্থিত। 'ধিষ্ঠিত' এই পাঠে—অধিষ্ঠান করিয়া রহিয়াছেন ॥ ১৭ ॥

---

**মূঃ অনুঃ**—[পূর্ব্বোক্ত জ্ঞানরূপ সাধনদ্বারা লভ্য জ্ঞেয় বস্তুটী বলিতেছেন—] এখন "জ্ঞেয়" বলিতেছি—যাহা জানিলে অমৃতত্ব লাভ হয়। সেই জ্ঞেয় বস্তু—অনাদি ব্রহ্মতত্ত্ব; আমি তাহারও পর অর্থাৎ আশ্রয়, তাহাকে কার্য্য বা কারণ বলা যায় না ॥ ১২ ॥

**ইতি ক্ষেত্রং তথা জ্ঞানং জ্ঞেয়ঞ্চোক্তং সমাসতঃ।
মদ্ভক্ত এতদ্বিজ্ঞায় মদ্ভাবায়োপপদ্যতে ॥ ১৮ ॥**

ইতি ( উক্ত প্রকারে ) সমাসতঃ ( সংক্ষেপে ) ক্ষেত্রং ( ক্ষেত্র ) তথা জ্ঞানং ( জ্ঞান ) জ্ঞেয়ং চ ( ও জ্ঞেয় ) উক্তম্ ( বলিলাম ) ; মদ্ভক্তঃ ( আমার ভক্ত ) এতৎ ( এই সমস্ত ) বিজ্ঞায় ( অবগত হইয়া ) মদ্ভাবায় ( ব্রহ্মত্ব বা প্রেমভক্তি লাভের ) উপপদ্যতে ( যোগ্য হয় ) ॥ ১৮ ॥

**শ্রীধরঃ**—উক্তং ক্ষেত্রাদিকমধিকারিফলসহিতমুপসংহরতি—ইতীতি, ইত্যেবং ক্ষেত্রং মহাভূতাদি-ধৃত্যন্তম্, তথা জ্ঞানঞ্চ অমানিত্বাদি তত্ত্বজ্ঞানার্থদর্শনান্তম্, জ্ঞেয়ঞ্চ অনাদিমৎ পরং ব্রহ্মেত্যাদি ধিষ্ঠিতমিত্যন্তং বশিষ্ঠাদিভির্বিস্তরেণোক্তং সর্বমপি ময়া সংক্ষেপেণোক্তম্ ; এতচ্চ পূর্বাধ্যায়োক্তলক্ষণো মদ্ভক্তো বিজ্ঞায় মদ্ভাবায় ব্রহ্মত্বায়োপপদ্যতে যোগ্যো ভবতি ॥ ১৮ ॥

**মূঃ অনুঃ**—[সেই তত্ত্ব কার্য-কারণ-বিলক্ষণ হইলেও সর্বময়—] সেই জ্ঞেয় তত্ত্বের ( ব্রহ্মতত্ত্ব ) হস্তপদ সর্বত্র বিদ্যমান, তাঁহার মস্তক, মুখ ও চক্ষু সর্বত্র, তাঁহার সর্বত্র কর্ণ, জগতে সকল বস্তুকে ব্যাপ্ত করিয়া তিনি অবস্থিত । ১৩ ॥

**মূঃ অনুঃ**—সেই জ্ঞেয়তত্ত্ব সকল ইন্দ্রিয় ও গুণের প্রকাশক ( অথচ ) সকল জড়েন্দ্রিয়-রহিত, অনাসক্ত ( অথচ ) সর্বপালক, প্রাকৃত-গুণাতীত ( অথচ ) গুণের অর্থাৎ ষড়ৈশ্বর্যের ভোক্তা ; সেই তত্ত্ব সকল ভূতের অন্তরে বাহিরে, তাহাই চরাচর জগৎ, সূক্ষ্মত্ব-নিবন্ধন তাহা অবিজ্ঞেয়, তাহা দূরেও বটে নিকটেও বটে ; সেই জ্ঞেয় বস্তু অখণ্ড হইয়াও সর্বভূত-মধ্যে খণ্ডের ন্যায় অবস্থিত, সর্বভূত-পালক, সর্বগ্রাসী ও প্রভুত্বকারী ; তাহা সকল জ্যোতির্ময় বস্তুর জ্যোতিঃস্বরূপ অর্থাৎ প্রকাশক, অজ্ঞান বা প্রকৃতির অতীত ;তাহা জ্ঞান, জ্ঞানসাধ্য, জ্ঞেয় ও সর্ব-হৃদয়ে অবস্থিত ॥১৪-৭॥

**প্রকৃতিং পুরুষঞ্চৈব বিদ্ধ্যনাদী উভাবপি।**
**বিকারাংশ্চ গুণাংশ্চৈব বিদ্ধি প্রকৃতিসম্ভবান্॥ ১৯॥**

প্রকৃতিং (প্রকৃতি) পুরুষং চ (ও পুরুষ) উভৌ অপি (উভয়কেই) অনাদি এব (অনাদি বলিয়াই) বিদ্ধি (জানিও); বিকারান্ চ (এবং বিকার সকল) গুণান্ চ (ও গুণ সকলকে) প্রকৃতিসম্ভবান্ এব (প্রকৃতিজাত বলিয়াই) বিদ্ধি (জানিও)॥১৯॥

**শ্রীধরঃ**—তদেবং "তৎ ক্ষেত্রং যচ্চ যাদৃক্ চ" ইত্যেতাবৎ প্রপঞ্চিতমিদানীন্তু "যদ্বিকারী যতশ্চ যৎ স চ যো যৎ প্রভাবশ্চ" ইত্যেতৎ পূর্ব্বপ্রতিজ্ঞাতমেব প্রকৃতিপুরুষয়োঃ সংসারহেতুত্বকথনেন প্রপঞ্চয়তি—প্রকৃতিমিতি পঞ্চভিঃ। তত্র প্রকৃতিপুরুষয়োরাদিমত্ত্বে তয়োরপি প্রকৃত্যান্তরে ভাবামিত্যনবস্থাপত্তিং স্যাদতস্তাবুভাবনাদি বিদ্ধি।—অনাদেরীশ্বরস্য শক্তিত্বাৎ প্রকৃতেরনাদিত্বম্, পুরুষোঽপি তদংশত্বাদনাদিরেব। অত্র চ পরমেশ্বরস্য তচ্ছক্তীনাঞ্চানাদিত্বং নিত্যত্বঞ্চ শ্রীমচ্ছঙ্করভগবদ্ভাষ্যকৃত্বিরতিপ্রবন্ধেনোপপাদিতমিতি গ্রন্থবাহুল্যান্নাস্মাভিঃ প্রপঞ্চ্যতে। বিকারাংশ্চ দেহেন্দ্রিয়াদীন্ গুণাংশ্চ গুণপরিণামান্ সুখদুঃখমোহাদীন্ প্রকৃতেঃ সম্ভূতান্ বিদ্ধি॥১৯॥

**সুঃ অনুঃ**—উক্ত ক্ষেত্রাদির জ্ঞান, অধিকারী ও ফলের সহিত সমাপ্তি করিলেন—"ইতি" ইত্যাদি। এইরূপে ক্ষেত্র—'মহাভূত' হইতে আরম্ভ করিয়া 'ধৃতি' পর্য্যন্ত, জ্ঞান—'অমানিত্ব' হইতে 'তত্ত্বজ্ঞানের প্রয়োজনের আলোচনা' পর্য্যন্ত এবং জ্ঞেয়—'অনাদি' হইতে 'বিষ্ঠিত' পর্য্যন্ত আমি সংক্ষেপে বলিলাম, বশিষ্ঠাদি ঋষিগণ বিস্তৃতরূপে বলিয়াছেন। পূর্বাধ্যায়ে কথিত লক্ষণ-বিশিষ্ট আমার ভক্ত ইহা জানিয়া আমার ভাব-ব্রহ্মত্ব লাভে যোগ্য হন। ১৮॥

**মূঃ অনুঃ**—[পূর্ব্বোক্ত তত্ত্ব-সকলের অধিকারী ও ফল বলিতেছেন—] উক্ত প্রকারে ক্ষেত্র, জ্ঞান ও জ্ঞেয় সংক্ষেপে বলিলাম। আমার ভক্ত এতৎসমস্ত অবগত হইয়া ব্রহ্মত্ব বা প্রেমভক্তি-লাভের যোগ্য হন॥ ১৮॥

**কার্য্যকারণকর্ত্তৃত্বে হেতুঃ প্রকৃতিরুচ্যতে।**
**পুরুষঃ সুখদুঃখানাং ভোক্তৃত্বে হেতুরুচ্যতে ॥ ২০ ॥**

কার্য্যকারণ-কর্ত্তৃত্বে ( কার্য্য বা দেহ ও কারণ বা ইন্দ্রিয়গণের কারকতা-বিষয়ে ) প্রকৃতিঃ ( প্রকৃতিকে ) হেতুঃ ( কারণ ) উচ্যতে ( বলা হয় ) ; সুখদুঃখানাং (সুখদুঃখের) ভোক্তৃত্বে ( ভোগব্যাপারে ) পুরুষঃ ( পুরুষকে ) হেতুঃ ( কারণ ) উচ্যতে ( বলা হয় ) ॥ ২০ ॥

**সুঃ অনুঃ**—অতএব এইরূপে 'সেই ক্ষেত্র যাহা, যেরূপ', তাহা এই পর্য্যন্ত বিস্তারিত হইল ; এক্ষণে 'উহা যে-সমস্ত ইন্দ্রিয়াদি-বিকার-যুক্ত, যেরূপে উদ্ভূত, যে-প্রকারে স্থাবর-জঙ্গমাদি বৈশিষ্ট্য পৃথক্ এবং যে-যে প্রভাবদ্বারা যুক্ত', এই সমুদয় পূর্ব্ব প্রতিজ্ঞাত বিষয়, প্রকৃতি ও পুরুষ উভয়ের সংসারের কারণতা-বর্ণনপূর্ব্বক "প্রকৃতিম্" ইত্যাদি পঞ্চ শ্লোক-দ্বারা বিস্তারিত করিতেছেন। সেই প্রকৃতি ও পুরুষের আদি থাকায় তাহাদেরও অন্য প্রকৃতি থাকা সম্ভব, এই অনবস্থার আপত্তি হয় ; অতএব ঐ প্রকৃতি আদিশূন্য ঈশ্বরের শক্তি হওয়ায় এবং পুরুষ তাঁহারই অংশ হওয়ায়, উভয়ই অনাদি-ই। এস্থলে পরমেশ্বরের ও তাঁহার শক্তি-সমূহের অনাদিত্ব ও নিত্যতা ভাষ্যকার শ্রীশঙ্করাচার্য্যপাদও বিস্তৃত প্রবন্ধে প্রতিপন্ন করিয়াছেন, গ্রন্থের বাহুল্য-ভয়ে আমরা তাহার বিস্তার করিলাম না। বিকার—দেহ ও ইন্দ্রিয়গুলিকে, গুণ—গুণের পরিণাম সুখ, দুঃখ ও মোহাদিকে প্রকৃতি হইতে জাত জানিবে ॥ ১৯ ॥

**মূঃ অনুঃ**—[প্রকৃতি-পুরুষের সংসারহেতুত্ববর্ণন-প্রসঙ্গে ক্ষেত্রের বিকার, উৎপত্তি, প্রয়োজন ও প্রভাব পাঁচটী শ্লোকে বলিতেছেন—] প্রকৃতি ও পুরুষ উভয়কেই অনাদি বলিয়া জান। বিকার ও গুণসকল প্রকৃতি হইতেই উৎপন্ন—জানিও ॥ ১৯ ॥

**শ্রীধরঃ**—বিকারাণাং প্রকৃতিসম্ভবত্বং দর্শয়ন্ পুরুষস্য সংসারহেতুত্বং দর্শয়তি—কার্য্যেতি। কার্য্যং শরীরম্, কারণানি সুখদুঃখসাধনানীন্দ্রিয়াণি, তেষাং কর্তৃত্বে তদাকারপরিণামে প্রকৃতির্হেতুরুচ্যতে কপিলাদিভিঃ, পুরুষো জীবস্তু তৎকৃতসুখদুঃখানাং ভোক্তৃত্বে হেতুরুচ্যতে। অয়ং ভাবঃ —যদ্যপ্যচেতনায়াঃ প্রকৃতেঃ স্বতঃ কর্তৃত্বং ন সম্ভবতি, তথা পুরুষস্যাপ্য-বিকারিণো ভোক্তৃত্বং ন সম্ভবতি, তথাপি কর্তৃত্বং নাম ক্রিয়ানির্ব্বর্ত্তকত্বং তচ্চাচেতনস্যাপি চেতনাদৃষ্টবশাৎ চৈতন্যাধিষ্ঠিতত্বাৎ সম্ভবতি; যথা বহ্নেরূর্দ্ধ্বজ্বলনম্, বায়োস্তির্য্যাগ্গমনম্, বৎসাদৃষ্টবশাৎ গোস্তন্যপয়ঃ ক্ষরণমিত্যাদি; অতঃ পুরুষসন্নিধানাৎ প্রকৃতেঃ কর্তৃত্বমুচ্যতে; ভোক্তৃত্বঞ্চ সুখদুঃখসংবেদনম্ তচ্চ চেতনধর্ম্ম এবেতি প্রকৃতিসন্নিধানাৎ পুরুষস্য ভোক্তৃত্বমুচ্যত ইতি ॥ ২০ ॥

**সুঃ অনুঃ**—প্রকৃতি হইতে বিকারগুলির জন্ম প্রদর্শন করিয়া পুরুষের সংসারের কারণতা দেখাইতেছেন—'কার্য্য' ইত্যাদি। কার্য্য—শরীর, কারণ—সুখদুঃখের উপাদান ইন্দ্রিয়গুলি। তাহাদের কর্তৃত্ব-বিষয়ে—তদাকারে পরিণতিতে কপিলাদি মহর্ষিগণ প্রকৃতিকে হেতু বলিয়াছেন; পুরুষ—জীব তৎকৃত সুখ-দুঃখের ভোগে হেতু উক্ত হইয়াছে। ভাবার্থ এই—যদিও অচেতন প্রকৃতির আপনা হইতে কর্তৃত্ব সম্ভব নহে, এবং অবিকারী পুরুষেরও ভোক্তৃত্ব সম্ভব নহে, তথাপি কর্তৃত্ব অর্থাৎ ক্রিয়ার সম্পাদকতা চৈতন্যের অধিষ্ঠানবশতঃ চেতনের অদৃষ্টবশে সম্ভব হয়; যেমন অগ্নির ঊর্দ্ধ্বদিকে জ্বলন, বায়ুর তির্য্যগ্গমন, বৎসের অদৃষ্টবশে গাভীর স্তন্যদুগ্ধের ক্ষরণ ইত্যাদি; অতএব পুরুষের সন্নিধানবশতঃ প্রকৃতির কর্তৃত্ব বলা হয়; ভোক্তৃত্ব—সুখ ও দুঃখের বোধ, তাহাও চেতনধর্ম্মই, প্রকৃতির সন্নিধানবশতঃ পুরুষের ভোক্তৃত্ব কথিত হয় ॥২০॥

**পুরুষঃ প্রকৃতিস্থো হি ভুঙ্‌ক্তে প্রকৃতিজান্ গুণান্।**
**কারণং গুণসঙ্গোঽস্য সদসদ্‌যোনিজন্মসু ॥ ২১ ॥**

---

পুরুষঃ (পুরুষ) প্রকৃতিস্থঃ হি (প্রকৃতিতে অধিষ্ঠিত বলিয়াই) প্রকৃতিজান্ (প্রকৃতিজাত) গুণান্ (গুণসকল) ভুঙ্‌ক্তে (ভোগ করে)। গুণসঙ্গঃ (প্রাকৃত গুণের আসক্তি বা সঙ্গ) অস্য (এই পুরুষের) সদসদ্‌যোনিজন্মসু (উত্তমাধম যোনিতে জন্মের) কারণম্ (কারণ) ॥ ২১ ॥

---

**শ্রীধরঃ**—তথাপ্যবিকারিণো জন্মরহিতস্য চ ভোক্তৃত্বং কথমিত্যত্রাহ পুরুষ ইতি। হি যস্মাৎ প্রকৃতিস্থস্তৎকার্যে দেহে তাদাত্ম্যেন স্থিতঃ পুরুষঃ অতস্তজ্জনিতান্ সুখদুঃখাদীন্ ভুঙ্‌ক্তে ; অস্য চ পুরুষস্য সতীষু দেবাদিযোনিষু অসতীষু তির্য্যগাদিযোনিষু যানি জন্মানি, তেষু গুণসঙ্গো গুণৈঃ শুভাশুভকর্ম্মকারিভিরিন্দ্রিয়ৈঃ সঙ্গঃ কারণমিত্যর্থঃ ॥ ২১ ॥

---

**সুঃ অনুঃ**—তথাপি অবিকারী জন্মরহিত পুরুষের কিরূপে ভোক্তৃত্ব হইতে পারে? তাহাতে বলিলেন—'পুরুষ' ইত্যাদি। যেহেতু পুরুষ প্রকৃতির কার্য্য দেহে তাদাত্ম্যক্রমে অবস্থিত অর্থাৎ দেহেই আত্মবুদ্ধি করিয়া অবস্থান করিতেছেন, অতএব তজ্জনিত সুখ-দুঃখ অনুভব করিতেছেন ; এই পুরুষের দেবাদি সাধুযোনিতে ও তির্য্যগাদি অসাধুযোনিতে যে যে জন্ম হয়, তাহাতে গুণসঙ্গই—শুভ ও অশুভ কর্ম্মকারী ইন্দ্রিয়গুলি দ্বারা গুণের সহিত আসক্তিই কারণ ॥ ২১ ॥

---

**মূঃ অনুঃ**—[বিকার-সকল প্রকৃতিজাত এবং পুরুষ সংসারের মূল—] কার্য্য (দেহ) ও কারণের (ইন্দ্রিয়) কর্ত্তৃত্বে প্রকৃতিকে হেতু বলা হয় ; পুরুষকে সুখদুঃখাদির ভোক্তৃত্বে হেতু বলা হয় ॥ ২০ ॥

**উপদ্রষ্টানুমন্তা চ ভর্ত্তা ভোক্তা মহেশ্বরঃ।**

**পরমাত্মেতি চাপ্যুক্তো দেহেঽস্মিন্ পুরুষঃ পরঃ ॥ ২২ ॥**

অস্মিন্ ( এই ) দেহে ( শরীরে ) পরঃ ( পরম ) পুরুষঃ ( পুরুষ ) উপদ্রষ্টা ( নিকটস্থ দর্শনকারী ) অনুমন্তা ( অনুমোদনকারী ) ভর্ত্তা ( ধারক ) ভোক্তা ( পালক ) মহেশ্বরঃ ( অধিপতি ) পরমাত্মা ( অন্তর্য্যামী পরমাত্মা) ইতি চ অপি ( এইরূপও ) উক্তঃ ( কথিত হন ॥ ২২ ॥

**শ্রীধরঃ**–তদনেন প্রকারেণ প্রকৃত্যবিবেকাদেব পুরুষস্য সংসারঃ, ন তু স্বরূপত ইত্যাশয়েন তস্য স্বরূপমাহ—উপদ্রষ্টেতি। অস্মিন্ প্রকৃতি কার্য্যে দেহে বর্ত্তমানোঽপি পুরুষঃ পরোভিন্ন এব, ন তদ্গুণৈর্যুজ্যতে ইত্যর্থঃ তত্র হেতবঃ,—যস্মাদুপদ্রষ্টা, পৃথগ্ভূত এব সমীপে স্থিত্বা দ্রষ্টা সাক্ষীত্যর্থঃ, তথা অনুমন্তা অনুমোদিতৈব সন্নিধিমাত্রেণানুগ্রাহকঃ "সাক্ষী চেতাঃ কেবলো নির্গুণশ্চ" ইত্যাদি শ্রুতেঃ ; তথা ঐশ্বরেণ রূপেণ ভর্ত্তা বিধায়কঃ, ভোক্তা পালক ইতি চ, মহাংশ্চাসাবীশ্বরশ্চেতি স ব্রহ্মাদীনামপি পতিরিতি চ পরমাত্মা অন্তর্য্যামী চেত্যুক্তঃ শ্রুত্যা, তথা চ শ্রুতিঃ 'এষ সর্ব্বেশ্বর এষ ভূতাধিপতিরেষ লোকপালঃ" ইত্যাদি ॥ ২২ ॥

**সুঃ অনুঃ**—অতএব এই প্রকারে প্রকৃতির বিষয়ে জ্ঞানশূন্যতা-হেতু পুরুষের সংসার, স্বরূপতঃ তাহা নহে, এই অভিলাষে তাহার স্বরূপ বলিতেছেন—"উপদ্রষ্টা" ইত্যাদি। এই প্রকৃতির কার্য্য দেহে বর্ত্তমান থাকিয়াও পুরুষ ভিন্নই, প্রকৃতির গুণের সহিত তাঁহার যোজনা নাই ;

**মূঃ অনুঃ**—[ অবিকারী ও অজ পুরুষের ভোক্তৃত্ব কেমন করিয়া সম্ভব ? তাহা বলিতেছেন—] পুরুষ প্রকৃতিতে অবস্থিত হইয়াই প্রকৃতি-জাত গুণসকল ( সুখাদি ) ভোগ করে। প্রাকৃতগুণে আসক্তি পুরুষের উত্তমাধম যোনিতে জন্ম-লাভের কারণ ॥ ২১ ॥

**য এবং বেত্তি পুরুষং প্রকৃতিঞ্চ গুণৈঃ সহ।**
**সর্ব্বথা বর্ত্তমানোঽপি ন স ভূয়োঽভিজায়তে ॥ ২৩ ॥**

যঃ ( যিনি ) এবং ( এতাদৃশ ) পুরুষং ( পুরুষকে ) চ ( ও ) গুণৈঃ সহ (সগুণ) প্রকৃতি ( প্রকৃতিকে ) বেত্তি ( জানেন ), সঃ ( সে পুরুষ ) সর্ব্বথা ( সর্ব্বপ্রকারে) বর্ত্তমানঃ অপি (প্রকৃতিতে অবস্থান করিয়াও) ভূয়ঃ (পুনর্ব্বার) ন অভিজায়তে (জন্মগ্রহণ করেন না) ॥২৩॥

**শ্রীধরঃ**—এবং প্রকৃতিপুরুষবিবেকজ্ঞানিনং স্তৌতি—য এবমিতি। এবমুপদ্রষ্টৃত্বাদিরূপেণ পুরুষং যো বেত্তি, প্রকৃতিঞ্চ গুণৈঃ সুখদুঃখপরিণামৈঃ সহিতাং যো বেত্তি, স পুরুষঃ সর্ব্বথা বিধিমভিলঙ্ঘ্য বর্ত্তমানোঽপি পুনর্নাভিজায়তে মুচ্যত এবেত্যর্থঃ ॥ ২৩ ॥

তাহাতে কারণ এই ;—যেহেতু, উপদ্রষ্টা—পৃথক্ হইয়াই সমীপে থাকিয়া দ্রষ্টা—সাক্ষী, অনুমন্তা—অনুমোদনকারী, নিকটে অবস্থান দ্বারাই অনুগ্রাহক ; শ্রুতিতে যথা—"পুরুষ সাক্ষী, চেতাঃ ; কেবল ও নির্গুণ" ইত্যাদি। আরও ঐশ্বর রূপের দ্বারা ভর্ত্তা—ধারক, ভোক্তা—পালক ; তিনি মহান্ ও ঈশ্বর, ব্রহ্মাদির অধিপতি ও পরমাত্মা—অন্তর্য্যামি,—এইরূপে শ্রুতি-কর্ত্তৃক কথিত হয়েন ; শ্রুতি যথা—"ইনিই সর্ব্বেশ্বর, ইনিই ভূতপতি, ইনিই লোকপাল" ইত্যাদি ॥ ২২ ॥ ( সুঃ অনুঃ )

**মূঃ অনুঃ**—[প্রকৃতির তত্ত্বজ্ঞানাভাব হইতে পুরুষের সংসার-বন্ধন, তাহা কিন্তু স্বরূপগত নহে—এই অভিপ্রায়ে পুরুষের স্বরূপ বলিতেছেন—] এই ( প্রকৃতিজাত) দেহে পুরুষ (বস্তুতঃ) নিকটস্থ দ্রষ্টা, অনুমোদনকারী, ভর্ত্তা ( ধারক ), ভোক্তা ( পালক ), ( তিনি ) পরমেশ্বর, ও অন্তর্য্যামী পরমাত্মা বলিয়াও কথিত ॥ ২২ ॥ [ কোন কোন আচার্য্য এই শ্লোককে দেহী জীবের সহিত দেহ-মধ্যে অবস্থিত—অন্তর্য্যামী পরমাত্মার বর্ণনা বলিয়া বিচার করিয়াছেন। ]

**ধ্যানেনাত্মনি পশ্যন্তি কেচিদাত্মানমাত্মনা।**
**অন্যে সাংখ্যেন যোগেন কর্ম্মযোগেন চাপরে ॥ ২৪ ॥**
**অন্যে ত্বেবমজানন্তঃ শ্রুত্বান্যেভ্য উপাসতে।**
**তেঽপি চাতিতরন্ত্যেব মৃত্যুং শ্রুতিপরায়ণাঃ ॥ ২৫ ॥**

---

কেচিৎ (কেহ কেহ অর্থাৎ বিশুদ্ধচিত্তগণ) দেহে (দেহমধ্যে) আত্মানম্ (পরমাত্মাকে) আত্মনা ( মনের দ্বারা ) ধ্যানেন ( ধ্যান করিয়া ) পশ্যন্তি ( দর্শন করিয়া থাকেন ); অন্যে ( অপরে অর্থাৎ অবিশুদ্ধচিত্তগণমধ্যে কেহ ) সাংখ্যেন ( জ্ঞানযোগদ্বারা ) যোগেন ( অষ্টাঙ্গ-যোগ-দ্বারা ) [ এবং ] অপরে ( অপর কেহ ) কর্ম্মযোগেন ( কর্ম্মযোগ-দ্বারা ) [ দর্শনের চেষ্টা করেন ] অন্যে তু ( আবার অপর কেহ ) এবং ( এইরূপ—তত্ত্ব বা উপায়) অজানন্তঃ ( না জানিয়া ) অন্যেভ্যঃ ( অপরের অর্থাৎ উপদেশকগণের নিকট ) শ্রুত্বা ( শুনিয়া ) উপাসতে ( উপাসনা করিয়া থাকেন) ; তে অপি ( তাঁহারাও) শ্রুতিপরায়ণাঃ ( তাদৃশ উপদেশ-শ্রবণনিষ্ঠ হইয়া ) মৃত্যুং চ ( মৃত্যুকে ) অতিতরন্তি এব ( নিশ্চয়ই অতিক্রম করিতে পারেন ) ॥ ২৪-২৫ ॥

---

**শ্রীধরঃ**—এবম্ভূতবিবিক্তাত্মজ্ঞানসাধন-বিকল্পানাহ—ধ্যানেনেতি দ্বাভ্যাম্। ধ্যানেনাত্মকারপ্রত্যয়াবৃত্ত্যা আত্মনি দেহ এব আত্মনা মনসা এনমাত্মানং কেচিৎ পশ্যন্তি ; অন্যে তু সাংখ্যেন প্রকৃতিপুরুষ-বৈলক্ষণ্যা-লোচনেন যোগেনাষ্টাঙ্গেনাপরে চ কর্ম্মযোগেন পশ্যন্তীতি সর্ব্বত্রানুষঙ্গঃ। এতেষাঞ্চ ধ্যানাদীনাং যথাযোগং ক্রমসমুচ্চয়ে সত্যপি তত্তন্নিষ্ঠাভেদাভি-প্রায়েণ বিকল্পোক্তিঃ ॥ ২৪ ॥

---

**সুঃ অনুঃ**—এইরূপে প্রকৃতি ও পুরুষের বিচারে জ্ঞানবানের প্রশংসা করিতেছেন—"য এবম্" ইত্যাদি। এইরূপ সাক্ষী প্রভৃতি-রূপে যিনি পুরুষকে অবগত হন এবং প্রকৃতিকেও সুখ-দুঃখাদির পরিণাম গুণগুলির সহিত যিনি জানেন, সেই পুরুষ সর্ব্বপ্রকারে বিধি উল্লঙ্ঘন করিয়া বিদ্যমান থাকিলেও পুনর্ব্বার জন্ম লাভ করেন না, অর্থাৎ মুক্তিই প্রাপ্ত হন ॥ ২৩ ॥

**শ্রীধরঃ**—অতিমন্দাধিকারিণাং নিস্তারোপায়মাহ—অন্যে ত্বিতি। অন্যে তু সাংখ্যযোগাদিমার্গেণ এবমুপদ্রষ্টৃত্বাদিলক্ষণমাত্মানং সাক্ষাৎ-কর্ত্তুমজানন্তোঽন্যেভ্য আচার্য্যেভ্য উপদেশতঃ শ্রুত্বা উপাসতে ধ্যায়ন্তি, তেঽপি চ শ্রদ্ধয়া উপদেশশ্রবণ-পরায়ণাঃ সন্তো মৃত্যুং সংসারং শনৈরতিতরন্ত্যেব ॥ ২৫ ।

**স্বঃ অনুঃ**—এই প্রকারে বিশুদ্ধ আত্মজ্ঞানের অপর উপায়ও বলিতেছেন—'ধ্যানেন" ইত্যাদি দুই শ্লোক। ধ্যানে—আত্মাকারে বিশ্বাসের পুনঃ পুনঃ অনুশীলন-দ্বারা, আত্মায়—দেহেই, আত্মা-দ্বারা—মন-দ্বারাই কেহ কেহ আত্মাকে দেখেন। কিন্তু অপর কেহ কেহ সাংখ্য—প্রকৃতি ও পুরুষের পার্থক্যের আলোচনাদ্বারা, কেহ কেহ বা অষ্টাঙ্গ-যোগ-দ্বারা অন্য লোকে কর্ম্মযোগের সাহায্যে আত্মাকে দর্শন করেন—এইরূপে সর্ব্বত্র সম্বন্ধ ; এই ধ্যানাদির যথাযোগ্য ক্রমের একত্র সংগ্রহ থাকিলেও সেই সেই উপায়ে নিষ্ঠার পার্থক্যের অভিপ্রায়েই বিকল্পগুলির কথন হইল ॥ ২৪ ॥

**স্বঃ অনুঃ**—অতি নিকৃষ্ট অধিকারিগণের নিস্তারের উপায় বলিতেছেন—"অন্যে তু" ইত্যাদি। অপর পুরুষগণ সাংখ্য ও যোগাদি উপায়ে এইরূপ সাক্ষিরূপাদি-লক্ষণযুক্ত আত্মাকে সাক্ষাৎ দেখিতে না পাইয়া অন্য আচার্য্য-মুখ হইতে উপদেশক্রমে শুনিয়া উপাসনা—ধ্যান করেন, তাঁহারাও শ্রদ্ধাপূর্ব্বক উপদেশ-শ্রবণে নিষ্ঠাবান্ হওয়ায় মৃত্যু—সংসার হইতে ধীরে ধীরে সম্পূর্ণরূপে উত্তীর্ণ হন ॥ ২৫ ॥

**মূঃ অনুঃ**—[প্রকৃতি-পুরুষ-বিবেক-জ্ঞানের ফল বলিতেছেন—]যিনি পুরুষকে ও স্বগুণাদি-সহিত প্রকৃতিকে এইরূপ জানেন, তিনি সর্ব্বপ্রকারে প্রকৃতিতে অবস্থিত হইয়াও পুনর্জন্ম প্রাপ্ত হন না ॥ ২৩ ॥

**মূঃ অনুঃ**—[এতাদৃশ বিশুদ্ধ আত্মজ্ঞানের বিভিন্ন সাধন দুই শ্লোকে বলিতেছেন—] কেহ কেহ অর্থাৎ বিশুদ্ধচিত্তগণ দেহমধ্যে আত্মাকে

**যাবৎ সংজায়তে কিঞ্চিৎ সত্ত্বং স্থাবরজঙ্গমম্।**

**ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগাত্তদ্বিদ্ধি ভরতর্ষভ ॥ ২৬॥**

---

হে ভরতর্ষভ! যাবৎ কিঞ্চিৎ (যাহা কিছু) স্থাবরজঙ্গমং (স্থাবর-জঙ্গম) সত্ত্বং (প্রাণী) সংজায়তে (উৎপন্ন হয়), তৎ (তৎসমস্ত) ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগাৎ (ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগ হইতে—উৎপন্ন বলিয়া) বিদ্ধি (জানিবে) ॥ ২৬ ॥

---

**শ্রীধরঃ**—তত্র কর্ম্মযোগস্য তৃতীয়চতুর্থপঞ্চমেষু প্রপঞ্চিতত্বাৎ, ধ্যানযোগস্য চ ষষ্ঠাষ্টময়োঃ প্রপঞ্চিতত্বাৎ, ধ্যানাদেশ্চ সাংখ্যবিবিক্তাত্মবিষয়ত্বাৎ সাংখ্যমেব প্রপঞ্চয়ন্নাহ—যাবদিতি, যাবদধ্যায়সমাপ্তিঃ। যাবৎ যৎকিঞ্চিৎ বস্তুমাত্রং সমুৎপদ্যতে, তৎ সর্ব্বং ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্যোগাদবিবেককৃত তাদাত্ম্যাধ্যাসাদ্ভবতীতি জানীহি ॥ ২৬ ॥

---

**মূঃ অনুঃ**—সেই বিষয়ে কর্ম্মযোগ তৃতীয়, চতুর্থ ও পঞ্চম অধ্যায়ে বিস্তৃতরূপে বিবৃত হইয়াছে, ধ্যানযোগ ষষ্ঠ ও অষ্টম অধ্যায়ে বিস্তৃতরূপে বর্ণিত হইয়াছে, ধ্যানাদিরও সাংখ্যজ্ঞান হইতে পৃথক্ আত্মবিষয়তা হওয়ায় অধ্যায়ের সমাপ্তি পর্য্যন্ত সাংখ্যই বিস্তারিতরূপে বর্ণন করিতেছেন—"যাবৎ" ইত্যাদি। যে-কিছু বস্তুমাত্র উৎপত্তি লাভ করে, সে-সমস্তই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের যোগ হইতে অর্থাৎ তাহাতেই অবিবেকজনিত আত্মার আরোপের ফলে হইয়া থাকে, জানিও ॥ ২৬ ॥

---

মনের দ্বারা ধ্যান করিয়া দর্শন করিয়া থাকেন। অপরে অর্থাৎ অবিশুদ্ধচিত্তগণমধ্যে কেহ সাংখ্যযোগদ্বারা, কেহ বা অষ্টাঙ্গযোগদ্বারা এবং অপর কেহ কর্ম্মযোগদ্বারা দর্শন করেন ॥ ২৪ ॥ (মূঃ অনুঃ)

**মূঃ অনুঃ**—[অতি নিম্নাধিকারিগণের নিস্তারের উপায় বলিতেছেন—] আর, অপর কেহ এইরূপ (তত্ত্ব বা উপায়) না জানিয়া, অন্যে আচার্য্যের নিকট উপদেশ শ্রবণ করিয়া উপাসনা করিয়া থাকেন; তাঁহারাও শ্রবণনিষ্ঠ হইয়া মৃত্যুকে অবশ্যই অতিক্রম করিতে পারেন ॥ ২৫ ॥

**সমং সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তং পরমেশ্বরম্।**
**বিনশ্যৎস্ববিনশ্যন্তং যঃ পশ্যতি স পশ্যতি ॥ ২৭ ॥**

সর্ব্বেষু ( সকল ) ভূতেষু ( ভূতমধ্যে ) সমং ( সমভাবে ) তিষ্ঠন্তং ( অবস্থিত ), বিনশ্যৎসু ( বিনাশশীল মধ্যে ) অবিনশ্যন্তং ( অবিনাশী ) পরমেশ্বরং ( পরমেশ্বরকে ) যঃ ( যিনি ) পশ্যতি ( দেখেন ), সঃ ( তিনি ) পশ্যতি ( সম্যক্ দর্শন করেন ) ॥ ২৭ ॥

**শ্রীধরঃ**—অবিবেককৃতং সংসারোদ্ভবমুক্ত্বা তন্নিবৃত্তয়ে বিবিক্তাত্ম-বিষয়ং সম্যগ্ দর্শনমাহ—সমমিতি। স্থাবরজঙ্গমাত্মকেষু ভূতেষু নির্ব্বিশেষং সদ্রূপেণ সমং যথা ভবত্যেবং তিষ্ঠন্তং পরমাত্মানং যঃ পশ্যতি, অতএব তেষু বিনশ্যৎস্বপ্যবিনশ্যন্তং যঃ পশ্যতি, স এব সম্যক্ পশ্যতি, নান্য ইত্যর্থঃ ॥ ২৭ ॥

**স্বঃ অনুঃ**—অবিবেক-জনিত সংসারের উৎপত্তি বলিয়া তাহার নিবৃত্তির জন্য বিশুদ্ধ আত্ম-বিষয়ে সম্যক্ দর্শন বলিতেছেন—"সমম্" ইত্যাদি। যিনি স্থাবর ও জঙ্গম সমস্ত ভূতে নির্ব্বিশেষভাবে ( সদ্রূপে ) সমানভাবেই অবস্থিত পরমাত্মার অবস্থিতি দর্শন করেন, অতএব সেই ভূতগুলির বিনাশেও পরমাত্মার অবিনাশ যিনি দর্শন করেন, তিনিই প্রকৃত দর্শন করেন ; অন্যে নহে ॥ ২৭ ॥

**মূঃ অনুঃ**—[ অধ্যায়সমাপ্তি পর্য্যন্ত সাংখ্যযোগের বিস্তার করিতে-ছেন—] হে ভরতশ্রেষ্ঠ ! যাহা কিছু স্থাবর-জঙ্গম প্রাণী জগতে উৎপন্ন হয়, তৎসমস্তই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগ হইতে উৎপন্ন বলিয়া জানিও ॥ ২৬ ॥

**মূঃ অনুঃ**—[ অবিবেক-জনিত সংসার ও বিশুদ্ধ আত্মজ্ঞান হইতে উহার নিবৃত্তি—তদভিপ্রায়ে সম্যক্ দর্শনের কথা বলিতেছেন—]সর্ব্বভূতে সমভাবে অবস্থিত, বিনাশশীল-মধ্যে অবিনাশী পরমেশ্বরকে যিনি দর্শন করেন, তিনি সম্যক্ দর্শন করেন ॥ ২৭ ॥

**সমং পশ্যন্ হি সর্ব্বত্র সমবস্থিতমীশ্বরম্।
ন হিনস্ত্যাত্মনাত্মানং ততো যাতি পরাং গতিম্ ॥ ২৮ ॥**

হি ( কারণ ) সর্ব্বত্র ( সর্ব্বভূতে ) সমং ( তুল্যভাবে ) সমবস্থিতম্ (বিরাজমান ) ঈশ্বরং ( পরমেশ্বরকে ) পশ্যন্ ( দর্শনকারী ব্যক্তি ) আত্মনা ( মন দ্বারা ) আত্মানং ( আত্মা বা চেতন-স্বরূপের ) ন হিনস্তি ( হিংসা করেন না ) ; ততঃ ( অতএব) পরাং ( পরমা) গতিং ( গতি ) যাতি ( লাভ করেন ) ॥ ২৮ ॥

**শ্রীধরঃ**—কুত ইত্যত আহ—সমং পশ্যন্নিতি। সর্ব্বত্র ভূতমাত্রে সমং সম্যগপ্রচ্যুতস্বরূপেনাবস্থিতং পরমাত্মানং পশ্যন্ হি যস্মাদাত্মনা স্বেনৈবাত্মানং ন হিনস্তি অবিদ্যয়া সচ্চিদানন্দরূপমাত্মানং তিরস্কৃত্য ন বিনাশয়তি, ততশ্চ পরাং গতিং মোক্ষং প্রাপ্নোতি , যস্ত্বেবং ন পশ্যতি, স হি দেহাত্মদর্শী, দেহেন সহাত্মানং হিনস্তি। তথা চ শ্রুতিঃ,—"অসূর্য্যা নাম তে লোকা অন্ধেন তমসাবৃতাঃ। তাংস্তে প্রেত্যাভিগচ্ছন্তি যে কে চাত্মহনো জনাঃ" ॥ ইতি ॥ ২৮ ॥

**স্বঃ অনুঃ**—কিরূপে ? ইহাতে বলিলেন—"সমং পশ্যন্" ইত্যাদি। সর্ব্বভূতে তুল্যভাবে—সম্যক্ অস্থলতরূপে অবস্থিত পরমাত্মাকে দেখিতে গিয়া যেহেতু তিনি আত্মাদ্বারা আত্মাকে হিংসা করেন না, অবিদ্যাদ্বারা সচ্চিদানন্দরূপ আত্মাকে নিন্দা-পূর্ব্বক বিনাশ করেন না, সেহেতু তিনি শ্রেষ্ঠ গতি মোক্ষই লাভ করেন ; কিন্তু যিনি এরূপ দেখেন না, তিনি দেহে আত্মবুদ্ধিকারী—তিনি দেহের সহিত আত্মার হিংসা করেন। এই বিষয়ে শ্রুতিও যথা—"সেই অসূর্য্য-নামক লোক-( স্থান ) গুলি অন্ধতামস-দ্বারা আবৃত ; যাহারা আত্মহত্যা করে, তাহারা পরলোকে সেই লোক-(স্থান) গুলিতে পতিত হয়।" ॥ ২৮ ॥

**মূঃ অনুঃ**— [ কিরূপে ইহা সম্যগ্ দর্শন, তাহাই বলিতেছেন—] কারণ, সর্ব্বভূতে সমভাবে বিরাজমান পরমেশ্বরকে দর্শনকারী ব্যক্তি নিজে আত্মঘাতী হন না ; অতএব পরমা গতি লাভ করেন ॥ ২৮ ॥

**প্রকৃত্যৈব চ কর্ম্মাণি ক্রিয়মাণানি সর্ব্বশঃ।**
**যঃ পশ্যতি তথাত্মানমকর্ত্তারং স পশ্যতি ॥ ২৯ ॥**

---

যঃ ( যিনি ) কর্ম্মাণি ( কর্ম্মসকলকে ) প্রকৃত্যা এব ( প্রকৃতি-কর্ত্তৃকই ) সর্ব্বশঃ (সর্ব্ব-প্রকারে ) ক্রিয়মাণানি ( অনুষ্ঠিত হইতেছে—), তথা ( এবং ) আত্মানম্ ( আত্মাকে ) অকর্ত্তারং ( অকর্ত্তা ) পশ্যতি ( দর্শন করেন ), সঃ ( তিনি ) পশ্যতি ( প্রকৃত দর্শন করেন ) ॥ ২৯ ॥

---

**শ্রীধরঃ**—ননু শুভাশুভকর্ম্মকর্ত্তৃত্বেন বৈষম্যে দৃশ্যমানে কথমাত্মনঃ সমত্বমিত্যাশঙ্ক্যাহ—প্রকৃত্যৈবেতি। প্রকৃত্যৈব দেহেন্দ্রিয়াকারেণ পরিণতয়া সর্ব্বশঃ সর্ব্বৈঃ প্রকারৈঃ ক্রিয়মাণানি কর্ম্মাণি যঃ পশ্যতি, তথাত্মানঞ্চাকর্ত্তারং দেহাভিমানেনৈবাত্মনঃ কর্ত্তৃত্বং, ন স্বত ইত্যেবং যঃ পশ্যতি, স এব সম্যক্ পশ্যতি, নান্য ইত্যর্থঃ ॥ ২৯ ॥

---

**সুঃ অনুঃ**—যদি বল, শুভ ও অশুভ কর্ম্মের কারকরূপে বৈষম্য দেখা গেলেও কিরূপে আত্মার তুল্যতা হইতে পারে? এই আশঙ্কায় বলিলেন—"প্রকৃত্যা" ইত্যাদি। দেহ ও ইন্দ্রিয়রূপে পরিণতা প্রকৃতি সর্ব্বপ্রকারে কার্য্যগুলি করিতেছে—ইহা যিনি দেখেন এবং দেহে আত্মবুদ্ধিহেতুই আত্মার কর্ত্তৃত্ব-বোধ, আপনা হইতে নহে, অতএব আত্মা কোন কর্ম্ম করেন না,— এইরূপ যিনি দেখেন, তিনিই ঠিক দেখিতেছেন; অন্যে নহে ॥ ২৯ ॥

---

**মূঃ অনুঃ**—[শুভাশুভ কর্ম্মের কর্ত্তা আত্মাতে সমভাব কেমন করিয়া হয়—তদুত্তরে বলিতেছেন—] সকল কর্ম্ম সর্ব্বপ্রকারে প্রকৃতি-কর্ত্তৃকই অনুষ্ঠিত হয় এবং আত্মা অকর্ত্তা—ইহা যিনি দর্শন করেন, তিনিই সম্যগ্‌দর্শী ॥ ২৯ ॥

**যদা ভূতপৃথগ্‌ভাবমেকস্থমনুপশ্যতি ।**
**অতএব চ বিস্তারং ব্রহ্ম সম্পদ্যতে তদা ॥ ৩০ ॥**

[তাদৃশ দ্রষ্টা] যদা (যে কালে) ভূতপৃথগ্‌ভাবং (ভূতসকলের ভিন্ন ভিন্ন ভাবসমূহকে) একস্থং (এক প্রকৃতিতে অবস্থিত) ততঃ এব চ (এবং সেই প্রকৃতি হইতেই) [তাহাদের] বিস্তারং (বিস্তার বা প্রকাশ) অনুপশ্যতি (বুঝিতে পারেন), তদা (তখন) [তিনি] ব্রহ্ম সম্পদ্যতে (ব্রহ্ম-স্বরূপতা উপলব্ধি করেন) ॥ ৩০ ॥

**শ্রীধরঃ**—ইদানীং ভূতানামপি প্রকৃতিতাবন্মাত্রত্বেনাভেদাদ্ভূতভেদকৃতমপ্যাত্মনো ভেদমপশ্যন্ ব্রহ্মত্বমুপৈতীত্যাহ—যদেতি। যদা ভূতানাং স্থাবরজঙ্গমানাং পৃথগ্‌ভাবং ভেদং একস্থং একস্যামেবেশ্বরশক্তিরূপায়াং প্রকৃতৌ প্রলয়ে স্থিতমনুপশ্যতি আলোচয়তি, অতএব তস্যা এব প্রকৃতেঃ সকাশাদ্ভূতানাং বিস্তারং সৃষ্টিসময়ে অনুপশ্যতি, তদা প্রকৃতিতাবন্মাত্রত্বেন ভূতানামপ্যভেদং পশ্যন্ পরিপূর্ণং ব্রহ্ম সংপদ্যতে ব্রহ্মৈব ভবতীত্যর্থঃ ॥৩০॥

**সুঃ অনুঃ**—ভূতসমূহ কেবল প্রকৃতিরূপে অভিন্ন হওয়ায় আকার-গত পার্থক্য থাকিলেও যিনি আত্মার ভেদ-দর্শন করেন না, তিনি ব্রহ্ম-ভাব লাভ করেন। এক্ষণে ইহাই বলিলেন—"যদা" ইত্যাদি। যখন স্থাবর-জঙ্গম ভূতসমূহের পৃথগ্‌ভাব একস্থ—একমাত্র ঈশ্বর-শক্তি প্রকৃতিতে প্রলয়কালে অবস্থিত বলিয়া দেখেন অর্থাৎ যিনি আলোচনা করেন, অতএব সেই প্রকৃতির নিকট হইতে ভূতসমূহের বিস্তার সৃষ্টি-সময়ে চিন্তা করেন, তখন কেবল প্রকৃতিরূপে ভূতসমূহেরও অভেদ দর্শন করিয়া পরিপূর্ণ ব্রহ্ম প্রাপ্ত হন—তিনি ব্রহ্মই হন ॥ ৩০ ॥

**মূঃ অনুঃ**—[এক্ষণে, ভূতসকলও প্রকৃতিমাত্র বলিয়া প্রকৃতি হইতে অভিন্ন হওয়ায় ভূতরূপ উপাধি-জনিত যে আত্মার ভেদ, তাহা যিনি না দেখেন, তিনি ব্রহ্মত্ব প্রাপ্ত হন, ইহাই বলিতেছেন—] তাদৃশ সম্যগ্‌ দ্রষ্টা যে কালে ভূতসমূহের পৃথক্ পৃথক্ ভাব সকলকে একমাত্র প্রকৃতিতে

**অনাদিত্বান্নির্গুণত্বাৎ পরমাত্মায়মব্যয়ঃ।**
**শরীরস্থোঽপি কৌন্তেয় ন করোতি ন লিপ্যতে ॥ ৩১ ॥**

হে কৌন্তেয় ! অনাদিত্বাৎ (অনাদিত্ব-হেতু) [ও] নির্গুণত্বাৎ (গুণাতীতত্ব-হেতু) অয়ম্ (এই) অব্যয়ঃ (অবিকারী) পরমাত্মা শরীরস্থঃ অপি (দেহমধ্যে অবস্থিত হইয়াও) ন করোতি (কোন কর্ম্ম করেন না) [এবং] ন লিপ্যতে (কোন কর্ম্মফলেও লিপ্ত হন না) ॥ ৩১ ॥

**শ্রীধরঃ**—তথাপি সংসারাবস্থায়াং দেহসম্বন্ধনিমিত্তৈঃ কর্ম্মভিস্তৎফলৈশ্চ সুখদুঃখাদিভির্বৈষম্যং দুষ্পরিহরমিতি কুতঃ সমদর্শনম্ ? তত্রাহ—অনাদিত্বাদিতি। যদুৎপত্তিমৎ, তদেব হি ব্যতি, বিনাশমেতি, যচ্চ গুণবদ্বস্তু, তস্য গুণনাশে ব্যয়ো ভবতি ; অয়ং তু পরমাত্মা অনাদির্নির্গুণশ্চ, অতোঽব্যয়ঃ অবিকারীত্যর্থঃ, তস্মাৎ শরীরে স্থিতোঽপি ন কিঞ্চিৎ করোতি ন চ কর্ম্মফলৈর্লিপ্যতে ॥ ৩১ ॥

**সুঃ অনুঃ**—তথাপি পরমেশ্বরের সংসারাবস্থায় দেহের সম্বন্ধ-জনিত কর্ম্ম ও তাহার ফল সুখ-দুঃখাদি দ্বারা বৈষম্য পরিহার করা দুষ্কর, অতএব কিরূপে সমদর্শন হয় ? তাহাতে বলিলেন—"অনাদিত্বাৎ" ইত্যাদি। যাহার জন্ম আছে, তাহাই বিনাশ পায়, যাহা গুণযুক্ত বস্তু তাহার গুণের ধ্বংসে তাহার নাশ হয়। কিন্তু এই পরমাত্মা অনাদি ও নির্গুণ, অতএব অব্যয় ও বিকারশূন্য। সুতরাং তিনি শরীরে অবস্থিত হইয়াও কিছুই করেন না বা কর্ম্মের ফলের সহিত সংযুক্ত হন না ॥ ৩১ ॥

অবস্থিত এবং প্রকৃতি হইতেই তাহাদের বিস্তার বুঝিতে পারেন, তখন তিনি ব্রহ্ম-স্বরূপতা উপলব্ধি করেন ॥ ৩০ ॥ (মূঃ অনুঃ)

**মূঃ অনুঃ**—[তথাপি দেহবদ্ধ আত্মার সংসারদশায় সুখ-দুঃখাদি-হেতু বৈষম্য দুষ্পরিহার্য্য ; অতএব তাহার পক্ষে সমদর্শন কোথায় ? তাহাতে বলিতেছেন—] অনাদিত্ব ও নির্গুণত্ব-নিবন্ধন অবিকারী পরমাত্মা শরীরস্থ হইয়াও [কিছু] করেনও না, [কোন কর্ম্মফলে] লিপ্তও হন না ॥৩১॥

**যথা সর্ব্বগতং সৌক্ষ্ম্যাদাকাশং নোপলিপ্যতে।**
**সর্ব্বত্রাবস্থিতো দেহে তথাত্মা নোপলিপ্যতে ॥ ৩২ ॥**
**যথা প্রকাশয়ত্যেকঃ কৃৎস্নং লোকমিমং রবিঃ।**
**ক্ষেত্রং ক্ষেত্রী তথা কৃৎস্নং প্রকাশয়তি ভারত ॥ ৩৩ ॥**

---

যথা ( যেমন ) সর্বগতং ( সর্ব্বত্র অবস্থিত ) [ হইয়াও ] আকাশং ( আকাশ ) সৌক্ষ্ম্যাৎ ( সূক্ষ্মতা-হেতু ) ন উপলিপ্যতে ( কোন বস্তুর দ্বারা উপলিপ্ত হয় না ) তথা ( তদ্রূপ ) দেহে ( দেহ-মধ্যে ) সর্বত্র ( সর্বস্থান ব্যাপিয়া ) অবস্থিতঃ ( অবস্থিত ) আত্মা [অপি—ও ] ন উপলিপ্যতে ( দেহাদি-ধর্ম্মে উপলিপ্ত হন না ) ॥ ৩২ ॥

হে ভারত! যথা ( যেরূপ ) একঃ (এক) রবিঃ ( সূর্য্য ) ইমং (এই) কৃৎস্নং (সমগ্র) লোকং ( জগৎকে ) প্রকাশয়তি ( প্রকাশ করে ), তথা (তদ্রূপ ) ক্ষেত্রী ( ক্ষেত্রাধিষ্ঠিত আত্মা ) কৃৎস্নং ( সমগ্র ক্ষেত্রং ( দেহকে ) প্রকাশয়তি ( প্রকাশিত করে ) ॥ ৩৩ ॥

---

**শ্রীধরঃ**—তত্র হেতুং সদৃষ্টান্তমাহ—যথেতি। যথা সর্ব্বগতং পঙ্কাদিষ্বপি স্থিতমাকাশং সৌক্ষ্ম্যাদসঙ্গত্বাৎ পঙ্কাদিভির্নোপলিপ্যতে, তথা সর্বত্র উত্তমে, মধ্যমে, অধমে বা দেহে স্থিতোঽপ্যাত্মা নোপলিপ্যতে দৈহিকৈর্দোষগুণৈর্ন যুজ্যতে ইত্যর্থঃ ॥ ৩২ ॥

**শ্রীধরঃ**—অসঙ্গত্বাল্লেপো নাস্তীত্যাকাশদৃষ্টান্তেন দর্শিতং, প্রকাশকত্বাচ্চ প্রকাশ্যধর্ম্মৈর্ন যুজ্যত ইতি রবিদৃষ্টান্তেনাহ—যথা প্রকাশয়তীতি। স্পষ্টোঽর্থঃ ॥ ৩৩ ॥

---

**সুঃ অনুঃ**—সেই বিষয়ে দৃষ্টান্তের সহিত যুক্তি বলিলেন—"যথা" ইত্যাদি। যেরূপ সর্বত্রস্থিত—পঙ্ক প্রভৃতিতেও অবস্থিত আকাশ সূক্ষ্মতা ও অনাসক্তিহেতু পঙ্কাদি-দ্বারা সংযুক্ত হয় না, সেইরূপ সমস্ত উত্তম, মধ্যম বা অধম দেহে থাকিয়াও আত্মা উপলিপ্ত হন না—দেহ-সম্বন্ধীয় দোষ ও গুণের সহিত যুক্ত হন না। ইহাই অর্থ ॥ ৩২ ॥

**ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োরেবমন্তরং জ্ঞানচক্ষুষা।**
**ভূতপ্রকৃতিমোক্ষঞ্চ যে বিদুর্যান্তি তে পরম্ ॥ ৩৪ ॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে প্রকৃতিপুরুষবিবেকযোগো নাম ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥

---

যে (যাঁহারা) ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ (ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের) অন্তরম্ (ভেদ) এবং (উক্ত প্রকারে) জ্ঞানচক্ষুষা (জ্ঞানচক্ষু-দ্বারা) বিদুঃ (জানেন), ভূতপ্রকৃতিমোক্ষং চ (এবং ভূতসকলের প্রকৃতি হইতে মোক্ষের বিষয়) [অবগত হন], তে (তাঁহারা) পরং (পরম পদ) যান্তি (প্রাপ্ত হন) ॥ ৩৪ ॥

---

**শ্রীধরঃ**—অধ্যায়ার্থমুপসংহরতি—ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োরিতি। **এবমুক্ত**-প্রকারেণ ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োরন্তরং ভেদং বিবেকজ্ঞানলক্ষণেন **চক্ষুষা** যে বিদুঃ, তথা যেয়মুক্তা ভূতানাং প্রকৃতিস্তস্যাঃ সকাশাৎ মোক্ষং মোক্ষোপায়ং ধ্যানাদিকঞ্চ যে বিদুস্তে পরং পদং যান্তি ॥ ৩৪ ॥

বিবিক্তৌ যেন তত্ত্বেন মিশ্রৌ প্রকৃতিপুরুষৌ
তং বন্দে পরমানন্দং নন্দনন্দনমীশ্বরম্ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায়াং স্বামিকৃতটীকায়াং সুবোধিন্যাং প্রকৃতিপুরুষবিবেক-যোগো (বা ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিভাগযোগো) নাম ত্রয়োদশোঽধ্যায়ঃ।

---

**সুঃ অনুঃ**—অসঙ্গহেতু আত্মার সংযোগ নাই, ইহা আকাশের দেখাইয়াছেন। স্বয়ং প্রকাশক হওয়ায় প্রকাশযোগ্য পদার্থের ধর্ম্মের সহিত তাঁহার সংযোগ নাই, ইহা সূর্য্যের উদাহরণে বলিলেন—"যথা প্রকাশয়তি" অর্থাৎ 'যেমন সূর্য্য প্রকাশ করেন' ইত্যাদি ॥ ৩৩ ॥

---

**মূঃ অনুঃ**—[উক্ত বিষয়ে দৃষ্টান্ত বলিতেছেন—] যেমন আকাশ সর্বত্রাবস্থিত হইয়াও সূক্ষ্মতা-হেতু উপলিপ্ত হয় না, তদ্রূপ দেহে সর্ব্বত্র অবস্থিত আত্মাও উপলিপ্ত হন না ॥ ৩২ ॥

**স্বঃ অনুঃ**—অধ্যায়ের তাৎপর্য্য উপসংহার রিতেছেন—"ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞয়োঃ" ইত্যাদি। এই প্রকারে ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের পার্থক্য যাঁহারা বিবেকজ্ঞানরূপ চক্ষুদ্বারা জানিতে পারেন, আরও যাঁহারা ভূতগণের পূর্ব্বোক্তরূপা প্রকৃতি ও তাহা হইতে মোক্ষের উপায় ধ্যানাদি জানেন, তাঁহারা পরমপদ প্রাপ্ত হন ॥ ৩৪ ॥

যে তত্ত্বদ্বারা ( পরস্পর ) মিশ্র প্রকৃতি ও পুরুষ পৃথগ্‌রূপে বিচারিত হয়, সেই পরমানন্দ নন্দনন্দন ঈশ্বরকে বন্দনা করি।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীধরস্বামিকৃত-টীকা 'সুবোধিনী'তে প্রকৃতিপুরুষবিবেক-যোগ ( ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ বিভাগ-যোগ ) নামক ত্রয়োদশ অধ্যায়।

---

**মূঃ অনুঃ**—[ পূর্বে আকাশের দৃষ্টান্ত কথিত হইয়াছে। এক্ষণে, আত্মা প্রকাশক বলিয়া প্রকাশ্য পদার্থের কোন ধর্ম্মের দ্বারা যে যুক্ত হয় না, তাহা সূর্য্যের দৃষ্টান্ত-সাহায্যে বুঝাইতেছেন—] হে ভারত! যেরূপ এক সূর্য্য এই সমগ্র জগৎকে প্রকাশ করে, তদ্রূপ ক্ষেত্রাধিষ্ঠিত আত্মা সমগ্র দেহকে প্রকাশিত অর্থাৎ চেতনাযুক্ত করে ॥ ৩৩ ॥

**মূঃ অনুঃ**—[ উপসংহারের অধ্যায়ের উদ্দেশ্য বলিতেছেন—] যাঁহারা উক্ত প্রকারে জ্ঞানচক্ষুর্দ্বারা ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের ভেদ এবং ভূত-সকলের প্রকৃতি-কবল হইতে মুক্তির বিষয় অবগত হন, তাঁহারা পরম পদ প্রাপ্ত হন ॥ ৩৪ ॥

ইতি ব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোকনিবদ্ধ স্মৃতি-গ্রন্থে ভীষ্মপর্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায় যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে প্রকৃতি-পুরুষ-বিবেকযোগ ( বা ক্ষেত্রক্ষত্রজ্ঞ-বিভাগ যোগ ) নামক ত্রয়োদশ অধ্যায়।

---

## কতিপয় তথ্য

**ক্ষেত্র**—ভোগায়তন শরীর। সংসার বীজের অথবা ভোগ্য সুখ-দুঃখাদির অঙ্কুরোদ্গম-স্থান বলিয়া, কিম্বা ভোগের স্থান বলিয়া দেহকে 'ক্ষেত্র' বলা হয়।

**ক্ষেত্রজ্ঞ**—(১) এই দেহ বা ক্ষেত্রে যাঁহার অহং মম-বুদ্ধি, তিনি ক্ষেত্রজ্ঞ। (২) যিনি দেহকে আত্মা হইতে শয্যা, আসন, বস্ত্রাদির ন্যায় ভিন্ন এবং আত্মার ভোগ ও মোক্ষের সাধন বলিয়া জানেন, তিনি ক্ষেত্রজ্ঞ। (৩) এই শরীরকে অবয়বশঃ—অবয়ব-বিভাগে ও সংঘাতরূপে সমষ্টিভাবে আমি জানি, এই জ্ঞান যাঁহার আছে, তিনি ক্ষেত্রজ্ঞ।

অতএব উপরি-উক্ত ত্রিবিধ (বরং একবিধ) অর্থে ক্ষেত্রজ্ঞ-শব্দে দেহাবস্থিত 'জীবাত্মা' বা 'দেহী' বুঝায়।

ক্ষেত্রজ্ঞ-শব্দের অপর অর্থ—দেহাধিষ্ঠিত 'পরমাত্মা' (অন্তর্য্যামী)—(গীঃ ১৩।২)। জীব-ক্ষেত্রজ্ঞ নিজ নিজ-দেহকে মাত্র জানেন; কিন্তু সর্বেশ্বরপরমাত্মা-ক্ষেত্রজ্ঞ নিয়ামকরূপে ও পরিপালকরূপে সকল ক্ষেত্রকেই জানেন। অতএব জীব-স্বক্ষেত্রজ্ঞ, পরমাত্মা-সর্বক্ষেত্রজ্ঞ। এই অর্থে অন্বয়—"সর্বক্ষেত্রে অনুগত আমাকেও ক্ষেত্রজ্ঞ জানিও।" (গীঃ ১৩।২২) শ্লোকে পরমাত্মা-ক্ষেত্রজ্ঞের বিষয় কথিত হইয়াছে।

ব্যাখ্যান্তরে—জীব-ক্ষেত্রজ্ঞকে আমি বলিয়াই (মামেব) জান। বদ্ধ-ক্ষেত্রজ্ঞ তাহার শুদ্ধস্বরূপে চিদংশে ভগবানের সজাতীয় বিভিন্নাংশ। এই বিচারে জীব-ক্ষেত্রজ্ঞ ও পরমাত্মা-ক্ষেত্রজ্ঞের নিত্যভেদ-সত্ত্বেও একাত্মতা কথিত হইয়াছে।

**ব্রহ্মসূত্রপদ**—ব্রহ্ম-স্বরূপ-প্রতিপাদনোদ্দেশ্যে শ্রুতির প্রকৃত তাৎপর্য্য-বোধনার্থ শ্রীব্যাসদেব-কর্ত্তৃক রচিত সূত্রসমূহ—ব্রহ্মসূত্র বা বেদান্ত-দর্শন। উহার পদ অর্থাৎ বাক্য। ব্রহ্মসূত্রের নামান্তর—উত্তর-মীমাংসা। ইহাই বস্তুতঃ প্রকৃত ও বিশুদ্ধ আস্তিক্য-দর্শন।

**মহাভূত প্রভৃতি**—পৃথিবী, সলিল, তেজ, বায়ু ও আকাশ—এই পঞ্চ স্থূল মহাভূত। স্থূল পঞ্চ মহাভূতের সূক্ষ্ম ও কারণ অবস্থা—গন্ধ, রস, রূপ, স্পর্শ ও শব্দ—এই পঞ্চ তন্মাত্র (সূক্ষ্ম মহাভূত)। পঞ্চ তন্মাত্রের কারণ—অহঙ্কার, অহঙ্কারের কারণ বুদ্ধি বা মহৎ, বুদ্ধি বা মহতের কারণ—প্রকৃতি, অব্যক্ত (সত্ত্ব, রজঃ ও তমঃ—এই তিনের সাম্যাবস্থা)। গন্ধাদি পঞ্চতত্ত্ব যথাক্রমে নাসিকা, জিহ্বা, চক্ষু, ত্বক্ ও কর্ণ—এই পঞ্চ জ্ঞানেন্দ্রিয়ের গ্রাহ্য বিষয়। বাক্, পাণি, পাদ, পায়ু, উপস্থ—ইহারা পঞ্চ কর্ম্মেন্দ্রিয়। পঞ্চ জ্ঞানেন্দ্রিয়, পঞ্চ কর্ম্মেন্দ্রিয় ও মন—এই একাদশ ইন্দ্রিয় অহঙ্কার হইতেই উৎপন্ন। প্রকৃতি হইতে পঞ্চ মহাভূত পর্য্যন্ত—চব্বিশটী তত্ত্ব। প্রকৃতির অতীত জীব বা পুরুষ—পঞ্চবিংশ তত্ত্ব। এই পঁচিশটী তত্ত্ব নিরীশ্বর;সাংখ্য-দর্শনের আলোচ্য বিষয়। এই পঞ্চবিংশতি তত্ত্বেরও ঊর্দ্ধে সর্বকারণ-কারণরূপে অবস্থিত—ষড়্‌বিংশ তত্ত্ব 'পরম পুরুষ' পরাৎপর তত্ত্ব—ব্রহ্ম, পরমাত্মা, ভগবান্)। এই ষড়্‌বিংশ তত্ত্বের জ্ঞানই তত্ত্ব-বিজ্ঞান।

**ধ্যান**—ভক্তিযোগ (রামানুজ); বিশুদ্ধচিত্তে উদিত মহেশ্বর-স্বরূপের মানস প্রত্যক্ষ (বলদেব); আত্মাকার-প্রত্যয়া বৃত্তি (শ্রীধর)।

**সাংখ্য**—বেদোক্ত ভগবৎস্বরূপজ্ঞান (মধ্ব); প্রকৃতি-পুরুষের ভেদালোচনা (শ্রীধর); জ্ঞান যাহাতে ধ্যান তদধীন (বলদেব)। সম্যক্ জ্ঞানই সাংখ্য অর্থাৎ বিশুদ্ধ তত্ত্বজ্ঞান,—ইহা নিরীশ্বর সাংখ্য-দর্শন নহে।

**যোগ**—অষ্টাঙ্গ যোগ—যাহাতে জ্ঞান তদধীন ( বলদেব ); অন্তর্গত জ্ঞানযুক্ত কর্মযোগ ( রামানুজ ),—এই বিচারে অষ্টাঙ্গ যোগ কর্মযোগের অন্তর্ভূর্ক্ত। যোগ অর্থাৎ অষ্টাঙ্গযোগ ( শ্রীধর )

**কর্ম্মযোগ**—অন্তর্গত ধ্যান-জ্ঞানযুক্ত নিষ্কাম কর্ম্ম ( বলদেব ); ঈশ্বরার্পণ-বুদ্ধিতে অনুষ্ঠিত কর্ম্ম।

---

# পরিপ্রশ্নমালা

১। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ কাহাকে বলে ? ( গীঃ ১৩।১ )

২। সর্বক্ষেত্রজ্ঞ বা সর্বান্তর্যামী কে ? ( গীঃ ১৩।২ )

৩। তত্ত্বোপলব্ধিসাধকের কি কি গুণ বা লক্ষণ আছে ? (গীঃ ১৩।৭-১১)

৪। পরব্রহ্মের স্বরূপ কিরূপ ? ( গীঃ ১৩।১২—১৭ )

৫। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ-জ্ঞান ব্যতীত ভগবত্তত্ত্ব সম্যগ্ উপলব্ধ হয় কি ? গীঃ ১৩।১৮ )

৬। জীব ও ঈশ্বর বা প্রকৃতি ও পুরুষের পরস্পর সম্বন্ধ কিরূপ ? (গীঃ ১৩।২০ )

৭। ভক্তিযোগের সহিত ধ্যান, সাংখ্য-যোগ ও কর্ম্ম-যোগের কিরূপে সমন্বয় হয় ? ( গীঃ ১৩।২৪-২৫ )

৮। সর্বত্র ঈশ্বর-বিভূতি ও তদন্তর্য্যামিত্বোপলব্ধি হইলে কি প্রাপ্য হয় ? ( গীঃ ১৩।৩০ )

৯। আত্মা, পরমাত্মা কি প্রকৃতির কোনও গুণ বা বিকারে লিপ্ত হন ? ( গীঃ ১৩।৩১-৩৩ )

১০। প্রকৃতিপুরুষ-বিবেক-সম্পন্ন ব্যক্তির কিরূপ গতি লাভ হয় ? (গীঃ ১৩।৩৪ )

---

# চতুর্দ্দশোঽধ্যায়ঃ

## গুণত্রয়-বিভাগ-যোগ

### কথাসার

প্রকৃতি-পুরুষের স্বতন্ত্রতা নিষেধপূর্ব্বক প্রকৃতির গুন-সঙ্গ হইতে সংসার-বৈচিত্র্যের সবিস্তার বর্ণন এই অধ্যায়ের বিষয়।

বিবিধ জ্ঞানরূপ সাধন-মধ্যে সত্ত্ব-রজস্তমঃ এই ত্রিগুণের জ্ঞান—এক শ্রেষ্ঠ জ্ঞান বা উপদেশ। গুণত্রয়ের তত্ত্ব আয়ত্ত হইলে দেহ-বন্ধন হইতে ঐকান্তিক-মুক্তি লাভ হয়, তখন সৃষ্টির আদিতেও পুনর্জন্ম হয় না এবং প্রলয়েও কোন দুঃখ-প্রাপ্তি ঘটে না। আদি-সৃষ্টিকালে এবং পরবর্ত্তী কালেও জগতে যত জীবসৃষ্টি হইয়া থাকে, ঈশ্বরেচ্ছাক্রমে প্রকৃতি-পুরুষের সংযোগই তাহার কারণ। প্রলয়ান্তে সৃষ্টির প্রারম্ভে পরম-পুরুষ অণুচেতন জীবসমূহকে তাহাদের বাসনানুযায়ী ত্রিগুণময়ী প্রকৃতির সহিত সংযুক্ত করিয়া দেন। ইহাই প্রকৃতিরূপ ক্ষেত্রে পুরুষ ঈশ্বরের বীর্য্যাধান। অনন্তর প্রকৃতির ত্রিগুণ নির্ব্বিকার চিৎস্বরূপ জীবকে গুণজাত দেহে আবদ্ধ করে।

সত্ত্বগুণ প্রকাশ-স্বভাব ও শান্ত, তাহা জীবকে জ্ঞান ও সুখে আসক্ত করে। রজোগুণ রাগাত্মক, তৃষ্ণা ও আসক্তি-জনক, তাহা জীবকে কর্ম্মে আসক্ত করে। তমোগুণ অজ্ঞানজাত ও মোহন-স্বভাব, তাহা জীবকে প্রমাদ, আলস্যাদিতে আবদ্ধ করে। রজস্তমঃকে অভিভূত করিয়া সত্ত্ব, সত্ত্ব-তমঃকে অভিভূত করিয়া রজঃ, সত্ত্বরজঃকে অভিভূত করিয়া তমঃ প্রাধান্য লাভ করিতে পারে। ঐ প্রকারে সত্ত্বের প্রাধান্যে প্রকাশ ও জ্ঞান, রজোগুণের প্রাধান্যে লোভ, কর্ম্মপ্রবৃত্তি, উদ্যম, স্পৃহা এবং তমোগুণের

প্রাধান্যে অজ্ঞান, উদ্যমাভাব, অনবধানতা, মোহ—বৃদ্ধি প্রাপ্ত হয়। সত্ত্বগুণের ফল—সুখ, রজোগুণের ফল—দুঃখ, তমোগুণের ফল—অজ্ঞান। সত্ত্বগুণীর স্বর্গাদি উর্দ্ধগতি, রজোগুণীর মর্ত্ত্যে অবস্থিতি ও তমোগুণীর অধোগতি লাভ হয়।

জাগতিক ব্যাপারে গুণত্রই কর্ত্তা, কিন্তু পরম-পুরুষ গুণত্রয়ের অতীত ও অধীশ্বর—ইহা জানিয়া ত্রিগুণকে অতিক্রম করিয়া মুক্তি-লাভে অমৃতত্ব প্রাপ্তি হয়।

গুণাতীত ব্যক্তি দ্বেষ, আকাঙ্ক্ষার অতীত, উদাসীন, অচঞ্চল, সুখ-দুঃখপ্রিয়াপ্রিয়-নিন্দাস্তুতি-মানাপমান ও শত্রুমিত্রে সমভাব, ধীর, সর্বোদ্যম-পরিত্যাগী। ঐকান্তিক ভক্তিযোগেই গুণত্রয় অতিক্রম করিয়া ব্রহ্মভাবের যোগ্যতা লাভ হয়। শ্রীভগবান্ই ব্রহ্মের নিত্যামৃতের, সনাতন-ধর্মের ও ঐকান্তিক সুখের প্রতিষ্ঠা।

**শিক্ষা**—গুণত্রয়ের মধ্যে সত্ত্বগুণেরই সমাদর। গুণত্রয়ের অতীত বিশুদ্ধসত্ত্বময় ভগবান্কে পাইতে হইলে শুদ্ধসত্ত্বে অবস্থিত হইতে হইবে। সর্ববন্ধনমুক্ত হইয়া হরিভজন করিবার জন্য শ্রীহরির প্রতি অব্যভিচারিণী ভক্তিই আশ্রয়ণীয়া।

---

শ্রীভগবান্ উবাচ—

**পরং ভূয়ঃ প্রবক্ষ্যামি জ্ঞানানাং জ্ঞানমুত্তমম্।**
**যজ্ জ্ঞাত্বা মুনয়ঃ সর্ব্বে পরাং সিদ্ধিমিতো গতাঃ ॥ ১ ॥**

শ্রীভগবান্ উবাচ ( শ্রীভগবান্ বলিলেন—) [ হে অর্জ্জুন ! ] ভূয়ঃ (আবার) [তোমাকে] জ্ঞানানাং ( উপদেশ বা সাধন-সকলের মধ্যে ) উত্তমং ( মুখ্য ) পরং ( অপর এক) জ্ঞানং ( উপদেশ ) প্রবক্ষ্যামি ( বলিব ), যৎ ( যে জ্ঞান) জ্ঞাত্বা (অবগত হইয়া ) সর্ব্বে ( সকল) মুনয়ঃ ( মুনিগণ ) ইতঃ ( এই দেহ-বন্ধন হইতে ) পরাং ( পরম ) সিদ্ধিং ( মুক্তি ) গতাঃ ( লাভ করিয়াছেন ) ॥ ১ ॥

পুংপ্রকৃত্যোঃ স্বতন্ত্রত্বং বারয়ন্ গুণসঙ্গতঃ।
প্রাহ সংসারবৈচিত্র্যং বিস্তরেণ চতুর্দ্দশে ॥

**শ্রীধরঃ**—"যাবৎ সংজায়তে কিঞ্চিৎ সত্ত্বং স্থাবরজঙ্গমম্। ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞসংযোগাত্তদ্বিদ্ধি ভরতর্ষভ ॥" ইত্যুক্তং, স চ ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ সংযোগো নিরীশ্বরসাংখ্যানামিব ন স্বাতন্ত্র্যেণ, কিন্ত্বীশ্বরেচ্ছয়ৈবেতি কথনপূর্ব্বকং "কারণং গুণসঙ্গোঽস্য সদসদ্‌যোনিজন্মসু" ইত্যনেনোক্তং সত্ত্বাদি-গুণকৃতং সংসারবৈচিত্র্যং প্রপঞ্চয়িষ্যন্নেবংভূতং বক্ষ্যমাণমর্থং স্তৌতি—শ্রীভগবান্ উবাচ "পরং ভূয়ঃ" ইতি দ্বাভ্যাম্। পরং পরমাত্ম-নিষ্ঠং 'জ্ঞায়তেঽনেনে'তি জ্ঞানমুপদেশং ভূয়োঽপি তুভ্যং প্রকর্ষেণ বক্ষ্যামি। কথম্ভূতম্ ? জ্ঞানানাং তপঃকর্ম্মাদিবিষয়ানাং মধ্যে উত্তমং মোক্ষহেতুত্বাৎ। তদেবাহ—যজ্ জ্ঞাত্বা প্রাপ্য মুনয়ো মননশীলাঃ সর্ব্বে ইতো দেহবন্ধনাৎ পরাং সিদ্ধিং মোক্ষং প্রাপ্তাঃ ॥ ১ ॥

পুরুষ ও প্রকৃতির গুণসঙ্গ হইতে স্বতন্ত্রতা বারণ করিয়া এই চতুর্দ্দশ অধ্যায়ে সংসার-বৈচিত্র্য বিস্তৃতভাবে বলিয়াছেন।

**সুঃ অনুঃ** - '"হে ভরতর্ষভ ! ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগে স্থাবর-জঙ্গম সমুদয় পদার্থই উৎপন্ন হইতেছে"—ইহা উক্ত হইল ; সেই

**ইদং জ্ঞানমুপাশ্রিত্য মম সাধর্ম্ম্যমাগতাঃ।**
**সর্গেঽপি নোপজায়ন্তে প্রলয়ে ন ব্যথন্তি চ ॥ ২ ॥**

[ মুনিগণ ] ইদং ( এই বক্ষ্যমাণ ) জ্ঞানম্ ( জ্ঞানসাধন ) উপাশ্রিত্য ( অবলম্বন করিয়া ) মম ( আমার ) সাধর্ম্ম্যম্ ( সমানধর্ম্মতা ) আগতাঃ ( প্রাপ্ত হইয়া ) সর্গে অপি (আদিসৃষ্টি-কালেও ) ন উপজায়ন্তে ( জন্মগ্রহণ করেন না ) প্রলয়ে চ (এবং প্রলয়কালেও) ন ব্যথন্তি ( দুঃখ প্রাপ্ত হন না ) ॥ ২ ॥

ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগ নিরীশ্বর সাংখ্যবাদিগণের ন্যায় নিজের ইচ্ছা-ক্রমে নহে ; পরন্তু ঈশ্বরের ইচ্ছায় ঘটে, ইহা বলিয়া "দেবাদি উচ্চ ও তির্য্যগাদি নীচ যোনিতে জন্মলাভের একমাত্র কারণ, শুভাশুভ কর্ম্মকারী ইন্দ্রিয়গণের সহিত সম্পর্ক"—এই বাক্যদ্বারা কথিত সত্ত্বাদি গুণের কৃত সংসার-বৈচিত্র্য বিস্তৃতরূপে বলিতে যাইয়া এইরূপ পরবর্ত্তী অর্থের প্রশংসা করিলেন—শ্রীভগবান্ বলিলেন—"পরং ভূয়ঃ" ইত্যাদি দুই শ্লোক। পর—পরমাত্মনিষ্ঠ, যাহাদ্বারা জানা যায়, তাহাই জ্ঞান—উপদেশ, আবার তোমাকে পরমাত্ম-বিষয়ক জ্ঞান উৎকৃষ্টরূপে বলিব। কিরূপ ? এই জ্ঞান—মোক্ষের কারণ হওয়ায় জ্ঞানসাধনসমূহের—তপ ও কর্ম্মাদি বিষয়ের মধ্যে সর্ব্বোত্তম ; তাহাই বলিতেছেন—যাহা জানিয়া—পাইয়া মননশীল মুনিগণ সকলে এই দেহবন্ধন হইতে পরমাসিদ্ধি—মোক্ষ প্রাপ্ত হইয়াছেন ॥ ১ ॥ ( সুঃ অনুঃ )

**মূঃ অনুঃ**—[ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞ-সংযোগ হইতে স্থাবর-জঙ্গম সর্ব্বজীবের উৎপত্তি পূর্ব্বাধ্যায়ে কথিত হইয়াছে। কিন্তু এই ব্যাপারে উহাদের কোন স্বতন্ত্রতা নাই ; ঈশ্বরেচ্ছাক্রমেই উহার সংঘটন হয়—ইহা বলিয়া সত্ত্বাদি-গুণকৃত জগদ্বৈচিত্র্য-প্রদর্শনার্থ বলিতেছেন—] শ্রীভগবান্ বলিতে লাগিলেন—সকল জ্ঞান-সাধন মধ্যে মুখ্য অপর এক জ্ঞান বা উপদেশ বলিব—যাহা জানিয়া মুনিগণ এই দেহ-বন্ধন হইতে ঐকান্তিক মুক্তি লাভ করিয়াছেন ॥ ১ ॥

**মম যোনির্মহদ্ব্রহ্ম তস্মিন্ গর্ভং দধাম্যহম্।**
**সম্ভবঃ সর্ব্বভূতানাং ততো ভবতি ভারত॥ ৩॥**

---

মহৎ ব্রহ্ম (প্রধান-সংজ্ঞক ব্রহ্ম বা প্রকৃতি) মম (আমার) যোনিঃ (গর্ভাধান-স্থান), তস্মিন্ (তাহাতে) অহং (আমি) গর্ভং (জীবরূপ বীজ) দধামি (স্থাপন করি)। হে ভারত! ততঃ (তাহার পর) সর্ব্বভূতানাং (সকল জীবের) সম্ভবঃ (উৎপত্তি) ভবতি (হয়)॥ ৩॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ ইদমিতি। ইদং বক্ষ্যমাণং জ্ঞানমুপাশ্রিত্য জ্ঞান-সাধনমনুষ্ঠায় মম সাধর্ম্ম্যং মদ্রূপত্বং প্রাপ্তাঃ সন্তঃ সর্গেঽপি ব্রহ্মাদিষূৎপদ্যমানেষ্বপি নোৎপদ্যন্তে, তথা প্রলয়েঽপি ন ব্যথন্তি প্রলয়দুঃখং নানুভবন্তি পুনর্নাবর্ত্তন্ত ইত্যর্থঃ॥ ২॥

**শ্রীধরঃ**—তদেবং প্রশংসয়া শ্রোতারমভিমুখীকৃত্য পরমেশ্বরাধীনয়োঃ প্রকৃতিপুরুষয়োঃ সর্ব্বভূতোৎপত্তিং প্রতি হেতুত্বং ন তু স্বতন্ত্রয়োরিতীমং বিবক্ষিতমর্থং কথয়তি—মমেতি। দেশতঃ কালতশ্চাপরিচ্ছিন্নত্বান্মহৎ, বৃংহিতত্বাৎ স্বকার্য্যাণাং বৃদ্ধিহেতুত্বাদ্বা ব্রহ্ম—প্রকৃতিরিত্যর্থঃ; তন্মহদ্ব্রহ্ম মম পরমেশ্বরস্য যোনির্গর্ভাধানস্থানং, তস্মিন্নহং গর্ভং জগদ্বিস্তারহেতুং চিদা-

---

**সুঃ অনুঃ**—আরও 'ইদম্' ইত্যাদি। এই বক্ষ্যমাণ জ্ঞানের আশ্রয় করিয়া—জ্ঞানসাধন (জ্ঞানলাভের) উপায় অনুষ্ঠান করিয়া আমার সমান-ধর্ম্ম—আমার রূপতা পাইয়া সৃষ্টিকালে ব্রহ্মাদির উৎপত্তিতেও তিনি জন্মলাভ করেন না; সেইরূপ প্রলয়েও দুঃখ অনুভব করেন না,—পুনর্ব্বার সংসারে প্রত্যাবর্ত্তন করেন না. ইহাই অর্থ॥ ২॥

---

**মূঃ অনুঃ**—এই জ্ঞানের আশ্রয়ে আমার সাধর্ম্ম (অষ্টগুণ-সমতা) প্রাপ্ত হইয়া জীব আদি-সৃষ্টিকালেও পুনর্জন্ম প্রাপ্ত হয় না এবং প্রলয়েও কোন দুঃখ অনুভব করে না॥ ২॥

**সর্ব্বযোনিষু কৌন্তেয় মূর্ত্তয়ঃ সম্ভবন্তি যাঃ।**
**তাসাং ব্রহ্ম মহদ্‌যোনিরহং বীজপ্রদঃ পিতা॥ ৪॥**

হে কৌন্তেয়! (কুন্তীপুত্র!) সর্ব্বযোনিষু (দেব-মনুষ্যাদি সকল যোনিতে) যাঃ (যত) মূর্ত্তয়ঃ (মূর্ত্তি) সম্ভবন্তি (উৎপন্ন হয়), মহদ্ ব্রহ্ম (প্রধান বা প্রকৃতি) তাসাং (তাহাদের) যোনিঃ (মাতৃস্থানীয় উৎপত্তিস্থান), অহং (আমি) বীজপ্রদঃ (গর্ভাধান-কর্ত্তা) পিতা (পিতৃস্থানীয়)॥ ৪॥

ভাসং দধামি নিক্ষিপামি, প্রলয়ে ময়ি লীনং সন্তমবিদ্যাকামকর্ম্মানুশয়বন্তং ক্ষেত্রজ্ঞং সৃষ্টিসময়ে ভোগ্যেন ক্ষেত্রেণ সংযোজয়ামীত্যর্থঃ, ততো গর্ভাধানাৎ সর্ব্বভূতানাং ব্রহ্মাদীনাং সম্ভব উৎপত্তির্ভবতীতি॥ ৩॥ (শ্রীধরঃ)

**শ্রীধরঃ**—ন কেবলং সৃষ্ট্যুপক্রম এব মদধিষ্ঠানেনাভ্যাং প্রকৃতিপুরুষাভ্যাময়ং ভূতোৎপত্তিপ্রকারোঽপি তু সর্ব্বদৈবেত্যাহ—সর্ব্বেতি। সর্ব্বাসু যোনিষু মনুষ্যাদ্যাসু যা মূর্ত্তয়ঃ স্থাবরজঙ্গমাত্মিকা উৎপদ্যন্তে, তাসাং মূর্ত্তীনাং মহদ্ ব্রহ্ম প্রকৃতির্যোনির্মাতৃস্থানীয়া, অহঞ্চ বীজপ্রদঃ গর্ভাধানকর্ত্তা পিতা॥ ৪॥

**সুঃ অনুঃ**—অতএব এইরূপ প্রশংসা দ্বারা শ্রোতার মনোযোগ আকর্ষণপূর্ব্বক পরমেশ্বরের অধীন প্রকৃতি ও পুরুষের সর্ব্বভূতের উৎপত্তি-বিষয়ে কারণতা, কিন্তু স্বতন্ত্রভাবে নহে, এই বিষয় বলিতেছেন—"মম" ইত্যাদি। দেশ ও কালের দ্বারা যাহার পরিচ্ছেদ বা সীমা করা যায় না, তাহাই মহৎ, বৃংহণহেতু বা স্বকার্য্যগুলির বৃদ্ধিহেতু ব্রহ্ম—প্রকৃতি; সেই মহৎ ব্রহ্ম—প্রকৃতি পরমেশ্বর আমার যোনি—গর্ভাধানের স্থান; তাহাতে আমি গর্ভ—জগৎবিস্তারের উপাদান চিদাভাস নিক্ষেপ করি অর্থাৎ প্রলয়ে আমাতে লয়প্রাপ্ত অবিদ্যা-কাম-কর্ম্মে মনোনিবেশযুক্ত ক্ষেত্রজ্ঞ জীবকে সৃষ্টি-সময়ে ভোগ্য ক্ষেত্রের সহিত যোজনা করিয়া থাকি; সেই গর্ভাধান হইতে ব্রহ্মাদি সমস্ত ভূতের উৎপত্তি হইয়া থাকে॥ ৩॥

**সত্ত্বং রজস্তম ইতি গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ।**
**নিবধ্নন্তি মহাবাহো দেহে দেহিনমব্যয়ম্ ॥ ৫ ॥**

হে মহাবাহো! প্রকৃতিসম্ভবাঃ (অব্যক্ত প্রকৃতি হইতে প্রকটিত) সত্ত্বং রজস্তম ইতি (সত্ত্ব-রজঃ-তমঃ এই তিনটী) গুণাঃ (গুণ) দেহে (জড়দেহ-মধ্যে) অব্যয়ং (নির্ব্বিকার) দেহিনং (চিৎস্বরূপ জীবকে) নিবধ্নন্তি (বদ্ধ করে) ॥ ৫ ॥

**শ্রীধরঃ**—তদেবং পরমেশ্বরাধীনাভ্যাং প্রকৃতপুরুষাভ্যাং সর্ব্বভূতোৎপত্তিং নিরূপ্যেদানীং প্রকৃতিসঙ্গেন পুরুষস্য সংসারং প্রপঞ্চয়তি—সত্ত্বমিত্যাদি চতুর্ভিঃ। সত্ত্বং রজস্তম ইত্যেবং সংজ্ঞকাস্ত্রয়ো গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ

**সুঃ অনুঃ**—কেবল যে সৃষ্টি-প্রারম্ভে আমার অধিষ্ঠিত প্রকৃতি ও পুরুষকর্ত্তৃক এই ভূতসকলের উৎপত্তির প্রণালী (বিধান), তাহা নহে; পরন্তু সর্ব্বদাই। ইহা বলিতেছেন—"সর্ব্ব" ইত্যাদি। মনুষ্যাদি সমস্ত যোনিতে স্থাবরজঙ্গম যে যে মূর্ত্তি জন্মিয়া থাকে, সেই সকল মূর্ত্তির মহৎ ব্রহ্ম—প্রকৃতি-যোনি—মাতৃস্থানীয়া এবং আমি বীজপ্রদ—গর্ভাধানকর্ত্তা পিতা ॥ ৪ ॥

**মূঃ অনুঃ**—[পূর্ব্বোক্ত বাক্যে বক্তব্য বিষয়ের প্রতি শ্রোতাকে উন্মুখ করিয়া ঈশ্বরেচ্ছাক্রমেই প্রকৃতি-পুরুষের সর্ব্বজীবসৃষ্টি-প্রতি কারণতা বলিতেছেন—] মহদ্‌ব্রহ্ম (প্রধান বা প্রকৃতি) আমার (পরমেশ্বরের) যোনি (গর্ভাধান-স্থান), আমি তাহাতে গর্ভ (অণু-চেতনপুঞ্জকে) স্থাপন করি। হে ভারত! অনন্তর ব্রহ্মাদি সর্ব্ব জীবের উৎপত্তি হয় ॥ ৩ ॥

**মূঃ অনুঃ**—[কেবল যে সৃষ্টির প্রারম্ভেই ভগবদধিষ্ঠিত প্রকৃতি-পুরুষ হইতে জীবসৃষ্টি, তাহা নহে, পরন্তু সর্ব্বদাই—] হে কৌন্তেয়! দেবমনুষ্যাদি সকল যোনিতে যে সকল মূর্ত্তি উৎপন্ন হয়, সেই মহদ্‌ব্রহ্মই তাহাদের যোনি (মাতৃস্থানীয়), আর আমি বীজদাতা পিতা (পিতৃস্থানীয়) ॥ ৪ ॥

**তত্র সত্ত্বং নির্ম্মলত্বাৎ প্রকাশকমনাময়ম্।**
**সুখসঙ্গেন বধ্নাতি জ্ঞানসঙ্গেন চানঘ ॥ ৬ ॥**

হে অনঘ ( নিষ্পাপ ! ) তত্র ( সেই গুণত্রয়মধ্যে ) সত্ত্বং ( সত্ত্বগুণ ) নির্ম্মলত্বাৎ ( শুদ্ধতা-হেতু ) প্রকাশকম্ ( বস্তুস্বরূপ-প্রকাশকারী ) অনাময়ং ( শান্ত বা নিরুপদ্রব ), [ অতএব জীবকে ] জ্ঞানসঙ্গেন ( জ্ঞানসাহচর্য্যে ) সুখসঙ্গেন চ ( ও সুখ-সাহচর্য্যে ) নিবধ্নন্তি ( আবদ্ধ করে ) ॥ ৬ ॥

প্রকৃতেঃ সম্ভব উদ্ভবো যেষাং তে তথোক্তাঃ ; গুণসাম্যং প্রকৃতিস্তস্যাঃ সকাশাৎ পৃথক্ত্বেনাভিব্যক্তাঃ সন্তঃ প্রকৃতিকার্য্যে দেহে তাদাত্ম্যেন স্থিতং দেহিনং চিদংশং বস্তুতোঽব্যয়ং নির্ব্বিকারমেব সন্তং নিবধ্নন্তি স্বকার্য্যৈঃ সুখদুঃখমোহাদিভিঃ সংযোজয়ন্তীত্যর্থঃ ॥ ৫ ॥ ( শ্রীধরঃ )

**সুঃ অনুঃ**—এইরূপে পরমেশ্বরের অধীন প্রকৃতি ও পুরুষকর্ত্তৃক সর্ব্ব-ভূতের জন্ম নিরূপণ করিয়া এক্ষণে প্রকৃতির সঙ্গহেতু পুরুষের সংসার— "সত্ত্বম্" ইত্যাদি চারি শ্লোকদ্বারা বিস্তৃতভাবে বর্ণন করিতেছেন। সত্ত্ব, রজঃ ও তমঃ—এই গুণত্রয় প্রকৃতি-সম্ভব—প্রকৃতি হইতে জাত ; গুণ-সমূহের সাম্যাবস্থা—প্রকৃতি, তাহার (প্রকৃতির) নিকট হইতে পৃথগ্রূপে প্রকাশিত হইয়া ঐ গুণসমূহ প্রকৃতির কার্য্য দেহে অভেদ-চিন্তায় অবস্থিত, কিন্তু প্রকৃত-পক্ষে অব্যয়—নির্ব্বিকার সত্ত্বেও দেহীকে—চিদংশকে বন্ধন করে—স্বকার্য্য সুখ, দুঃখ ও মোহাদির সহিত সংযোজন করে ॥ ৫ ॥

**মূঃ অনুঃ**—[ প্রকৃতি-সংযোগে যে পুরুষের সংসার, ইহা পরিস্ফুট করিতেছেন—] হে মহাবাহো! অব্যক্ত প্রকৃতি হইতে প্রকটিত সত্ত্বঃ, রজঃ, তমঃ এই গুণত্রয় নির্ব্বিকার ( চিৎস্বরূপ) দেহীকে [ জড় ] দেহে আবদ্ধ করে ॥ ৫ ॥

**রজো রাগাত্মকং বিদ্ধি তৃষ্ণাসঙ্গসমুদ্ভবম্।**
**তন্নিবধ্নাতি কৌন্তেয় কর্ম্মসঙ্গেন দেহিনম্ ॥ ৭ ॥**

রজঃ (রজোগুণকে) রাগাত্মকং (পরস্পরাকর্ষণস্বভাব) তৃষ্ণাসঙ্গসমুদ্ভবং (বিষয়-তৃষ্ণা ও আসক্তির উৎপাদক) [বলিয়া] বিদ্ধি (জান)। হে কৌন্তেয়! তৎ (তাহা) দেহিনং (দেহীকে) কর্ম্মসঙ্গেন (কর্ম্মাসক্তিতে নিবধ্নাতি (আবদ্ধ করে)॥ ৭ ॥

**শ্রীধরঃ**—তত্র সত্ত্বস্য লক্ষণং বন্ধকত্ব-প্রকারঞ্চাহ—তত্রেতি। তত্র তেষাং গুণানাং মধ্যে সত্ত্বং নির্ম্মলত্বাৎ স্বচ্ছত্বাৎ স্ফটিকমণিরিব প্রকাশকং ভাস্বরম্, অনাময়ঞ্চ নিরুপদ্রবং শান্তমিত্যর্থঃ। অতঃ শান্তত্বাৎ স্বকার্য্যেণ সুখেন যঃ সঙ্গস্তেন বধ্নাতি, প্রকাশকত্বাচ্চ, স্বকার্য্যেণ জ্ঞানেন যঃ সঙ্গস্তেন চ বধ্নাতি। হে অনঘ! অপাপ! 'অহং সুখী জ্ঞানী চে'তি মনোধর্ম্মাংস্তদাভিমানিনি ক্ষেত্রজ্ঞে সংযোজয়তীত্যর্থ. ॥ ৬ ॥

**শ্রীধরঃ**—রজসো লক্ষণং বন্ধকত্বঞ্চাহ—রজঃ ইতি। রজঃসংজ্ঞকং গুণং রাগাত্মকমনুরঞ্জনরূপং বিদ্ধি; অতএব তৃষ্ণাসঙ্গসমুদ্ভবং তৃষ্ণা অপ্রাপ্তাভিলাষঃ, সঙ্গঃ প্রাপ্তেঽর্থে প্রীতির্বিশেষেণাসক্তিস্তয়োস্তৃষ্ণাসঙ্গয়োঃ

**সুঃ অনুঃ**—তাহাদের মধ্যে সত্ত্বগুণের লক্ষণ ও বন্ধনকারিত্বের প্রকার বলিতেছেন—"তত্র" ইত্যাদি। তাহাতে—সেই গুণসমূহের মধ্যে নির্ম্মলতা, স্বচ্ছতা-হেতু সত্ত্বগুণ স্ফটিকের ন্যায় প্রকাশক—জ্যোতির্ম্ময় নিরুপদ্রব শান্ত। অতএব শান্ত হওয়ায় স্বকার্য্য সুখের সহিত সঙ্গের দ্বারা বন্ধন করে এবং প্রকাশক হওয়ায় স্বকার্য্য জ্ঞানের সহিত সঙ্গের দ্বারা বন্ধন করে। হে অনঘ!—নিষ্পাপ! 'আমি সুখী ও জ্ঞানী'—এইরূপ মনের ধর্ম্মগুলিকে তাহাদের অভিমানী ক্ষেত্রজ্ঞ জীবে সংযোজন করে ॥৬॥

**মূঃ অনুঃ**—[সত্ত্বগুণের লক্ষণ ও বন্ধন-প্রকার বলিতেছেন—] হে নিষ্পাপ! তার মধ্যে মলশূন্যতা-প্রযুক্ত প্রকাশক-স্বভাব, নিরুপদ্রব সত্ত্বগুণ [জীবকে] জ্ঞানসঙ্গ ও সুখসঙ্গ দ্বারা আবদ্ধ করে ॥ ৬ ॥

**তমস্ত্বজ্ঞানজং বিদ্ধি মোহনং সর্ব্বদেহিনাম্।**
**প্রমাদালস্যনিদ্রাভিস্তন্নিবধ্নাতি ভারত ॥ ৮ ॥**

---

তমঃ তু ( আর তমোগুণকে ) অজ্ঞানজং ( অজ্ঞানজাত ) [ অতএব ] সর্ব্বদেহিনাং ( সকল জীবের ) মোহনং ( মোহনকারী) বিদ্ধি (জানিও) । হে ভারত ! [তাহা জীবকে] প্রমাদালস্যনিদ্রাভিঃ ( প্রমাদ, আলস্য ও নিদ্রাতে ) নিবধ্নাতি ( আবদ্ধ করে ) ॥ ৮ ॥

---

সমুদ্ভবো যস্মাৎ তদ্রজো দেহিনং দৃষ্টাদৃষ্টার্থেষু কর্ম্মসু সঙ্গেনাসক্ত্যা নিতরাং বধ্নাতি, তৃষ্ণাসঙ্গাভ্যাং হি কর্ম্মস্বাসক্তির্ভবতি ইত্যর্থঃ ॥ ৭ ॥ ( শ্রীধরঃ )

**শ্রীধরঃ**—তমসো লক্ষণং বন্ধকত্বঞ্চাহ—তম ইতি। তমস্ত্বজ্ঞানাজ্জাতম্ আবরণশক্তিপ্রধানাৎ প্রকৃত্যংশাদুদ্ভূতং বিদ্ধীত্যর্থঃ ; অতঃ সর্ব্বেষাং দেহিনাং মোহনং ভ্রান্তিজনকম্, অতএব প্রমাদেনালস্যেন নিদ্রয়া চ তত্তমো দেহিনং নিবধ্নাতি ; অত্র প্রমাদোঽনবধানম্, আলস্যমনুদ্যমঃ, নিদ্রা চিত্তস্যাবসাদো লয়ঃ ॥ ৮ ॥

---

**স্বঃ অনুঃ**—রজোগুণের লক্ষণ ও বন্ধন-প্রকার বলিতেছেন—"রজঃ" ইত্যাদি। রজোনামক গুণ রাগাত্মক—প্রীতিসম্পাদক জানিবে। অতএব উহা তৃষ্ণা ও সঙ্গ হইতে উৎপন্ন। অপ্রাপ্ত-বিষয়ে অভিলাষ—তৃষ্ণা, প্রাপ্ত-বিষয়ে প্রীতি—বিশেষরূপে আসক্তি—সঙ্গ। তৃষ্ণা ও সঙ্গ, এই উভয় হইতে উৎপন্ন সেই রজোগুণ দেহীকে দৃষ্ট ও অদৃষ্ট ফলজনক কর্ম্মসমূহে সঙ্গ—আসক্তি দ্বারা অতিশয় বন্ধন করে। তৃষ্ণা ও সঙ্গ দ্বারাই কর্ম্মসমূহে আসক্তি হইয়া থাকে, ইহাই অর্থ ॥ ৭ ॥

---

**মূঃ অনুঃ**—[রজোগুণের লক্ষণ ও বন্ধন-প্রকার বলিতেছেন—] রজোগুণকে পরস্পরাকর্ষণ-স্বভাব, বিষয়-তৃষ্ণা ও আসক্তির জনক বলিয়া জান। হে কৌন্তেয় ! তাহা দেহীকে কর্ম্মাসক্তিতে আবদ্ধ করে ॥ ৭ ॥

**সত্ত্বং সুখে সঞ্জয়তি রজঃ কর্ম্মণি ভারত।**
**জ্ঞানমাবৃত্য তু তমঃ প্রমাদে সঞ্জয়ত্যুত ॥ ৯ ॥**

---

হে ভারত! সত্ত্বং (সত্ত্বগুণ) সুখে (সুখের সহিত), রজঃ (রজোগুণ) কর্ম্মণি (কর্ম্মের সহিত) সঞ্জয়তি (সংশ্লিষ্ট করে), তমঃ তু (তমোগুণ কিন্তু) জ্ঞানং (জ্ঞানকে) আবৃত্য (আবরণ করিয়া) প্রমাদে (অনবধানতার সহিত) উত (এবং আলস্যাদিরও সহিত) সঞ্জয়তি (সংশ্লিষ্ট করে) ॥ ৯ ॥

---

**শ্রীধরঃ**—সত্ত্বাদীনামেব স্বস্বকার্য্যকরণে সামর্থ্যাতিশয়মাহ—সত্ত্বমিতি। সত্ত্বং সুখে সঞ্জয়তি সংশ্লেষয়তি দুঃখশোকাদিকারণে সত্যপি সুখাভিমুখমেব দেহিনং করোতীত্যর্থঃ; এবং সুখাদিকারণে সত্যপি রজঃ কর্ম্মণ্যেব সঞ্জয়তি, তমস্তু মহৎসঙ্গেনোৎপদ্যমানমপি জ্ঞানমাবৃত্যাচ্ছাদ্য প্রমাদে সঞ্জয়তি মহদ্ভিরুপদিশ্যমানস্যার্থস্যানবধানে যোজয়তি, উত অপি আলস্যাদাবপি সংযোজয়তীত্যর্থঃ ॥ ৯ ॥

---

**সুঃ অনুঃ**—তমোগুণের লক্ষণ ও বন্ধন-প্রকার বলিতেছেন—"তমঃ" ইত্যাদি। তমোগুণ অজ্ঞান হইতে জাত, আবরণশক্তি-প্রধান প্রকৃতির অংশ হইতে উদ্ভূত জানিও। অতএব সকল জীবেরই মোহন—ভ্রান্তির উৎপাদক। অতএব প্রমাদ, আলস্য ও নিদ্রা-দ্বারা সেই তমোগুণ জীবকে বন্ধন করে। প্রমাদ—অমনোযোগ, আলস্য—উদ্যমহীনতা, নিদ্রা—চিত্তের অবসাদ লয় ॥ ৮ ॥

---

**মূঃ অনুঃ**—[তমোগুণের লক্ষণ ও বন্ধন-প্রকার বলিতেছেন—] তমোগুণকে অজ্ঞান-জাত, সকল জীবের মোহনকারী বলিয়া জানিবে। হে ভারত! তাহা জীবকে প্রমাদ, আলস্য ও নিদ্রার দ্বারা আবদ্ধ করে ॥ ৮ ॥

**রজস্তমশ্চাভিভূয় সত্ত্বং ভবতি ভারত।**
**রজঃ সত্ত্বং তমশ্চৈব তমঃ সত্ত্বং রজস্তথা॥ ১০॥**

হে ভারত! সত্ত্বং (সত্ত্বগুণ) রজঃ তমঃ চ (রজঃ ও তমোগুণকে) অভিভূয় (অভিভূত করিয়া) ভবতি (প্রাধান্য লাভ করে); রজঃ (রজোগুণ) সত্ত্বং তমঃ চ এব (সত্ত্ব ও তমোগুণকেও), তথা (তদ্রূপ) তমঃ (তমোগুণ) সত্ত্বং রজঃ (সত্ত্ব ও রজোগুণকে) [অভিভূত করিয়া প্রাধান্য লাভ করে]॥ ১০॥

**শ্রীধরঃ**—তত্র হেতুমাহ—রজ ইতি। রজস্তমশ্চেতি গুণদ্বয়মভিভূয় তিরস্কৃত্য সত্ত্বং ভবতি অদৃষ্টবশাদুদ্ভবতি, অতঃ স্বকার্য্যে সুখাদৌ সঞ্জয়তীত্যর্থঃ। এবং রজোঽপি সত্ত্বং তমশ্চেতি গুণদ্বয়মভিভূয়োদ্ভবতি, অতঃ স্বকার্য্যে তৃষ্ণাসঙ্গাদৌ সঞ্জয়তি; এবং তমোঽপি সত্ত্বং রজশ্চোভাবপি গুণাবভিভূয়োদ্ভবতি, অতঃ স্বকার্য্যে প্রমাদালস্যাদৌ সঞ্জয়তীত্যর্থঃ॥১০॥

**স্বঃ অনুঃ**—সত্ত্বাদিগুণের নিজ-নিজ কার্য্যকরণে শক্তির আধিক্য বলিতেছেন—"সত্ত্বম্" ইত্যাদি। সত্ত্বগুণ (জীবকে) সুখের সহিত বন্ধন (যোজনা) করে—সংশ্লিষ্ট করে, দুঃখ ও শোকাদির কারণ থাকিলেও সত্ত্বগুণ দেহীকে সুখের অভিমুখী করিয়া দেয়; এইরূপে সুখাদির কারণ থাকিলেও রজোগুণ দেহীকে কর্ম্মের সহিতই সংযোগ করিয়া দেয়; কিন্তু তমোগুণ মহৎসঙ্গে জাত জ্ঞানকেও আবৃত করিয়া প্রমাদের সহিত সংযোগ করে—মহতেরা উপদেশ করিতে থাকিলেও তাঁহাদের উপদিষ্ট-বিষয়ে অমনোযোগ আনিয়া দেয়, আরও আলস্যাদির সহিতও সংযোজিত করে॥ ৯॥

**মূঃ অনুঃ**—[সত্ত্বাদিগুণের সামর্থ্য বলিতেছেন—] হে ভারত! সত্ত্বগুণ সুখের সহিত, রজোগুণ কর্ম্মের সহিত সংশ্লিষ্ট করে; আর তমোগুণ জ্ঞানকে আবরণ করিয়া প্রমাদের সহিত—আলস্যাদিরও সহিত সংশ্লিষ্ট করে॥ ৯॥

**সর্ব্বদ্বারেষু দেহেঽস্মিন্ প্রকাশ উপজায়তে।**
**জ্ঞানং যদা তদা বিদ্যাদ্বিবৃদ্ধং সত্ত্বমিত্যুত॥ ১১॥**

---

যদা ( যেকালে ) অস্মিন্ ( এই ) দেহে সর্ব্বদ্বারেষু ( সকল জ্ঞানেন্দ্রিয়ে ) প্রকাশঃ ( বিষয়ের স্বরূপ-প্রকাশরূপ ) জ্ঞানম্ ( জ্ঞান ) উপজায়তে ( সমধিক উৎপন্ন হয় ), তদা ( তখন ) সত্ত্বং ( সত্ত্বগুণ ) বিবৃদ্ধম্ ( বৃদ্ধি পাইয়াছে ) ইতি ( ইহা) বিদ্যাৎ ( জানিবে ), উত ( সুখলক্ষণ-দ্বারাও জানিবে ) ॥ ১১ ॥

---

**শ্রীধরঃ**—ইদানীং সত্ত্বাদানাং বিবৃদ্ধানাং লিঙ্গান্যাহ—সর্ব্বদ্বারেম্বিতি ত্রিভিঃ। অস্মিন্নাত্মনো ভোগায়তনে দেহে সর্ব্বেষ্বপি দ্বারেষু শ্রোত্রাদিষু যদা শব্দাদিজ্ঞানাত্মকঃ প্রকাশ উপজায়তে উৎপদ্যতে, তদানেন প্রকাশ-লিঙ্গেন সত্ত্বং বিবৃদ্ধং বিদ্যাৎ জানীয়াৎ। উত-শব্দাৎ সুখাদিলিঙ্গেনাপি জানীয়াদিত্যুক্তম্ ॥ ১১ ॥

---

**সুঃ অনুঃ**—তাহাতে হেতু বলিতেছেন—"রজ" ইত্যাদি। যদি অদৃষ্টবশে ( ভোগাফলে ) সত্ত্বগুণ রজস্তম গুণদ্বয়কে পরাভূত করিয়া উদ্ভূত হয়, তবে উহা স্বকার্য্য সুখে ও জ্ঞানাদিতে বন্ধন করিয়া দেয়; এইরূপে রজোগুণ সত্ত্ব-তমঃ গুণদ্বয়কে আবৃত করিয়া যদি প্রাবল্য লাভ করে, তবে দেহীকে স্বকার্য্য তৃষ্ণা ও সঙ্গাদিতে বন্ধন করে। এইরূপে তমোগুণ সত্ত্ব-রজঃ গুণদ্বয়কে তিরস্কৃত করিয়া প্রবল হইলে স্বকার্য্য প্রমাদ ও আলস্যাদিতে বন্ধন করে ॥ ১০ ॥

**সুঃ অনুঃ**—এক্ষণে "সর্ব্বদ্বারেষু" ইত্যাদি তিন শ্লোকদ্বারা বিশেষরূপে বৃদ্ধিপ্রাপ্ত সত্ত্বাদির চিহ্ন বলিতেছেন—আত্মার ভোগের আয়তন এই শরীরে কর্ণাদি দ্বারগুলিতে যৎকালে শব্দাদির জ্ঞানরূপ প্রকাশ-ভাব

---

**মূঃ অনুঃ**–[উহার কারণ বলিতেছেন—] রজঃ ও তমঃকে অভিভূত করিয়া সত্ত্ব, সত্ত্ব ও তমঃকে অভিভূত করিয়া রজঃ, এবং সত্ত্ব ও রজঃকে অভিভূত করিয়া তমঃ প্রাধান্য লাভ করে ॥ ১০ ॥

**লোভঃ প্রবৃত্তিরারম্ভঃ কর্ম্মণামশমঃ স্পৃহা।**
**রজস্যেতানি জায়ন্তে বিবৃদ্ধে ভরতর্ষভ ॥ ১২ ॥**

হে ভরতর্ষভ ! ( ভরতশ্রেষ্ঠ ! ) রজসি ( রজোগুণ ) বিবৃদ্ধে [সতি] ( বৃদ্ধিপ্রাপ্ত হইলে ) লোভঃ ( লোভ ) প্রবৃত্তিঃ ( কর্ম্ম করিবার ইচ্ছা), কর্ম্মণাং (বিবিধ কর্ম্মে) আরম্ভঃ (উদ্যম) অশমঃ ( অনিবৃত্তি ) স্পৃহা (আকাঙ্ক্ষা)—এতানি (এই সকল) জায়ন্তে (বৃদ্ধি পায়) ॥১২॥

**শ্রীধরঃ**—কিঞ্চ লোভ ইতি। লোভো ধনাদ্যাগমে বহুধা জায়মানেঽপি যঃ পুনঃপুনর্ব্বর্দ্ধমানোঽভিলাষঃ, প্রবৃত্তির্নিত্যং কুর্ব্বদ্রূপতা, কর্ম্মণামারম্ভো মহাগৃহাদিনির্ম্মাণোদ্যমঃ, অশমঃ ইদং কৃত্বেদং করিষ্যামীত্যাদিসঙ্কল্পবিকল্পানুপরমঃ, স্পৃহা উচ্চাবচেষু দৃষ্টমাত্রেষু বস্তুষু ইতস্ততো জিঘৃক্ষা রজসি বিবৃদ্ধে সতি এতানি লিঙ্গানি জায়ন্তে—এভির্লিঙ্গৈ রজোগুণস্য বিবৃদ্ধিং জানীয়াদিত্যর্থঃ ॥ ১২ ॥

উৎপত্তি লাভ করে, তখন এই প্রকাশরূপ চিহ্নদ্বারা সত্ত্বগুণকে বৃদ্ধিপ্রাপ্ত বলিয়া জানিবে , 'উত'-শব্দে 'সুখাদি-চিহ্ন-দ্বারাও সত্ত্বের বৃদ্ধি জানিবে' ইহাই বলা হইল ॥ ১১ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—আর, "লোভঃ" ইত্যাদি। লোভ—নানাপ্রকারে ধনাদির আগমন হইলেও পুনঃ পুনঃ বর্দ্ধনশীল অভিলাষ, প্রবৃত্তি—সর্ব্বদা কর্ম্ম করিবার চেষ্টা, কর্ম্মের আরম্ভ—বৃহৎ গৃহাদির নির্ম্মাণে যত্ন, অশম —'ইহা করিয়া ইহা করিব',—এইরূপ বাসনা ও বিবিধ কল্পনার নিবৃত্তির অভাব, স্পৃহা—ইতস্ততঃ দৃষ্ট উচ্চ ও নীচ বস্তু-মাত্রের গ্রহণেচ্ছা ; রজোগুণ বৃদ্ধি পাইলে এই সকল চিহ্ন উপনীত হয়—এই সকল চিহ্ন-দ্বারা রজোগুণের বৃদ্ধি জানিবে ॥ ১২ ॥

**মূঃ অনুঃ**—[বৃদ্ধিপ্রাপ্ত সত্ত্বগুণাদির লক্ষণ বলিতেছেন—] যে-কালে এই দেহে সকল দ্বারে ( জ্ঞানেন্দ্রিয়ে ) বস্তুর স্বরূপ প্রকাশরূপ জ্ঞান অধিকভাবে উৎপন্ন হয়, তখন সত্ত্বগুণের বিশেষ বৃদ্ধি জানিবে ॥ ১১ ॥

**অপ্রকাশোঽপ্রবৃত্তিশ্চ প্রমাদো মোহ এব চ।**
**তমস্যেতানি জায়ন্তে বিবৃদ্ধে কুরুনন্দন ॥ ১৩ ॥**
**যদা সত্ত্বে প্রবৃদ্ধে তু প্রলয়ং যাতি দেহভৃৎ।**
**তদোত্তমবিদাং লোকানমলান্ প্রতিপদ্যতে ॥ ১৪ ॥**

---

হে কুরুনন্দন! তমসি (তমোগুণ) বিবৃদ্ধে (বর্দ্ধিত হইলে) অপ্রকাশঃ (আবৃতভাব), অপ্রবৃত্তিঃ (প্রবৃত্তির অভাব), প্রমাদঃ (মনোযোগাভাব), মোহ এব চ (ও বিপরীত জ্ঞান) —এতানি (এই সকল চিহ্ন) জায়ন্তে (প্রকাশ পায়) ॥ ১৩ ॥

যদা (যখন) সত্ত্বে প্রবৃদ্ধে [সতি] (সত্ত্বগুণ বৃদ্ধি পাইলে) দেহভৃৎ (দেহী) প্রলয়ং (মৃত্যু) যাতি (প্রাপ্ত হয়), তদা (তখন) উত্তমবিদাম্ (হিরণ্যগর্ভাদির উপাসকগণের), অমলান্ (অজ্ঞানাদিশূন্য সুখপূর্ণ) লোকান্ (ধামে) প্রতিপদ্যতে (গমন করে) ॥ ১৪ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ অপ্রকাশ ইতি। অপ্রকাশো বিবেকভ্রংশঃ, অপ্রবৃত্তিরনুদ্যমঃ, প্রমাদঃ, কর্ত্তব্যার্থানুসন্ধানরাহিত্যং, মোহো মিথ্যাভিনিবেশঃ, তমসি প্রবৃদ্ধে সত্যেতানি লিঙ্গানি জায়ন্তে—এতৈস্তমসো বৃদ্ধিং জানীয়াদিত্যর্থঃ ॥ ১৩ ॥

---

**সুঃ অনুঃ**—আরও "অপ্রকাশঃ" ইত্যাদি। অপ্রকাশ—বিবেকনাশ, অপ্রবৃত্তি—উদ্যমের অভাব, প্রমাদ—কর্ত্তব্যবিষয়ের অনুসন্ধান-শূন্যতা, মোহ—মিথ্যা-বিষয়ে অভিনিবেশ; তমোগুণ বৃদ্ধি পাইলে এই চিহ্নগুলি উৎপন্ন হয়,—এই চিহ্নগুলি-দ্বারা তমোগুণের বৃদ্ধি জানিবে ॥ ১৩।

---

**মূঃ অনুঃ**—হে ভরতর্ষভ! রজোগুণের বিশেষ বৃদ্ধিতে লোভ, কর্ম্মপ্রবৃত্তি, কর্ম্মের উদ্যম, অনিবৃত্তি, স্পৃহা—এই সকল উৎপত্তি লাভ করে ॥ ১২ ॥

**মূঃ অনুঃ**—হে কুরুনন্দন! তমোগুণের বিবৃদ্ধিতে আবৃত-ভাব, প্রবৃত্তির অভাব, মনোযোগাভাব এবং বিপরীত জ্ঞান—এই সকল উৎপত্তি লাভ করে ॥ ১৩ ॥

**রজসি প্রলয়ং গত্বা কর্ম্মসঙ্গিষু জায়তে।**
**তথা প্রলীনস্তমসি মূঢ়যোনিষু জায়তে।১৫॥**

---

[ জীব ] রজসি [ প্রবৃদ্ধে ] ( রজোগুণের বৃদ্ধিকালে ) প্রলয়ং ( মৃত্যুমুখে ) গত্বা (পতিত হইয়া ) কর্ম্মসঙ্গিষু ( কর্ম্মাসক্ত-জনমধ্যে ) জায়তে ( জন্মগ্রহণ করে ); তথা ( তদ্রূপ ) তমসি [ বিবৃদ্ধে ] ( তমোগুণের বৃদ্ধিকালে ) প্রলীনঃ ( মৃত্যুপ্রাপ্ত হইয়া ) মূঢ়যোনিষু ( পশুপ্রভৃতির মধ্যে ) জায়তে ( জন্মলাভ করে ) ॥ ১৫ ॥

---

**শ্রীধরঃ**—মরণ-সময়ে বিবৃদ্ধানাং সত্ত্বাদীনাং ফলবিশেষমাহ—যদেতি দ্বাভ্যাম্। সত্ত্বে বিবৃদ্ধে সতি যদা জীবো মৃত্যুং প্রাপ্নোতি, তদা উত্তমান্ হিরণ্যগর্ভাদীন্ বিদন্ত্যুপাসত ইত্যুত্তমবিদস্তেষাং যে অমলাঃ প্রকাশময়া লোকাঃ সুখোপভোগস্থানবিশেষাস্তান্ প্রতিপদ্যতে প্রাপ্নোতি ॥ ১৪ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ রজসীতি। রজসি বিবৃদ্ধে সতি মৃত্যুং প্রাপ্য কর্ম্মাসক্তেষু মনুষ্যেষু জায়তে, তথা তমসি বিবৃদ্ধে সতি প্রলীনো মৃতো মূঢ়যোনিষু পশ্বাদিষু জায়তে ॥ ১৫ ॥

---

**সুঃ অনুঃ**—মরণ-সময়ে সত্ত্বাদি-গুণের অতিশয় বৃদ্ধিতে বিশেষ ফল বলিতেছেন—"যদা" ইত্যাদি শ্লোকদ্বয়-দ্বারা। সত্ত্বগুণ বৃদ্ধি পাইলে যদি জীব মৃত্যু লাভ করে, তাহা হইলে, যাঁহারা উত্তমবিৎ—হিরণ্যগর্ভাদির উপাসক, তাঁহাদিগের যে যে নির্ম্মল—প্রকাশময় লোক, সুখোপভোগের বিশিষ্ট স্থান আছে, সেইগুলি প্রাপ্ত হন ॥ ১৪ ॥

---

**মূঃ অনুঃ**—[ মরণ-সময়ে বিবৃদ্ধ সত্ত্বাদি গুণের ফলবিশেষ বলিতেছেন—] যে-কালে জীব সত্ত্বগুণের বৃদ্ধি-সময়ে মৃত্যুমুখে পতিত হয়, তখন হিরণ্যগর্ভাদির উপাসকগণের নির্ম্মল লোক-সকলে গমন করে ॥ ১৪ ॥

**কর্ম্মণঃ সুকৃতস্যাহুঃ সাত্ত্বিকং নির্ম্মলং ফলম্।**
**রজসস্তু ফলং দুঃখমজ্ঞানং তমসঃ ফলম্ ॥ ১৬ ॥**
**সত্ত্বাৎ সংজায়তে জ্ঞানং রজসো লোভ এব চ।**
**প্রমাদমোহৌ তমসো ভবতোঽজ্ঞানমেব চ ॥ ১৭ ॥**

---

[ গুণতত্ত্বজ্ঞগণ ] সুকৃতস্য ( সাত্ত্বিক পুণ্য ) কর্ম্মণঃ ( কর্ম্মের ) নির্ম্মলং ( অনাবিল ) সাত্ত্বিকং ( সুখময়ং ) ফলং ( ফল ) আহুঃ ( বলিয়াছেন )। রজসঃ তু ( আর রাজসিক কর্ম্মের ) দুঃখং ( দুঃখময় ) ফলং ( ফল ) ;[ এবং ] তমসঃ ( তামসিক কর্ম্মের ) অজ্ঞানং ( অজ্ঞানময় ) ফলং ( ফল ) [ বলিয়াছেন ] ॥ ১৬ ॥

সত্ত্বাৎ ( সত্ত্বগুণ হইতে ) জ্ঞানং ( জ্ঞান ), রজসঃ (রজোগুণ হইতে ) লোভঃ এব চ ( লোভই ) সঞ্জায়তে ( উৎপন্ন হয় ) ; তমসঃ ( তমোগুণ হইতে ) প্রমাদমোহৌ ( প্রমাদ, মোহ ) অজ্ঞানং এব চ ( এবং অজ্ঞানই ) ভবতঃ ( উৎপন্ন হয় ) ॥ ১৭ ॥

---

**শ্রীধরঃ**—ইদানীং সাত্ত্বিকস্য সত্ত্বাদীনাং স্বানুরূপকর্ম্মদ্বারেণ বিচিত্রফল-হেতুত্বমাহ—কর্ম্মণ ইতি। সুকৃতস্য কর্ম্মণঃ সাত্ত্বিকং সত্ত্বপ্রধানং নির্ম্মলং প্রকাশবহুলং সুখং ফলমাহুঃ কপিলাদয়ঃ ; রজস ইতি রাজসস্য কর্ম্মণ ইত্যর্থঃ ; কর্ম্মফলকথনস্য প্রকৃতত্বাৎ তস্য দুঃখং ফলমাহুঃ ; তমস ইতি তামসস্য কর্ম্মণ ইত্যর্থঃ ; তস্যাজ্ঞানং মূঢ়ত্বং ফলমাহুঃ ; সাত্ত্বিকাদিকর্ম্ম-লক্ষণঞ্চ "নিয়তং সঙ্গরহিতম্" ইত্যাদিনাষ্টাদশাধ্যায়ে বক্ষ্যতি ॥ ১৬ ॥

---

**সুঃ অনুঃ**—আর, "রজসি" ইত্যাদি। রজোগুণের বৃদ্ধিতে মরণ হইলে জীব কর্ম্মাসক্ত মনুষ্যগণ-মধ্যেই জন্মলাভ করে ; সেইরূপ তমোগুণের বৃদ্ধিতে মৃত হইয়া জীব পশু প্রভৃতি অজ্ঞান জীব-মধ্যে জন্ম পায় ॥ ১৫ ॥

---

**মূঃ অনুঃ**—রজোগুণবৃদ্ধিকালে মৃত্যু হইলে জীব কর্ম্মসঙ্গী লোক-মধ্যে জন্মগ্রহণ করে, আর তমোগুণের বৃদ্ধিতে মৃত্যু হইলে পশু প্রভৃতি মধ্যে জন্মলাভ করে ॥ ১৫ ॥

**শ্রীধরঃ**—তত্রৈব হেতুমাহ—সত্ত্বাদিতি। সত্ত্বাজ্ জ্ঞানং সংজায়তে, অতঃ সাত্ত্বিকস্য কর্ম্মণঃ প্রকাশবহুলং সুখং ফলং ভবতি; রজসো লোভো জায়তে, তস্য চ দুঃখহেতুত্বাত্তৎপূর্ব্বকস্য কর্ম্মণো দুঃখং ফলং ভবতি; তমসস্তু প্রমাদমোহাজ্ঞানানি ভবন্তি, অতস্তামসস্য কর্ম্মণোঽজ্ঞানমাত্রং প্রায়ঃ ফলং ভবতীতি যুক্তমেবেত্যর্থঃ ॥ ১৭ ॥

---

**সুঃ অনুঃ**—এক্ষণে নিজানুরূপ কর্ম্মের দ্বারা সত্ত্বাদির বিচিত্র ফেলর কারণতা বলিতেছেন—"কর্ম্মণঃ" ইত্যাদি। সুকৃত—সাত্ত্বিককর্ম্মের ফল সাত্ত্বিক—সত্ত্বপ্রধান, নির্ম্মল, প্রকাশময় সুখ, ইহা কপিলাদি মহর্ষিগণ বলেন; রজোগুণের—রাজসিক কর্ম্মের, কর্ম্মফলের কথন প্রস্তাবিত হওয়ায় রাজস-কর্ম্মের ফল দুঃখ; তমের—তামসিক কার্য্যের সেই তামস কর্ম্মের ফল অজ্ঞান—মূঢ়তা। সাত্ত্বিকাদি কর্ম্মের লক্ষণ পরে—'নিত্য ও আসক্তি-শূন্য' (১৮।২৩-২৫) ইত্যাদি শ্লোকে বলিবেন ॥ ১৬ ॥

**সুঃ অনুঃ**—তাহাতেই হেতু বলিতেছেন—"সত্ত্বাৎ" ইত্যাদি। সত্ত্ব-গুণ হইতে জ্ঞান জন্মে, অতএব সাত্ত্বিক কর্ম্মের ফল—প্রকাশ-বহুল সুখ। রজোগুণ হইতে লোভ জন্মে, সেই লোভই দুঃখের কারণ, অতএব লোভ-জনক কার্য্যের ফলই দুঃখ। তমোগুণ হইতে প্রমাদ, মোহ, অজ্ঞান উৎপন্ন হয়—অতএব তামস-কর্ম্মের ফল প্রায়ই অজ্ঞান-জনক হয়, ইহাই যুক্তিযুক্ত ॥ ১৭ ॥

---

**মূঃ অনুঃ**—[ সত্ত্বাদিগুণের বিচিত্র ফলদায়কতা বলিতেছেন—] [গুণতত্ত্ববিদ্‌গণ] সাত্ত্বিক পুণ্য কর্ম্মের অনাবিল সুখময় ফল, রাজসিক কর্ম্মের দুঃখময় ফল এবং তামসিক কর্ম্মের অজ্ঞানময় ফল বলিয়াছেন ॥১৬॥

**মূঃ অনুঃ**—[তাদৃশ ফল-বৈষম্যের কারণ বলিতেছেন—] সত্ত্বগুণ হইতে জ্ঞান, রজোগুণ হইতে লোভ এবং তমোগুণ হইতে প্রমাদ, মোহ ও অজ্ঞানই উৎপন্ন হয় ॥ ১৭ ॥

**ঊর্দ্ধং গচ্ছন্তি সত্ত্বস্থা মধ্যে তিষ্ঠন্তি রাজসাঃ।**

**জঘন্যগুণবৃত্তিস্থা অধো গচ্ছন্তি তামসাঃ ॥ ১৮ ॥**

---

সত্ত্বস্থাঃ (সাত্ত্বিকগুণাবস্থিত জনগণ) ঊর্দ্ধ্ব (স্বর্গাদি ঊর্দ্ধ্বং লোকে) গচ্ছন্তি (গমন করে), রাজসাঃ (রজোগুণী লোকগণ) মধ্যে (নরলোকে) তিষ্ঠন্তি (অবস্থান করে), জঘন্যগুণ-বৃত্তিস্থাঃ (ঘৃণ্য তমোগুণবৃত্তিতে অবস্থিত) তামসাঃ (তমোগুণিগণ) অধঃ (নরকাদি নিম্নতর লোকে) গচ্ছন্তি (গমন করে) ॥ ১৮ ॥

---

**শ্রীধরঃ**—ইদানীং সত্ত্বাদিবৃত্তিশীলানাং ফলভেদমাহ—ঊর্দ্ধ্বমিতি। সত্ত্বস্থাঃ সত্ত্ববৃত্তিপ্রধানা ঊর্দ্ধ্বং গচ্ছন্তি সত্ত্বোৎকর্ষতারতম্যাদুত্তরোত্তরশত-গুণানন্দান্ মনুষ্যগন্ধর্ব্বপিতৃদেবাদিলোকান্ সত্যলোকপর্য্যন্তান্ প্রাপ্নুবন্তী-ত্যর্থঃ। রাজসাস্তু তৃষ্ণাদ্যাকুলা মধ্যে তিষ্ঠন্তি মনুষ্যলোক এবোৎপদ্যন্তে। জঘন্যো নিকৃষ্টস্তমোগুণস্তস্য বৃত্তিঃ প্রমাদমোহাদিঃ তত্র স্থিতা অতো গচ্ছন্তি তমসো বৃত্তিতারতম্যাত্তামিস্রাদিষু নিরয়েষূৎপদ্যন্তে ॥ ১৮ ॥

---

**সুঃ অনুঃ**—এক্ষণে সত্ত্বাদি-বৃত্তিতে অবস্থিত পুরুষগণের ফলের পার্থক্য বলিতেছেন—"ঊর্দ্ধ্বম্" ইত্যাদি। যাঁহাদের সত্ত্বগুণ প্রধান, তাঁহারা ঊর্দ্ধ্বে গমন করেন—সত্ত্বের উৎকর্ষের তারতম্যানুসারে উত্তরোত্তর শতগুণ আনন্দময় মনুষ্যলোক, গন্ধর্ব্বলোক পিতৃলোক, দেবলোক প্রভৃতি হইতে সত্যলোক পর্য্যন্ত পাইয়া থাকেন। রজোগুণ যাঁহাদের প্রধান, তাঁহারা তৃষ্ণাদিতে আকুল হইয়া মধ্যে থাকেন—মনুষ্যলোকেই জন্ম পা'ন। তমোগুণ জঘন্য—নিকৃষ্টতম, তাহার বৃত্তি তমো-মোহাদি, তাহাতে অবস্থিত জীবগণ অধঃপতিত হন—তমোগুণের বৃত্তির ন্যূনাধিক্যানুসারে তামিস্রাদি নরকে জন্মলাভ করে ॥ ১৮ ॥

---

**মূঃ অনুঃ**—[সত্ত্বাদিগুণবৃত্তিশীলগণের ফলভেদ বলিতেছেন—] সত্ত্ব-গুণাবস্থিত জনগণ স্বর্গাদি উত্তরোত্তর ঊর্দ্ধ্ব লোকে গমন করে ; রজোগুণী

**নান্যং গুণেভ্যঃ কর্ত্তারং যদা দ্রষ্টানুপশ্যতি।**
**গুণেভ্যশ্চ পরং বেত্তি মদ্ভাবং সোঽধিগচ্ছতি ॥ ১৯ ॥**

যদা ( যে-কালে ) দ্রষ্টা ( গুণত্রয়ের তত্ত্বদর্শী ব্যক্তি ) গুণেভ্যঃ (গুণত্রয় হইতে) অন্যং ( পৃথক্ কোন) কর্ত্তারং ( কর্ত্তাকে) ন অনুপশ্যতি ( দর্শন করেন না), গুণেভ্যঃ চ ( এবং গুণত্রয়ের ) পরং ( অতীত ও অধীশ্বরকে ) বেত্তি ( অবগত হন ), [ তখন] সঃ ( তিনি; মদ্ভাবম্ ( আমাতে ভাব বা প্রেম ) অধিগচ্ছতি ( লাভ করেন ) ॥ ১৯ ॥

**শ্রীধরঃ**—তদেবং প্রকৃতিগুণসঙ্গকৃতং সংসারপ্রপঞ্চমুক্ত্বা ইদানীং তদ্ব্যতিরেকেন মোক্ষং দর্শয়তি—নান্যমিতি। যদা তু দ্রষ্টা বিবেকী ভূত্বা বুদ্ধ্যাদ্যাকারপরিণতেভ্যো গুণেভ্যোঽন্যং কর্ত্তারং নানুপশ্যতি অপি তু গুণা এব কর্ম্মাণি কুর্ব্বন্তীতি পশ্যতি, গুণেভ্যশ্চ পরং ব্যতিরিক্তং তৎ-সাক্ষিণমাত্মানং বেত্তি, স তু মদ্ভাবং ব্রহ্মত্বমধিগচ্ছতি প্রাপ্নোতি ॥ ১৯ ॥

**স্বঃ অনুঃ**—এইরূপে প্রকৃতির গুণে আসক্তি-বশতঃ সংসারের বিস্তার বলিয়া এক্ষণে তাহার ব্যতিরেক বিচার-পূর্ব্বক জ্ঞান-দ্বারা মোক্ষ দেখাইতেছেন,—"নান্যম্" ইত্যাদি। যখন দ্রষ্টা বিবেকী হইয়া বুদ্ধি-প্রভৃতির আকারে পরিণত গুণ হইতে অপর কেহ কর্ত্তা নাই—এইরূপ অনুভব করেন, পরন্তু গুণগুলিই কর্ম্ম করিয়া থাকে—এইরূপ দেখেন এবং গুণ হইতে অতিরিক্ত তাহার সাক্ষী আত্মাকে জানিতে পারেন, তখন তিনি আমার ভাব ব্রহ্মত্ব প্রাপ্ত হন ॥ ১৯ ॥

লোকেরা মধ্যলোকে অর্থাৎ নরলোকে অবস্থান করে এবং ঘৃণ্য তমোগুণ-বৃত্তিতে অবস্থিত তামসিক লোকগণ নরকাদি নিম্নতর লোকে গমন করে ॥ ১৮ ॥ ( মূঃ অনুঃ )

**মূঃ অনুঃ**—[প্রকৃতির গুণসঙ্গ হইতে সংসার-বিস্তার বলা হইয়াছে, এখন প্রকৃতি-গুণ-বিবেক হইতে মুক্তি বলিতেছেন—] যে-কালে গুণত্রয়-তত্ত্বদর্শী গুণত্রয় হইতে পৃথক্ কোন কর্ত্তাকে দর্শন করেন না এবং গুণ-

**গুণানেতানতীত্য ত্রীন্ দেহী দেহসমুদ্ভবান্।**
**জন্মমৃত্যুজরাদুঃখৈর্বিমুক্তোঽমৃতমশ্নুতে ॥ ২০॥**

---

দেহী ( জীব ) দেহসমুদ্ভবান্ ( দেহ-সংঘটক ) এতান্ ( এই ) ত্রীন্ ( তিন ) গুণান্ ( গুণকে ) অতীত্য ( অতিক্রম করিয়া ) জন্মমৃত্যুজরাদুঃখৈঃ (জন্ম-মৃত্যু-জরা-দুঃখ হইতে ) বিমুক্তঃ ( বিমুক্ত হইয়া ) অমৃতম্ ( নিত্যানন্দ ) অশ্নুতে ( প্রাপ্ত হয় ) ॥ ২০ ॥

---

**শ্রীধরঃ**—ততশ্চ গুণকৃতসর্ব্বানর্থনিবৃত্ত্যা কৃতার্থো ভবতীত্যাহ—গুণানিতি। দেহাত্মাকারঃ সমুদ্ভবঃ পরিণামো যেষাং তে দেহসমুদ্ভবাস্তানেতান্ ত্রীনপি গুণানতীত্যাতিক্রম্য তৎকৃতৈর্জন্মাদিভির্ব্বিমুক্তঃ সন্নমৃতং পরমানন্দং প্রাপ্নোতি ॥ ২০ ॥

---

**সুঃ অনুঃ**—তৎফলে ( সেই কারণে ) গুণ-সম্পাদিত সমস্ত অনর্থের নিবৃত্তি হওয়ায় তিনি কৃতার্থ হন, ইহা বলিতেছেন—"গুণান্ ইত্যাদি। দেহসমুদ্ভব—দেহাদির আকারে সমুদ্ভব পরিণাম যাহাদের—যে-গুলি দেহাদির আকরে পরিণতি লাভ করে, এরূপ সত্ত্বাদি গুণত্রয় অতিক্রম করিয়া তৎকৃত জন্মাদিদ্বারা বিমুক্ত হইয়া অমৃত ভোগ করে—পরমানন্দ লাভ করে ॥ ২০ ॥

---

ত্রয়ের অতীত ও অধীশ্বর বস্তুকে অবগত হন, তখন তিনি আমাতে ভাব ( ভক্তি বা প্রেম ) লাভ করেন ॥ ১৯ ॥ ( মূঃঅনুঃ )

**মূঃ অনুঃ**—[ অনন্তর গুণজাত অনর্থ-সকলের নিবৃত্তিতে কৃতার্থতা লাভ করেন, তাহা বলিতেছেন—] দেহী দেহ-সংঘটক তিন গুণকে অতিক্রম করিয়া জন্ম, মৃত্যু, জরা, দুঃখ হইতে মুক্তিলাভ করতঃ অমৃত ( নিত্যানন্দ ) প্রাপ্ত হন ॥ ২০ ॥

অর্জ্জুন উবাচ—

**কৈর্লিঙ্গৈস্ত্রীন্ গুণানেতানতীতো ভবতি প্রভো ।**
**কিমাচারঃ কথং চৈতাংস্ত্রীন্ গুণানতিবর্ত্ততে ॥ ২১ ॥**

অর্জ্জুনঃ উবাচ ( অর্জ্জুন বলিলেন—) হে প্রভো! এতান্ ( এই ) ত্রীন্ ( তিন ) গুণান্ ( গুণ ) অতীতঃ ( অতিক্রমকারী ব্যক্তি ) কৈঃ ( কি কি ) লক্ষণৈঃ ( লক্ষণদ্বারা ) [ উপলক্ষিত ] ভবতি ( হন ) ? কিমাচারঃ (কিরূপ আচরণ করেন) ? কথং চ (এবং কি প্রকারে ) এতান্ ত্রীন গুণান্ ( এই তিন গুণকে) অতিবর্ত্ততে ( অতিক্রম করেন) ? ॥ ২১॥

**শ্রীধরঃ**—গুণানেতানতীত্যামৃতমশ্নুতে' ইত্যেতৎ শ্রুত্বা গুণাতীতস্য লক্ষণং তদাচারঞ্চ গুণাত্যয়োপায়ঞ্চ সম্যগ্ বুভুৎসুরর্জ্জুন উবাচ—কৈরিতি। হে প্রভো! কৈর্লিঙ্গৈঃ কীদৃশৈরাত্মচিহ্নৈর্গুণাতীতো দেহী ভবতীতি লক্ষণপ্রশ্নঃ,ক আচারোঽস্যেতি কিমাচারঃ কথং বর্ত্তত ইত্যর্থঃ, কথঞ্চ কেনোপায়েনৈতাং স্ত্রীনপি গুণানতীত্য বর্ত্ততে, তৎ কথয়েত্যর্থঃ ॥ ২১ ॥

**স্বঃ অনুঃ**—'এই গুণগুলি অতিক্রম করিয়া অমৃত ভোগ করে' ইহা শুনিয়া গুণাতীত জীবের লক্ষণ, তাহার আচার ও গুণগুলির অতিক্রমের উপায় উত্তমরূপে জানিতে ইচ্ছা করিয়া অর্জ্জুন বলিলেন—"কৈঃ" ইত্যাদি। হে প্রভো! কি প্রকার লিঙ্গ—আত্মচিহ্নদ্বারা দেহী গুণাতীত হন?—ইহা লক্ষণ-বিষয়ে প্রশ্ন; ইঁহার আচার কিরূপ? কিরূপে বিদ্যমান থাকেন? কিরূপে কোন্ কোন্ উপায়ে এই গুণত্রয়কে অতিক্রম করিয়া তিনি বর্ত্তমান থাকেন, তাহা বল ॥ ২১ ॥

**মূঃ অনুঃ**—[ত্রিগুণাতীত ব্যক্তির অমৃত-লাভের কথা শুনিয়া গুণাতীতের লক্ষণ, আচরণ ও গুণাতিক্রমণের উপায় সম্যক্ জানিবার জন্য ] অর্জ্জুন বলিলেন—হে প্রভো! ত্রিগুণ-অতিক্রমকারী ব্যক্তি কি কি লক্ষণে পরিচিত হন? তাঁহার আচার কিরূপ? এবং তিনি কি উপায়ে এই তিন গুণকে অতিক্রম করেন? ॥ ২১ ॥

শ্রীভগবান্ উবাচ—

**প্রকাশঞ্চ প্রবৃত্তিঞ্চ মোহমেব চ পাণ্ডব।**
**ন দ্বেষ্টি সংপ্রবৃত্তানি ন নিবৃত্তানি কাঙ্ক্ষতি ॥ ২২ ॥**
**উদাসীনবদাসীনো গুণৈর্যো ন বিচাল্যতে।**
**গুণা বর্ত্তন্ত ইত্যেবং যোঽবতিষ্ঠতি নেঙ্গতে ॥ ২৩ ॥**
**সমদুঃখসুখঃ স্বস্থঃ সমলোষ্ট্রাশ্মকাঞ্চনঃ।**
**তুল্যপ্রিয়াপ্রিয়োধীরস্তুল্যনিন্দাত্মসংস্তুতিঃ ॥ ২৪ ॥**
**মানাপমানয়োস্তুল্যস্তুল্যো মিত্রারিপক্ষয়োঃ।**
**সর্ব্বারম্ভপরিত্যাগী গুণাতীতঃ স উচ্যতে ॥ ২৫ ॥**

শ্রীভগবান্ উবাচ ( শ্রীভগবান্ বলিলেন—) হে পাণ্ডব ! যঃ ( যিনি) প্রাকাশং (প্রকাশ) প্রবৃত্তিং চ ( প্রবৃত্তি ) মোহম্ এব চ ( ও মোহ ) [ এই তিনটী গুণকার্য্য ] সংপ্রবৃত্তানি ( আসিয়া উপস্থিত হইলে ) ন দ্বেষ্টি ( দ্বেষ করেন না ) নিবৃত্তানি ( নিবৃত্ত হইলেও ) ন কাঙ্ক্ষতি ( আকাঙ্ক্ষা করেন না ) ॥ যঃ ( যিনি) উদাসীনবৎ (উদাসীনের ন্যায়) আসীনঃ ( অবস্থিত হইয়া) গুণৈঃ ( গুণত্রয়ের দ্বারা ) ন বিচাল্যতে ( বিচলিত হন না) ; যঃ (যিনি) গুণাঃ ( গুণসকল ) বর্ত্তন্তে ( স্বকার্য্যে প্রবৃত্ত হইয়াছে ), ইত্যেব ( এইরূপ বিচার করিয়া) অবতিষ্ঠতি ( অবস্থান করেন ), ন ইঙ্গতে ( চঞ্চল হন না ) ॥ [ যিনি ] সমদুঃখসুখঃ (সুখ-দুঃখে সমভাবাপন্ন ) স্বস্থঃ ( প্রকৃতিস্থ ) সমলোষ্ট্রাশ্মকাঞ্চনঃ ( মৃৎপিণ্ড, প্রস্তর ও কাঞ্চনে সমভাব ) তুল্যপ্রিয়প্রিায়ঃ ( প্রিয় ও অপ্রিয়ে তুল্যভাব ) ধীরঃ (ধীর) তুল্যনিন্দাত্মসংস্তুতিঃ ( নিন্দা ও আত্মপ্রশংসার সমভাববিশিষ্ট ) ॥ মানাপমানয়োঃ ( মান ও অপমানে ) তুল্যঃ ( তুল্য ) মিত্রারিপক্ষয়োঃ ( মিত্রপক্ষ ও অরিপক্ষে ) তুল্যঃ ( সমান ) সর্ব্বারম্ভপরিত্যাগী ( সর্ব্বপ্রকার কর্ম্মোদ্যম-পরিত্যাগকারী )—সঃ ( তিনি ) গুণাতীতঃ ( গুণাতীত বলিয়া ) উচ্যতে ( কথিত হন ) ॥ ২২—২৫ ॥

**শ্রীধরঃ**—"স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা ইত্যাদিনা" দ্বিতীয়াধ্যায়ে পৃষ্টমেব দত্তোত্তরমপি পুনর্বিশেষবুভুৎসয়া পৃচ্ছতীতি জ্ঞাত্বা প্রকারান্তরেণ তস্য লক্ষণাদিকং ভগবানুবাচ– প্রকাশঞ্চেত্যাদি ষড়্ভিস্তত্রৈকেন লক্ষণমাহ-

—প্রকাশমিতি। প্রকাশঞ্চ "সর্ব্বদ্বারেষু দেহেঽস্মিন্" ইতি পূর্ব্বোক্তং সত্ত্বকার্য্যং প্রবৃত্তিঞ্চ রজঃকার্য্যং, মোহঞ্চ তমঃকার্য্যং উপলক্ষণার্থমেতৎ সত্ত্বাদীনাং সর্ব্বাণ্যপি কার্য্যাণি যথাযথং সম্প্রবৃত্তানি স্বতঃ প্রবৃত্তানি সন্তি দুঃখবুদ্ধ্যা যো ন দ্বেষ্টি, নিবৃত্তানি চ সন্তি সুখবুদ্ধ্যা যো ন কাঙ্ক্ষতি "গুণাতীতঃ স উচ্যতে" ইতি চতুর্থেনান্বয়ঃ ॥ ২২ ॥ ( শ্রীধরঃ )

**শ্রীধরঃ**—তদেবং ( স্ব)সম্বেদ্যং গুণাতীতস্য লক্ষণমুক্তং। পরসংবেদ্যং তস্য লক্ষণং বক্তুং দ্বিতীয়প্রশ্নস্য কিমাচার ইত্যস্যোত্তরমাহ—উদাসীন ইতি ত্রিভিঃ। উদাসীনবৎ সাক্ষিতয়া আসীনঃ স্থিতঃ সন্ গুণৈর্গুণকার্য্যৈঃ সুখদুঃখাদিভির্ন যো বিচাল্যতে স্বরূপান্ন প্রচ্যবতে, অপি তু গুণা এব স্বকার্য্যেষু বর্ত্তন্তে, এতৈর্মম সম্বন্ধ এব নাস্তীতি বিবেকজ্ঞানেন যস্তূষ্ণীমবতিষ্ঠতি—(পরস্মৈপদমার্ষং)ঃ নেঙ্গতে ন চলতি ॥ ২৩ ॥

**শ্রীধরঃ**—অপি চ সমেতি। সমে দুঃখসুখে যস্য, যতঃ স্বস্থঃ স্বরূপ এব স্থিতঃ, অতএব সমানি লোষ্ট্রাশ্মকাঞ্চনানি যস্য, তুল্যে প্রিয়াপ্রিয়ে সুখদুঃখহেতুভূতে যস্য, ধীরো ধীমান্, তুল্যা নিন্দা চ আত্মনঃ স্তুতিশ্চ যস্য ॥ ২৪ ॥

**শ্রীধরঃ**—অপি চ মানেতি। মানে অপমানে চ তুল্যঃ, মিত্রপক্ষে অরিপক্ষে চ তুল্যঃ সর্ব্বান্ দৃষ্টাদৃষ্টার্থানারম্ভানুদ্যমান্ পরিত্যক্তুং শীলং যস্য স এবম্ভূতাচারযুক্তো গুণাতীত উচ্যতে ॥ ২৫ ॥

---

**সুঃ অনুঃ**—"স্থিতপ্রজ্ঞের লক্ষণ কি ?" ইত্যাদি বাক্যে দ্বিতীয় অধ্যায়ে জিজ্ঞাসার উত্তর প্রদত্ত হইলেও পুনর্ব্বার বিশেষভাবে জানিতে উৎসুক হইয়া জিজ্ঞাসা করিতেছেন, ইহা জানিয়া শ্রীভগবান্ অন্যপ্রকারে তাহার লক্ষণাদি বলিলেন—"প্রকাশঞ্চ" ইত্যাদি ছয় শ্লোক ; তন্মধ্যে এক শ্লোকে লক্ষণ বলিয়াছেন—"প্রকাশম্" ইত্যাদি। 'এই দেহে সমস্ত দ্বারে'

পূর্ব্বোক্ত প্রকাশ সত্ত্বগুণের কার্য্য, প্রবৃত্তি রজোগুণের কার্য্য, মোহ তমোগুণের কার্য্য ;—এইগুলি কেবল উপলক্ষণ। সত্ত্বাদি-গুণের কার্য্যসমূহ যথাযোগ্যরূপে স্বতঃপ্রবৃত্ত হইলেও দুঃখ-বুদ্ধিতে যিনি দ্বেষ করেন না এবং নিবৃত্ত হইলেও সুখ-বুদ্ধিতে যিনি আকাঙ্ক্ষা করেন না, "তিনিই গুণাতীত" বলিয়া কথিত হয়েন ;—এইরূপ চতুর্থ-শ্লোকের সহিত অন্বয় ॥ ২২ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—এইরূপে নিজে জানিবার যোগ্য গুণাতীতের লক্ষণ বলিয়া তাহার লক্ষণ অপরের জানিবার যোগ্য, তাহা বলিতে গিয়া "কিম্ আচারঃ" এই দ্বিতীয় প্রশ্নের উত্তর বলিতেছেন—"উদাসীনঃ" ইত্যাদি তিন শ্লোক দ্বারা। উদাসীনের ন্যায়—সাক্ষিরূপে থাকিয়া গুণের কার্য্য সুখ ও দুঃখাদির দ্বারা যিনি চঞ্চল হয়েন না—সুখ-দুঃখ যাঁহাকে স্বরূপ হইতে চ্যুত করিতে পারে না, পরন্তু গুণগুলিই নিজ-কার্য্যে অবস্থিত রহিয়াছে, ইহাদিগের সহিত আমার কোন সম্বন্ধ নাই,—এইরূপ বিচার-পূর্ব্বক জ্ঞান হওয়ায় যিনি নিস্তব্ধ থাকেন ; ( এখানে 'অবতিষ্ঠতি' পদে পরস্মৈপদের ব্যবহার আর্ষপ্রয়োগ ) ; 'ন ইঙ্গতে'—চলেন না ॥ ২৩ ॥

**সুঃ অনুঃ**—আরও "সম" ইত্যাদি। যাঁহার পক্ষে সুখ ও দুঃখ সমান হয়, যেহেতু তিনি স্বস্থ—স্বরূপেই অবস্থিত রহিয়াছেন, অতএব যাঁহার পক্ষে মৃৎপিণ্ড, প্রস্তর ও সুবর্ণ—সমান এবং সুখ ও দুঃখের হেতু-স্বরূপ প্রিয় ও অপ্রিয়—সমান, যিনি ধীর—বুদ্ধিমান্, যাঁহার পক্ষে নিন্দা ও প্রশংসা একরূপ হয় ॥ ২৪ ॥

**সুঃ অনুঃ**—যিনি মানে ও অপমানে সমভাব, মিত্র-পক্ষে ও শত্রু-পক্ষে সমান, [ সর্ব্বারম্ভ-পরিত্যাগী ]—দৃষ্টফল ও অদৃষ্টফল সমস্ত উদ্যম পরিত্যাগ করা যাঁহার স্বভাবে পরিণত হইয়াছে, এইরূপ আচারযুক্ত পুরুষই গুণাতীত বলিয়া কথিত হন ॥ ২৫ ॥

**মাঞ্চ যোঽব্যভিচারেণ ভক্তিযোগেন সেবতে।**
**স গুণান্ সমতীত্যৈতান্ ব্রহ্মভূয়ায় কল্পতে ॥ ২৬॥**

যঃ ( যিনি ) অব্যভিচারেণ ( ঐকান্তিক) ভক্তিযোগে (ভক্তিযোগে) মাং চ (আমাকেই) সেবতে ( সেবা করে ), সঃ ( তিনি ) এতান্ ( এই সকল ) গুণান্ ( গুণ ) সমতীত্য ( অতিক্রম করিয়া ) ব্রহ্মভূয়ায় ( ব্রহ্মভাবের ) কল্পতে ( যোগ্য হন ) ॥ ২৬ ॥

**শ্রীধরঃ**—কথঞ্চৈতাংস্ত্রীন্ গুণানতিবর্ত্তত ইত্যস্য প্রশ্নস্যোত্তরমাহ—মাঞ্চেতি। চশব্দোঽবধারণার্থঃ। মামেব পরমেশ্বরমব্যভিচারেণ একান্তেন ভক্তিযোগেন যঃ সেবতে, স এতান্ গুণান্ সমতীত্য সম্যগতিক্রম্য ব্রহ্মভূয়ায় ব্রহ্মভাবায় মোক্ষায় কল্পতে সমর্থো ভবতি ॥ ২৬ ॥

**সুঃ অনুঃ**—'কিরূপে এই তিন গুণকে অতিক্রম করিতে পারে?' এই প্রশ্নের উত্তর বলিতেছেন—"মাঞ্চ" ইত্যাদি। চ-শব্দে অবধারণ—নিশ্চয়; পরমেশ্বর আমাকেই যিনি ঐকান্তিক-ভক্তিযোগে সেবা করেন, তিনি এই গুণগুলিকে সম্যগ্‌রূপে উত্তীর্ণ হইয়া ব্রহ্মভূয়—ব্রহ্মভাব মোক্ষ পাইতে সমর্থ হয়েন ॥ ২৬ ॥

**মূঃ অনুঃ**—[দ্বিতীয়াধ্যায়ে স্থিতপ্রজ্ঞ-লক্ষণ-বর্ণনায় উক্ত প্রশ্নের উত্তর প্রদত্ত হইয়া থাকিলেও অর্জ্জুনের বিশেষ জিজ্ঞাসা বুঝিতে পারিয়া আবার প্রকারান্তরে স্থিতপ্রজ্ঞের লক্ষণাদি] শ্রীভগবান্ বলিতেছেন—যিনি প্রকাশ, প্রবৃত্তি ও মোহ—এই তিনটী গুণ-কার্য্য আসিয়া উপস্থিত হইলে তাহার দ্বেষ করেন না, কিম্বা নিবৃত্ত হইলে উহার আকাঙ্ক্ষা করেন না; যিনি উদাসীনবৎ অবস্থিত হইয়া গুণত্রয়দ্বারা বিচলিত হন না; ত্রিগুণই স্বকার্য্য করিতেছে—এই বিচারে অবস্থান করেন, চঞ্চল হ'ন না; যিনি সুখ-দুঃখে সমভাব, প্রকৃতিস্থ; মৃৎপিণ্ড, প্রস্তর ও কাঞ্চনে, প্রিয় ও অপ্রিয়ে তুল্যভাবাপন্ন; ধীর, নিন্দা ও আত্ম-প্রশংসায় সমান; মান ও অপমান, শত্রু ও মিত্রে সমান, সর্ব্বপ্রকার কর্ম্মোদ্যম-পরিত্যাগকারী—তাঁহাকেই গুণাতীত বলা হয় ॥ ২২—২৫ ॥

**ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহমমৃতস্যাব্যয়স্য চ।**
**শাশ্বতস্য চ ধর্ম্মস্য সুখস্যৈকান্তিকস্য চ॥ ২৭॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে গুণত্রয়বিভাগযোগো নাম চতুর্দ্দশোঽধ্যায়ঃ॥

---

হি ( কারণ ) অহং ( আমি ) ব্রহ্মণঃ ( ব্রহ্মের ) প্রতিষ্ঠা ( প্রতিমা ), অব্যয়স্য (নিত্য) অমৃতস্য ( মোক্ষের ) [ প্রতিষ্ঠা বা আধার ]; শাশ্বতস্য ( সনাতন ) ধর্ম্মস্য ( ধর্ম্মের ) [ প্রতিষ্ঠা ], ঐকান্তিকস্য চ ( ও ঐকান্তিক ) সুখস্য ( সুখ বা আনন্দের প্রতিষ্ঠা বা আধার )॥ ২৭॥

---

**শ্রীধরঃ**—তত্র হেতুমাহ—ব্রহ্মণো হীতি। হি যস্মাদ্ ব্রহ্মণোঽহং প্রতিষ্ঠা প্রতিমা ঘনীভূতং ব্রহ্মৈবাহম্, যথা ঘনীভূতঃ প্রকাশ এব সূর্য্য-মণ্ডলং তদ্বদিত্যর্থঃ; তথা অব্যয়স্য নিত্যস্য অমৃতস্য চ মোক্ষস্য নিত্য-মুক্তত্বাৎ, তথা তৎসাধনস্য শাশ্বতস্য ধর্ম্মস্য চ শুদ্ধসত্ত্বাত্মকত্বাৎ, তথা ঐকান্তিকস্য অখণ্ডিতস্য সুখস্য চ প্রতিষ্ঠাহং পরমানন্দরূপত্বাৎ, অতো মৎসেবিনো মদ্ভাবস্যাবশ্যম্ভাবিত্বাদ্‌যুক্তমেবোক্তম্ 'ব্রহ্মভূয়ায় কল্পতে' ইতি॥ ২৭॥

কৃষ্ণাধীনগুণাসঙ্গ-প্রসঞ্জিত-ভবাম্বুধিম্।
সুখং তরতি মদ্ভক্ত ইত্যভাষি চতুর্দ্দশে॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায়াং স্বামিকৃতটীকায়াং সুবোধিন্যাং
গুণত্রয়-বিভাগযোগো নাম চতুর্দ্দশোঽধ্যায়ঃ॥

---

**সুঃ অনুঃ**—তাহাতে কারণ বলিতেছেন—"ব্রহ্মণো হি" ইত্যাদি। যেহেতু আমিই ব্রহ্মের প্রতিষ্ঠা—প্রতিমা—আমিই ঘনীভূত ব্রহ্ম। সূর্য্য-

---

**মূঃ অনুঃ**—[ ত্রিগুণ-অতিক্রমণের উপায় বলিতেছেন—] যিনি ঐকান্তিক ভক্তিযোগে আমাকেই সেবা করেন, তিনি এই গুণসকল অতিক্রম করিয়া ব্রহ্মভাবের ( ব্রহ্মানুভূতির ) যোগ্য হন॥ ২৬॥

মণ্ডল যেরূপ ঘনীভূত প্রকাশ, সেইরূপই। আরও নিত্যমুক্ত হওয়ায় অব্যয়—নিত্য, অমৃতের—মোক্ষের ; শুদ্ধসত্ত্বময় হওয়ায় তাহার সাধন, শাশ্বত-ধর্ম্মের এবং পরমানন্দরূপ হওয়ায় ঐকান্তিক—অখণ্ডিত সুখের প্রতিষ্ঠাও আমি, অতএব আমার সেবকগণ অবশ্যই আমার ভাব প্রাপ্ত হইয়া থাকেন, এইজন্য মুক্ত জীব ব্রহ্মভাবের যোগ্য হন, এই কথা যুক্তিযুক্ত হইয়াছে ॥ ২৭ ॥ ( সুঃ অনুঃ )

আমার ভক্ত কৃষ্ণের অধীন গুণসমূহে অনাসক্তি-দ্বারা আসক্তি-প্রসূত ভবসমুদ্র সুখে উত্তীর্ণ হন, ইহা চতুর্দ্দশ অধ্যায়ে বর্ণিত হইল।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীধরস্বামিকৃত-টীকা সুবোধিনীতে
গুণত্রয়বিভাগ-যোগ-নামক চতুর্দ্দশ অধ্যায়।

**মূঃ অনুঃ**—[ তাহার কারণ প্রদর্শন করিতেছেন—] কেন না, আমি ব্রহ্মের প্রতিষ্ঠা ( আধার বা প্রতিমা ), নিত্য অমৃতের (মুক্তির ) প্রতিষ্ঠা ( আধার ) সনাতন ( ভক্তি- ) ধর্ম্মের ও ঐকান্তিক ( অনন্ত ) সুখের প্রতিষ্ঠা ) আধার ) ॥ ২৭ ॥

ইতি শ্রীব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোকনিবদ্ধ স্মৃতি-গ্রন্থে ভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায় যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে 'গুণত্রয়-বিভাগ-যোগ' নামক চতুর্দ্দশ অধ্যায়।

---

## কতিপয় তথ্য

**সাধর্ম্ম্য**—মদ্রূপতা অর্থাৎ গুণাতীত ভগবানের সারূপ্য ( শ্রীধর ) ; সাধনবলে ভগবানে নিত্যাবস্থিত অষ্টগুণ লাভ করিয়া ভগবানের সহিত

সমতালাভ ( শ্রীবলদেব ) ; ভগবৎসাম্য ( শ্রীরামানুজ ) ; সারূপ্য-মুক্তি ( শ্রীবিশ্বনাথ চক্রবর্ত্তী )।

**মহদ্‌ব্রহ্ম**—শ্রী, ভূ, দুর্গারূপে বর্ত্তমানা প্রকৃতি বা মহামায়া (শ্রীমধ্ব-ধৃত কাষায়ণ-শ্রুতি ও শার্করাক্ষ শ্রুতির বচন) ; "ভূমিরাপোঽনলো বায়ুঃ" ইত্যাদি শ্লোক-বর্ণিত অষ্টধা বিদ্যমান প্রকৃতি ( বলদেব ) ; অষ্টধা বর্ত্তমান অচেতন প্রকৃতি মহদ্-অহঙ্কারাদি বিকারের কারণ বলিয়া 'মহদ্ ব্রহ্ম' ( রামানুজ ) ; প্রকৃতি যাহা দেশ-কালদ্বারা অবচ্ছিন্ন নহে বলিয়া 'মহৎ' এবং কার্য্যরূপে বিস্তার লাভ করে বলিয়া 'ব্রহ্ম' ( চক্রবর্ত্তী ও শ্রীধর )।

**যোনি**—গর্ভাধান-স্থান ( শ্রীধর ) ; সমগ্র বিশ্বের উৎপত্তি-স্থান ( রামানুজ ) ; 'বিষ্ণোর্যোনির্গর্ভসংধারণার্থা মহামায়া' ( শ্রীমধ্ব )।

**গর্ভ**—জগদ্বিস্তারের হেতুভূত চিদাভাস অর্থাৎ প্রলয়ে ভগবদ্দেহে বিলীনভাবে অবস্থিত অবিদ্যা-কামকর্ম্মানুশয়-বিশিষ্ট ক্ষেত্রজ্ঞ বা জীব ( শ্রীধর ) ; 'ইতস্ত্বন্যাং প্রকৃতিং বিদ্ধি মে পরাং জীবভূতাং'—এই বাক্যে নির্দ্দিষ্ট চেতনপুঞ্জরূপা প্রকৃতি ( রামানুজ, চক্রবর্ত্তী, বলদেব )।

**প্রকৃতিসম্ভব**—সত্ত্ব, রজঃ, তমঃ—এই তিনগুণ যখন সাম্যাবস্থা লাভ করিয়া নিষ্ক্রিয়ভাবে অবস্থান করে তাদৃশ গুণ-সাম্যাবস্থাই—প্রকৃতি। পুরুষাবতার মহাবিষ্ণুর ঈক্ষণ-প্রভাবে এই সাম্য ভঙ্গ হইলে এই গুণত্রয় প্রকাশিত ও সক্রিয় হয়। এই অর্থে গুণত্রয় প্রকৃতি-জাত অর্থাৎ প্রকৃতির ব্যক্তাবস্থা। বস্তুতঃ গুণত্রয়ই প্রকৃতি।

**ব্রহ্মভূয়**—ব্রহ্মভাব অর্থাৎ মোক্ষ ( শ্রীধর ) ; ব্রহ্মবৎ অর্থাৎ প্রকৃতিবৎ ভগবানের প্রিয়ত্ব, অর্থাৎ ভগবানের আশ্রয়-বিগ্রহের বা সেবকের ভাব, ভগবদ্দাস্য ( মধ্ব ) ; ব্রহ্মত্ব অর্থাৎ ব্রহ্মানুভূতি (চক্রবর্ত্তী) ; ভগবানের নিজধর্ম্ম অষ্টগুণশালিতা ( বলদেব )। [ গীঃ ১৮।৫৩ শ্লোক

দ্রষ্টব্য—ব্রহ্মভূয়—ব্রহ্মে ভাব বা স্থিতি, সর্ব্বদা তন্মনস্কতা]। ব্রহ্মস্বরূপতা, মায়াতীত সচ্চিদানন্দময়তা।

প্রতিষ্ঠা—প্রতিমা, ঘনীভূত ব্রহ্ম (শ্রীধর) ; (অর্থাৎ সচ্চিদানন্দঘন-স্বরূপ, সচ্চিদানন্দবিগ্রহ)। আশ্রয় (চক্রবর্ত্তী, বলদেব)।

---

# পরিপ্রশ্নমালা

১। সর্ব্বভূত বা জীবের সৃষ্টি কিরূপে হয়? (গী: ১৪।৩—৪)

২। প্রকৃতির স্বরূপগত গুণত্রয় কি? (গী: ১৪।৫)

৩। দেহী জীব-দেহে কেমন করিয়া আবদ্ধ হয়? (গী: ১৪।৫)

৪। গুণত্রয়ের লক্ষণ কি? (গী: ১৪।৬—৮)

৫। সত্ত্বগুণ-প্রাধান্যের লক্ষণ কি? (গী: ১৪।১১)

৬। রজোগুণ-প্রাধান্যের লক্ষণ কি? (গী: ১৪।১২)

৭। তমোগুণ-প্রাধান্যের লক্ষণ কি? (গী: ১৪।১৩)

৮। গুণত্রয়ের বৃদ্ধিকালে মৃত্যুতে গতির তারতম্য কিরূপ? (গী: ১৪।১৪—১৬,১৮)

৯। গুণত্রয়ের কর্ত্তৃত্বজ্ঞান এবং গুণাতীত বস্তু-জ্ঞানের ফল কি? (গী: ১৪।১৯)

১০। গুণাতীত ব্যক্তির লক্ষণ ও আচার কি? (গী: ১৪।২২-২৫)

১১। গুণত্রয়-অতিক্রমণের উপায় ও ফল কি? (গী: ১৪।২৬)

১২। গুণত্রয় অতিক্রম করিবার জন্য ভগবদারাধনার হেতু কি? (গী: ১৪।২৭)

---

# পঞ্চদশোঽধ্যায়ঃ

## *পুরুষোত্তমযোগ*

### কথাসার

সংসারটী নশ্বর বলিয়া শ্রীভগবান্ ইহাকে একটী অশ্বত্থবৃক্ষরূপে (অ-শ্ব-ত্থ যাহা শ্ব বা আগামী দিন পর্য্যন্ত স্থায়ী নহে) বর্ণন করিয়াছেন। ইহার মূল উর্দ্ধে অর্থাৎ ভগবান্ পুরুষোত্তমে অবস্থিত, মায়িক সৃষ্টিতে ব্রহ্মাদি স্থাবরান্ত সমস্ত ইহার শাখা, সকাম কর্ম্মপ্রতিপাদক বেদবিধিসকল ইহার পত্রস্থানীয়, অথচ অনন্ত প্রবাহরূপে ইহার নিত্যতাও আছে—ইহাই সমগ্র বেদের তাৎপর্য্য এবং এই বেদ-তাৎপর্য্য যিনি জানেন, তিনিই বেদজ্ঞ। ইহার শাখা-সকল গুণত্রয়ের দ্বারা সম্বর্দ্ধিত, এই সকল শাখা হইতে কর্ম্ম-ফলরূপে অবান্তর মূল-সকল এই সংসার-প্রপঞ্চে বিস্তার লাভ করিয়াছে। এই সংসারবৃক্ষের সমগ্র স্বরূপ, ইহার আদি মধ্য ও অন্ত এই জগতে যথাযথ উপলব্ধির বিষয় হয় না। অসঙ্গরূপ কুঠার দ্বারা ইহার সুদৃঢ় মূল ছেদন করিয়া বিষ্ণুর পরম পদ অনুসন্ধান করা কর্ত্তব্য। সেই পরম ধামকে সূর্য্য চন্দ্র বা অগ্নির আলোক প্রকাশিত করিতে পারে না। অহংকারাদি দোষ-রহিত, বিবেকপরায়ণ নিষ্কাম ব্যক্তি সেই অব্যয়-পদ-লাভের যোগ্য। শ্রীভগবানেরই বিভিন্নাংশ নিত্যবস্তু জীব মন-প্রভৃতি প্রাকৃত ইন্দ্রিয়গণের দ্বারা সমস্ত ভোগ্যবিষয় ভোগ করে এবং উহাদিগের সহিতই দেহ হইতে দেহান্তর গমনাগমন করে। জীবের এই ব্যাপার সাধারণ লোকের দৃষ্টি-গোচর হয় না বটে, কিন্তু তত্ত্বজ্ঞানিগণ জ্ঞানচক্ষুর দ্বারা জীবের প্রকৃত অবস্থা দর্শন করিতে সমর্থ।

সংসার প্রপঞ্চে "ক্ষর" ও "অক্ষর" নামক দুইটী পুরুষ বা তত্ত্ব দৃষ্ট হয়। সমস্ত জড় দ্রব্য ও রূপ—"ক্ষর" পুরুষ; জড়রূপের অধিষ্ঠাতা

চেতন জীবাত্মা "অক্ষর" পুরুষ। এই দুই হইতে ভিন্ন এবং এই দুইয়ের নিয়ন্তা ও পরিপালক "পরমাত্মা" নামে অপর এক তৃতীয় তত্ত্ব আছেন—ইনি "উত্তম" পুরুষ। ক্ষরের অতীত এবং অক্ষর হইতে উত্তম এই "পুরুষোত্তম"কে যিনি জানেন, তিনি সর্ব্বজ্ঞতা লাভ করিয়া সর্ব্বতোভাবে "পুরুষোত্তমে"রই ভজন করেন। ইহাই গুহ্যতম শাস্ত্র এবং এই শাস্ত্রতত্ত্বলাভেই জীবের জীবনের পূর্ণ সার্থকতা।

**শিক্ষা**—জড় ও চৈতন্য এবং চৈতন্যতত্ত্বের প্রকাশভেদ-বিচার এই অধ্যায়ের তত্ত্বোপদেশ। ভজনানুকূল বৈরাগ্যই জীবের সংসার-নাশক। জীব ভগবানের নিত্য ভেদাংশ। ক্ষর ও অক্ষর ব্রহ্মের নিয়ন্তা "পুরুষোত্তম"-তত্ত্ব শ্রীকৃষ্ণই জীবের একমাত্র উপাস্য। তাঁহার কৃপাতেই জীবের বন্ধন-মুক্তি হয়।

---

শ্রীভগবান্ উবাচ—

**ঊর্দ্ধমূলমধঃশাখমশ্বত্থং প্রাহুরব্যয়ম্।**
**ছন্দাংসি যস্য পর্ণানি যস্তং বেদ স বেদবিৎ॥ ১॥**

শ্রীভগবান্ উবাচ (শ্রীভগবান্ বলিলেন)—[শ্রুতিবাক্যসকল এই সংসারকে] ঊর্দ্ধ্বমূলম্ (ঊর্দ্ধ্বমূলবিশিষ্ট) অধঃশাখম্ (অধঃশাখাবিশিষ্ট) অব্যয়ম্ (নিত্য) অশ্বত্থং (অশ্বত্থবৃক্ষ) প্রাহুঃ (বলিয়া থাকেন); ছন্দাংসি (সকামকর্ম্মোপদেশক বেদবাক্যসকল) যস্য (যেই বৃক্ষের) পর্ণানি (পত্রস্বরূপ), যঃ (যিনি) তং (সেই সংসার-অশ্বত্থকে) বেদ (জানেন), সঃ (তিনি) বেদবিৎ (বেদ-তাৎপর্য্য জানেন)॥ ১॥

---

বৈরাগ্যেণ বিনা জ্ঞানং ন চ ভক্তিরতঃ স্ফুটম্।
বৈরাগ্যোপস্কৃতং জ্ঞানমীশঃ পঞ্চদশেঽদিশৎ॥

**শ্রীধরঃ**—পূর্ব্বাধ্যায়ান্তে "মাঞ্চ যোঽব্যভিচারেণ ভক্তিযোগেন সেবতে" ইত্যাদিনা পরমেশ্বরমেকান্তভক্ত্যা ভজতস্তৎপ্রসাদলব্ধজ্ঞানেন ব্রহ্মভাবো

ভবতি ইত্যুক্তম্ ; ন চৈকান্তভক্তির্জ্ঞানং বা অবিরক্তস্য সম্ভবতীতি বৈরাগ্যপূর্ব্বকং জ্ঞানমুপদেষ্টুকামঃ প্রথমং তাবৎ সার্দ্ধশ্লোকাভ্যাং সংসার-স্বরূপং বৃক্ষং রূপকালঙ্কারেণ বর্ণয়ন্ শ্রীভগবানুবাচ—ঊর্দ্ধ্বমূলমিতি। ঊর্দ্ধ্বমুত্তমঃ ক্ষরাক্ষরাভ্যামুৎকৃষ্টঃ পুরুষোত্তমো মূলং যস্য তম্, অধ ইতি ততোঽর্ব্বাচীনাঃ কার্য্যোপাধয়ো হিরণ্যগর্ভাদয়ো গৃহ্যন্তে, তে তু শাখা ইব শাখা যস্য তম্, বিনশ্বরত্বেন শ্বঃ প্রভাতপর্য্যন্তমপি ন স্থাস্যতীতি বিশ্বাসানর্হত্বাদশ্বত্থং প্রাহুঃ ; প্রবাহরূপেণাবিচ্ছেদাদব্যয়ঞ্চ প্রাহুঃ,—ঊর্দ্ধ্বমূলোঽবাক্‌শাখ এষোঽশ্বত্থঃ সনাতনঃ" ইত্যাদ্যাঃ শ্রুতয়ঃ। ছন্দাংসি বেদা যস্য পর্ণানি—ধর্ম্মাধর্ম্ম প্রতিপাদনদ্বারেণ ছায়াস্থানীয়ৈঃ কর্ম্মফলৈঃ সংসারবৃক্ষস্য সর্ব্বজীবাশ্রয়ণীয়ত্বপ্রতিপাদনাৎ পর্ণস্থানীয়া বেদাঃ। যস্তমেবম্ভূতমশ্বত্থং বেদ, স এব বেদার্থবিৎ। সংসারপ্রপঞ্চবৃক্ষস্য মূলমীশ্বরো নারায়ণঃ, ব্রহ্মাদয়স্তদংশাঃ ; স চ সংসারবৃক্ষো বিনশ্বরঃ প্রবাহরূপেণ নিত্যশ্চ বেদোক্তৈঃ কর্ম্মভিঃ সেব্যতামাপাদিতশ্চ ইত্যেতাবানেব হি বেদার্থঃ, অতএব বিদ্বান্ বেদবিদিতিস্তূয়তে ॥ ১ ॥

---

বৈরাগ্য ব্যতীত জ্ঞান ও ভক্তি উদিত হইতে পারে না ; অতএব ভগবান্ বৈরাগ্য-পূর্ব্বক জ্ঞান এই পঞ্চদশ অধ্যায়ে পরিষ্কতরূপে ব্যক্ত করিয়াছেন।

**স্বঃ অনুঃ**—পূর্ব্বাধ্যায়ের শেষে 'যিনি আমাকে অনন্যা ভক্তিদ্বারা উপাসনা করেন' ইত্যাদি বাক্যে পরমেশ্বরকে একান্ত ভক্তিপূর্ব্বক ভজন-কারীর ভগবদনুগ্রহে প্রাপ্ত জ্ঞানদ্বারা ব্রহ্মভাব হইয়া থাকে, ইহা কথিত হইয়াছে। কিন্তু ঐ একান্ত ভক্তি বা জ্ঞান অবিরক্তের ( বৈরাগ্য-হীনের ) পক্ষে সম্ভব নহে ; অতএব বৈরাগ্য-পূর্ব্বক জ্ঞানের উপদেশ করিতে অভিলাষী হইয়া ভগবান্ প্রথমে সার্দ্ধশ্লোকদ্বয়ে রূপক-অলঙ্কারদ্বারা সংসারের বৃক্ষস্বরূপতা বর্ণন করিতেছেন—"ঊর্দ্ধ্বমূলম্" ইত্যাদি। ঊর্দ্ধ্ব—উত্তম, ক্ষর ও অক্ষর অপেক্ষা উৎকৃষ্ট পুরুষোত্তম, তিনি যাহার মূল, ইহা ঊর্দ্ধ্বমূল ; অধঃ—তাহা অপেক্ষা অধম ও কার্য্যের উপাধিরূপ হিরণ্যগর্ভাদিজীবকে

গ্রহণ করা হইতেছে ; তাঁহারা শাখার ন্যায় যাঁহার অংশ—ইহা অধঃশাখ। বিনশ্বর-স্বভাব হওয়ায় আগামী প্রভাতকাল পর্য্যন্ত যাহা থাকিবে না, এইপ্রকার বিশ্বাসের অযোগ্য বলিয়া ( সংসার—) অশ্বত্থ ; ইহা প্রবাহ-রূপে অবিচ্ছেদ হওয়ায় ইহাকে অব্যয়ও বলা হয় ; শ্রুতিতেও যথা—"এই সংসার উর্দ্ধ্বমূল নিম্নশাখ সনাতন অশ্বত্থ" ইত্যাদি। ছন্দঃসকল—বেদসমূহ যাহার ধর্ম্ম ও অধর্ম্ম প্রতিপাদন করিয়া ছায়াস্থানীয় কর্ম্মফল-দ্বারা সংসার-বৃক্ষকে সর্ব্ব-জীবের আশ্রয়রূপে প্রতিপাদন করায় বেদগুলি পত্রতুল্য। যিনি সেই সংসারকে এইরূপ অশ্বত্থ বলিয়া জানেন, তিনিই বেদের অর্থ জানেন। সংসার-প্রপঞ্চরূপ বৃক্ষের মূল ঈশ্বর—নারায়ণ ; ব্রহ্মাদি তাঁহার অংশ শাখাতুল্য, সেই সংসারবৃক্ষ নাশশীল অথচ প্রবাহ-রূপে চিরস্থায়ী, বেদোক্ত কর্ম্মসমূহদ্বারা ইহার সেব্যতা সম্পাদিত হয়। এই পর্য্যন্তই বেদের তাৎপর্য্য। অতএব তাঁহাকে বিদ্বান্—বেদজ্ঞ বলিয়া প্রশংসা করা হইতেছে ॥ ১ ॥ ( সুঃ অনুঃ )

---

**মূঃ অনুঃ**—[ পূর্ব্বাধ্যায়ের শেষভাগে শ্রীভগবান্ বলিয়াছেন যে, ঐকান্তিকী ভক্তির সহিত শ্রীভগবানের ভজন করিলে সাধক ভগবৎ প্রসাদ-লব্ধ-জ্ঞান-প্রভাবে ব্রহ্মভাব লাভ করেন ; কিন্তু ঐকান্তিক ভক্তি বা জ্ঞান বৈরাগ্য-ব্যতীত সম্ভব নহে বলিয়া বৈরাগ্যযুক্ত-জ্ঞান উপদেশ করিবার অভিপ্রায়ে সংসারকে বৃক্ষরূপে বর্ণনা করিয়া] শ্রীভগবান্ বলিলেন—শাস্ত্রসকল এই সংসারকে উর্দ্ধ্বমূলবিশিষ্ট অর্থাৎ ভগবান্ শ্রীপুরুষোত্তমরূপ মূলবিশিষ্ট, অধঃশাখাযুক্ত অর্থাৎ ব্রহ্মাদি শাখাযুক্ত, অবিচ্ছিন্ন প্রবাহহেতু নিত্য, অথচ বিনশ্বর বলিয়া অশ্বত্থ-বৃক্ষরূপে বর্ণনা করিয়া থাকেন ; সকাম কর্ম্মোপদেশক বেদবাক্যসকল যেই বৃক্ষের ( কর্ম্মফলদ্বারা সংসার-বন্ধন-বিধানরূপ ছায়াকারক ) পত্রস্বরূপ। যিনি সেই সংসার-অশ্বত্থকে জানেন, তিনি বেদজ্ঞ অর্থাৎ বেদতাৎপর্য্যবেত্তা ॥ ১ ॥

**অধশ্চোর্দ্ধঞ্চ প্রসৃতাস্তস্য শাখা, গুণপ্রবৃদ্ধা বিষয়প্রবালাঃ।**
**অধশ্চ মূলান্যনুসন্ততানি, কর্ম্মানুবন্ধীনি মনুষ্যলোকে ॥ ২ ॥**

---

তস্য (সেই বৃক্ষের) গুণপ্রবৃদ্ধাঃ (গুণত্রয়দ্বারা সম্বর্দ্ধিত) বিষয়প্রবালাঃ (বিষয়রূপ পত্র-সমন্বিত) শাখাঃ (শাখা-সকল) অধঃ (নিম্নদিকে অর্থাৎ পশু প্রভৃতি হীন যোনিতে) উর্দ্ধং চ (ও উর্দ্ধদিকে অর্থাৎ দেবাদি উত্তম যোনিতে) প্রসৃতাঃ (প্রসার লাভ করিয়াছে); অধঃ চ (আর নিম্নে) মনুষ্যলোকে (কর্ম্মভূমি ভূলোকে) কর্ম্মানুবন্ধীনি (কর্ম্মপ্রবাহপ্রদ) মূলানি (অবান্তর মূলসকল) অনুসন্ততানি (সর্ব্বদা বিস্তার লাভ করিতেছে) ॥ ২ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ অধশ্চেতি। হিরণ্যগর্ভাদয়ঃ কার্য্যোপাধয়ো জীবাঃ শাখাস্থানীয়ত্বেনোক্তাস্তেষু চ যে দুষ্কৃতিনস্তেঽধঃ পশ্বাদিযোনিষু প্রসৃতা বিস্তারং গতাঃ, সুকৃতিনশ্চোর্দ্ধং দেবাদিযোনিষু প্রসৃতাস্তস্য সংসারবৃক্ষস্য শাখাঃ। কিঞ্চ, গুণৈঃ সত্ত্বাদিবৃত্তিভির্জলসেচনৈরিব যথাযথং প্রবৃদ্ধা বৃদ্ধিং প্রাপ্তাঃ। কিঞ্চ, বিষয়াঃ—রূপাদয়ঃ প্রবালাঃ পল্লবস্থানীয়া যাসাং তাঃ, শাখাগ্রস্থানীয়াভিরিন্দ্রিয়বৃত্তিভিঃ সংযুক্তত্বাৎ। কিঞ্চ, অধশ্চ চশব্দাদূর্দ্ধঞ্চমূলানি অনুসন্ততানি বিরূঢ়ানি; মুখ্যং মূলমীশ্বর এক এব, ইমানি ত্বন্তরালানি মূলানি তত্তদ্ভোগবাসনালক্ষণানি। তেষাং কার্য্যমাহ—মনুষ্যলোকে কর্ম্মানুবন্ধীনি ইতি—কর্ম্ম এব অনুবন্ধি উত্তরভাবি যেষাং তানি উর্দ্ধাধোলোকেষূপভুক্ততত্তদ্ভোগবাসনাদিভির্হি কর্ম্মক্ষয়ে মনুষ্য-লোকপ্রাপ্তানাং তত্তদনুরূপেষু কর্ম্মসু প্রবৃত্তির্ভবতি; তস্মিন্নেব হি কর্ম্মাধি-কারো নান্যেষু লোকেষু, অতো মনুষ্যলোক ইত্যুক্তম্ ॥ ২ ॥

---

**সুঃ অনুঃ**—আরও "অধঃ" ইত্যাদি। হিরণ্যগর্ভাদি কার্য্যের উপাধি-স্বরূপ জীবগণ শাখাতুল্য বলিয়া উক্ত হইয়াছেন; তাহাদের মধ্যে যাহারা পাপী, তাহারা অধঃ—পশুপ্রভৃতি যোনিতে প্রসৃত—বিস্তার প্রাপ্ত হইয়াছে এবং পুণ্যাত্মগণ উর্দ্ধ—দেবাদি যোনিতে বিস্তৃত হইয়া সেই সংসার-বৃক্ষের

**ন রূপমস্যেহ তথোপলভ্যতে, নান্তো ন চাদির্ন চ সংপ্রতিষ্ঠা।**
**অশ্বত্থমেনং সুবিরূঢ়মূল,-মসঙ্গশস্ত্রেণ দৃঢ়েন ছিত্বা ॥ ৩ ॥**
**ততঃ পদং তৎ পরিমার্গিতব্যং, যস্মিন্ গতা ন নিবর্ত্তন্তি ভূয়ঃ।**
**তমেব চাদ্যং পুরুষং প্রপদ্যে, যতঃ প্রবৃত্তিঃ প্রসৃতা পুরাণী ॥ ৪ ॥**

---

[ কিন্তু ] ইহ ( এই মনুষ্যলোকে ) অস্য (এই সংসার অশ্বত্থের ) রূপং (স্বরূপ) তথা ( পূর্ব্ব-বর্ণিত প্রকারে ) ন উপলভ্যতে ( অবগত হওয়া যায় না ) ; [ ইহার ] অন্তঃ ন ( শেষ দেখা যায় না ), আদিঃ চ ন ( আদিও দৃষ্ট হয় না), সংপ্রতিষ্ঠা চ ন (এবং স্থিতিও

---

শাখা-স্বরূপ হইয়াছেন ; আরও জলসেচনের ন্যায় গুণসমূহ—সত্ত্বাদি বৃত্তি-দ্বারা ইহা যথাযথ বৃদ্ধি পাইয়াছে ; আরও বিষয়—রূপাদি সেই শাখা-গুলির প্রবাল—পল্লবতুল্য, কারণ, ঐগুলি শাখা ও প্রশাখার তুল্য ইন্দ্রিয়ের বৃত্তি-সমূহের সহিত সংযুক্ত ; আরও নিম্নদিকেও—'চ' শব্দ দ্বারা ঊর্দ্ধদিকেও মূলগুলি বদ্ধ, প্রধান মূল ঈশ্বর একাকী, এই অপর মূলগুলি সেই সেই ভোগ বাসনা-স্বরূপ ; তাহাদের কার্য বলিতেছেন—মনুষ্যলোকে কর্ম্মানুবন্ধী, অর্থাৎ কর্ম্ম যাহাদের পশ্চাদ্বর্ত্তী, কর্ম্মের সহিত সংযুক্ত। ঊর্দ্ধ্ব- ও অধঃ লোকগুলিতে যাহা উপভোগ করা হইয়াছে, সেই সেই ভোগ-বাসনা প্রভৃতি দ্বারাই কর্ম্মক্ষয় হইলে মনুষ্যলোকে জাত প্রাণিগণের সেই সেই অনুরূপ কর্ম্মসকলে প্রবৃত্তি হইয়া থাকে। সেই মর্ত্ত্যলোকেই কর্ম্মাধিকার, অন্য লোকসমূহে নহে, অতএব মনুষ্যলোকে, এইরূপ বলা হইল ॥ ২ ॥ ( সুঃ অনুঃ )

---

**মুঃ অনুঃ**—সেই বৃক্ষের গুণত্রয়দ্বারা সম্বর্দ্ধিত বিষয়রূপ পত্র-সমন্বিত শাখাসকল নিম্নদিকে অর্থাৎ পশু প্রভৃতি হীনযোনিতে ও ঊর্দ্ধ্ব দিকে অর্থাৎ দেবাদি উত্তম যোনিতে প্রসারিত ; আর নিম্নে কর্ম্মভূমি ভূলোকে কর্ম্মপ্রবাহ সৃষ্টিকারী অবান্তর মূল-সকল সর্ব্বদা বিস্তৃত হইতেছে ॥ ২ ॥

দেখা যায় না )। সুবিরূঢ়মূলং ( অত্যন্ত বদ্ধমূল ) এনং ( এই ) অশ্বত্থং ( অশ্বত্থকে ) দৃঢ়েন ( দৃঢ় ) অসঙ্গশস্ত্রেন ( অনাসক্তিরূপ কুঠার দ্বারা ) ছিত্ত্বা ( ছেদন করিয়া) ততঃ ( তাহার ) [ মূলভূত ] তৎপদং ( তৎপদের অর্থাৎ পরম বস্তু বিষ্ণুপদ ) পরিমার্গিতব্যং (অন্বেষণ করা কর্ত্তব্য ) ; যস্মিন্ ( যে পদ ) গতাঃ ( প্রাপ্ত হইলে লোক ) ভূয়ঃ ( পুনরায় ) ন নিবর্ত্তন্তি ( ফিরিয়া আসে না )। যতঃ (যাঁহা হইতে) পুরাণী ( চিরন্তন ) প্রবৃত্তিঃ ( সংসার-প্রবাহ ) প্রসৃতা ( প্রবাহিত ) তং এব চ ( সেইই ) আদ্যং ( আদিভূত অর্থাৎ সর্ব্বকারণ-কারণ ) পুরুষং ( পুরুষের ) প্রপদ্যে ( শরণ লইতেছি ) [ এইরূপে অন্বেষণ কর্ত্তব্য ] ॥ ৩-৪ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, ন রূপমিতি। ইহ সংসারে স্থিতৈঃ প্রাণিভিরস্য সংসারবৃক্ষস্য তথা উর্দ্ধ্বমূলত্বাদি-প্রকারেণ রূপং নোপলভ্যতে, ন চান্তোঽবসানমপর্য্যন্তত্বাৎ, ন চাদিরনাদিত্বাৎ, ন চ সম্প্রতিষ্ঠা স্থিতিঃ কথং তিষ্ঠতীতি নোপলভ্যতে, যস্মাদেবম্ভূতোঽয়ং সংসারবৃক্ষো দুরবচ্ছেদোঽনর্থকরশ্চ, তস্মাদেনং দৃঢ়েন বৈরাগ্যেণ শস্ত্রেণ ছিত্ত্বা তত্ত্বজ্ঞানে যতেতেত্যাহ —অশ্বত্থমেনমিতি সার্দ্ধেন। এনমশ্বত্থং সুবিরূঢ়মূলমত্যন্তবদ্ধমূলং সন্তং অসঙ্গঃ সঙ্গরাহিত্যমহংমমতাত্যাগস্তেন শস্ত্রেণ দৃঢ়েন সম্যগ্বিচারেণ ছিত্ত্বা পৃথক্কৃত্য তত ইতি – ততস্তস্য মূলভূতং তৎপদং বস্তু বৈষ্ণবং পদং পরিমার্গিতব্যমন্বেষ্টব্যম্ ; কীদৃশম্ ? যস্মিন গতা যৎপদং প্রাপ্তাঃ সন্তো ভূয়ো ন নিবর্ত্তন্তি নাবর্ত্তন্ত ইত্যর্থঃ। অন্বেষণপ্রকারমেবাহ—তমেবেতি। যত এষা পুরাণী চিরন্তনী সংসারপ্রবৃত্তিঃ প্রসৃতা, বিসৃতা, তমেব চাদ্যং পুরুষং প্রপদ্যে শরণং ব্রজামি ইত্যেবমেকান্তভক্ত্যা অন্বেষ্টব্যমিত্যর্থঃ ॥ ৩-৪ ॥

**সুঃ অনুঃ** –আরও "ন রূপম" ইত্যাদি। এই সংসারে অবস্থিত প্রাণিগণ এই সংসার-বৃক্ষের সেই উর্দ্ধ্বমূলস্বভাবাদিরূপে ইহার সত্তা অনুভব করিতে পারে না। ইহার সীমা না থাকায় অন্তহীন, আরম্ভ না থাকায় অনাদি, সম্প্রতিষ্ঠা—স্থিতিও নাই ; কিরূপে অবস্থিত, তাহা কেহ জ্ঞাত নহেন। যেহেতু এই সংসারবৃক্ষ এইরূপ অতি ক্লেশে উৎপাটনের যোগ্য

**নির্ম্মানমোহা জিতসঙ্গদোষা অধ্যাত্মনিত্যা, বিনিবৃত্তকামাঃ।**
**দ্বন্দ্বৈর্বিমুক্তাঃ সুখদুঃখসংজ্ঞৈ,-র্গচ্ছন্ত্যমূঢ়াঃ পদমব্যয়ং তৎ ॥ ৫ ॥**

[সেই শরণাগতগণ] নির্ম্মানমোহাঃ (অহঙ্কার ও মিথ্যা-অভিমান-শূন্য) জিতসঙ্গদোষাঃ (সঙ্গদোষরহিত) অধ্যাত্মনিত্যাঃ (আত্মজ্ঞানে পরিনিষ্ঠিত) বিনিবৃত্তকামাঃ (বিশেষভাবে কামনারহিত) সুখদুঃখসংজ্ঞৈঃ (সুখদুঃখসংজ্ঞক শীতোষ্ণাদিদ্বন্দ্ব হইতে) বিমুক্তাঃ (বিমুক্ত) অমূঢ়াঃ (অজ্ঞানমুক্ত হইয়া) তৎ (সেই) অব্যয়ং (নিত্য) পদং (পদ—বৈষ্ণব-পদ) গচ্ছন্তি (প্রাপ্ত হন) ॥ ৫ ॥

---

এবং অনর্থজনক, অতএব ইহাকে দৃঢ় বৈরাগ্যরূপ শস্ত্রদ্বারা ছেদন করিয়া তত্ত্বজ্ঞান-বিষয়ে যত্ন করা উচিত ;—ইহা "অশ্বত্থমেনম্" ইত্যাদি সার্দ্ধ-শ্লোকে বলিতেছেন। এইরূপ অত্যন্ত বদ্ধমূল অশ্বত্থকে অসঙ্গ—সঙ্গ-রাহিত্য —'অহং মম' ভাবের ত্যাগ—সেই অসিদ্বারা সম্যক্ বিচার-পূর্ব্বক পৃথক্ করিয়া, "ততঃ" ইত্যাদি—তাহা হইতে তাহার মূলস্বরূপ বস্তু সেই বৈষ্ণব-পদ অন্বেষণ করিতে হইবে। তাহা কীদৃশ ? যেখানে গেলে—যে পদ প্রাপ্ত হইলে পুনরায় প্রত্যাবৃত্ত হয় না। অনুসন্ধানের প্রকার বলিতেছেন— "তমেব" (তাঁহাকেই) ইত্যাদি। যাহা হইতে এই চিরন্তনী সংসারপ্রবৃত্তি বিস্তৃতা হইয়াছে, সেই আদ্য পুরুষকেই আশ্রয় করি ; এইরূপে একান্ত ভক্তি-সংকারে অন্বেষণ করা উচিত, ইহাই তাৎপর্য্য ॥ ৩-৪ ॥ ( সুঃ অনুঃ)

---

**মূঃ অনুঃ**—কিন্তু এই জগতে এই সংসার-অশ্বত্থের স্বরূপ তদ্রূপ উপলব্ধির বিষয় হয় না ; ইহার অন্ত, আদি ও স্থিতিও দৃষ্টিগোচর হয় না। অনাসক্তিরূপ দৃঢ়-শস্ত্র বা কুঠার দ্বারা অত্যন্ত বদ্ধমূল এই অশ্বত্থকে ছেদন-পূর্ব্বক তাহার মূলস্বরূপ তৎপদ অর্থাৎ পরমবস্তু বিষ্ণুপদের অনুসন্ধান করা কর্ত্তব্য—যে পদ-প্রাপ্ত ব্যক্তিগণ আর পুনরাবর্ত্তন করেন না। যাঁহা হইতে এই চিরন্তন সংসার-প্রবাহ প্রসারিত, সেই আদি-পুরুষেরই প্রপন্ন হইতেছি [ এইরূপ চিত্তভাব লইয়া অনুসন্ধান করা কর্ত্তব্য ] ॥ ৩-৪ ॥

**ন তদ্ভাসয়তে সূর্য্যো ন শশাঙ্কো ন পাবকঃ।**

**যদগত্বা ন নিবর্ত্তন্তে তদ্ধাম পরমং মম ॥ ৬ ॥**

যৎ ( যাহাকে ) গত্বা ( লাভ করিয়া) [যোগিগণ] ন নিবর্ত্তন্তে ( নিবৃত্ত হন না ), তৎ ( তাহা ) মম ( আমার ) পরমং ( পরম ) ধাম ( স্বরূপ )। সূর্য্যঃ ( সূর্য্য ) তৎ (তাহাকে ) ন ভাসয়তে ( উদ্ভাসিত করিতে পারে না ), ন শশাঙ্কঃ ( না চন্দ্র ), ন পাবকঃ ( না অগ্নি ) ॥ ৬ ॥

**শ্রীধরঃ**—তৎপ্রাপ্তৌ সাধনান্তরাণি দর্শয়ন্নাহ—নির্ম্মানেতি। নির্গতৌ মানমোহৌ অহঙ্কার-মিথ্যাভিনিবেশৌ যেভ্যস্তে, জিতঃ পুত্রাদিসঙ্গরূপো দোষো যৈস্তে, অধ্যাত্মে আত্মজ্ঞানে নিত্যাঃ পরিনিষ্ঠিতাঃ, বিশেষেণ নিবৃত্তঃ কামো যেভ্যস্তে, সুখদুঃখসংজ্ঞানি শীতোষ্ণাদীনি দ্বন্দ্বানি, তৈর্ব্বিমুক্তাঃ অতএবামূঢ়া নিবৃত্তাবিদ্যাঃ সন্তস্তদব্যয়ং পদং গচ্ছন্তি ॥ ৫ ॥

**সুঃ অনুঃ**—তাঁহার প্রাপ্তি-বিষয়ে অন্যান্য উপায় দেখাইয়া বলিলেন—“নির্ম্মান” ইত্যাদি। নির্ম্মানমোহ—যাঁহাদিগ হইতে মান (অহঙ্কার), মোহ ( মিথ্যাভিনিবেশ ) দূরীভূত হইয়াছে, [ জিতসঙ্গদোষ ]—যাঁহারা পুত্রাদিতে আসক্তিরূপ দোষ-সমূহ জয় করিয়াছেন, [ অধ্যাত্মনিত্য ]—যাঁহারা আত্মজ্ঞানে পরিপক্ক, [বিনিবৃত্তকাম]—যাঁহাদিগ হইতে বাসনা-সমূহ বিশেষরূপে বিরাম লাভ করিয়াছে; আবার সুখ ও দুঃখ নামে অভিহিত শীত ও উষ্ণাদি বিরুদ্ধ ব্যাপারগুলি হইতে যাঁহারা মুক্ত; অতএব তাঁহারা অমূঢ়—অবিদ্যার কবল হইতে মুক্ত হইয়া সেই অনশ্বর বৈষ্ণব-পদ প্রাপ্ত হন ॥ ৫ ॥

**মুঃ অনুঃ**- [ সেই পরমপদ প্রাপ্তির অন্য সাধন প্রদর্শন-পূর্ব্বক বলিতেছেন—] তাদৃশ প্রপন্নজনগণ অহঙ্কার ও মোহশূন্য, সঙ্গদোষজয়ী, আত্মজ্ঞানে পরিনিষ্ঠিত, সর্ব্বতোভাবে কামনাশূন্য, সুখ-দুঃখাদি দ্বন্দ্ব হইতে মুক্ত ও অজ্ঞানমুক্ত হইয়া সেই নিত্য বিষ্ণুপদ প্রাপ্ত হন ॥ ৫ ॥

**মমৈবাংশো জীবলোকে জীবভূতঃ সনাতনঃ।**
**মনঃষষ্ঠানীন্দ্রিয়াণি প্রকৃতিস্থানি কর্ষতি ॥ ৭ ॥**

জীবভূতঃ (জীবরূপ) মম এব (আমারই) অংশঃ (অংশ) [অতএব] সনাতনঃ (নিত্য) জীবলোকে (এই জগতে) প্রকৃতিস্থানি (প্রকৃতিতে অবস্থিত) মনঃষষ্ঠানি (ষষ্ঠ স্থানীয় মন-সহিত) [পঞ্চ] ইন্দ্রিয়াণি (জ্ঞানেন্দ্রিয়কে) কর্ষতি (আকর্ষণ অর্থাৎ বহন করিতেছে) ॥ ৭ ॥

**শ্রীধরঃ**—তদেবং গন্তব্যং পদং বিশিনষ্টি—ন তদিতি। তৎ পদং সূর্য্যাদয়ো ন প্রকাশয়ন্তি, যৎ প্রাপ্য ন নিবর্ত্তন্তে যোগিনস্তদ্ধাম স্বরূপং পরমং মম ; অনেন সূর্য্যাদিপ্রকাশাবিষয়ত্বেন জড়ত্বশীতোষ্ণাদিদোষ-প্রসঙ্গো নিরস্তাঃ ॥ ৬ ॥

**শ্রীধরঃ**—নন্থ চ ত্বদীয়ং ধাম প্রাপ্তাঃ সন্তো যদি ন নিবর্ত্তন্তে, তর্হি "সতি সংপদ্য ন বিদুঃ সতি সংপদ্যামহে" ইত্যাদিশ্রুতেঃ সুষুপ্তিপ্রলয়-সময়ে তৎপ্রাপ্তিঃ সর্ব্বেষামস্তীতি কো নাম সংসারী স্যাদিত্যাশঙ্ক্য সংসারিণং দর্শয়তি—মমৈবেতি পঞ্চভিঃ। মমৈবাংশোঽয়মবিদ্যয়া জীবভূতঃ সনাতনঃ

**সুঃ অনুঃ**—অতএব এইরূপে গন্তব্য স্থানকে বিশেষ করিতেছেন—"ন তৎ" ইত্যাদি। যে স্থান সূর্য্যাদি প্রকাশ করিতে পারে না ; যাহা পাইয়া যোগি-গণ আর পুনরায় প্রত্যাবৃত্ত হয়েন না, আমার তাহাই পরম ধাম—স্বরূপ ; এই বাক্যে সূর্য্যাদি কর্ত্তৃক প্রকাশের অসামর্থ্য-হেতু জড়তা ও শীতোষ্ণ প্রভৃতি দোষের প্রসঙ্গ দূরীকৃত হইল ॥ ৬ ॥

**মূঃ অনুঃ**—[সেই গন্তব্য পরম-পদের বৈশিষ্ট্য বলিতেছেন—] যথায় গমন করিয়া যোগিগণ আর পুনরাবর্ত্তন করেন না, তাহা আমার পরম-স্বরূপ। সূর্য্য তাহাকে উদ্ভাসিত করিতে পারে না, চন্দ্রও নহে, অগ্নিও নহে ॥ ৬ ॥

সর্ব্বদা সংসারিত্বেন প্রসিদ্ধঃ ; অসৌ সুষুপ্তিপ্রলয়য়োঃ প্রকৃতৌ লীনতয়া স্থিতানি মনঃ ষষ্ঠং যেষাং তানীন্দ্রিয়াণি পুনর্জীবলোকে সংসারোপভোগার্থমাকর্ষতি। এতচ্চ কর্ম্মেন্দ্রিয়াণাং প্রাণস্য চোপলক্ষণার্থম্। অয়ম্ভাবঃ,—সত্যং সুষুপ্তিপ্রলয়োরপি মদংশত্বাৎ সর্ব্বস্যাপি জীবমাত্রস্য ময়ি লয়াদস্ত্যেব মৎপ্রাপ্তিস্তথাপ্যবিদ্যাবৃতস্য সানুশয়স্য স প্রকৃতিকে ময়ি লয়ো ন তু শুদ্ধে ; তদুক্তম্,—"অব্যক্তাদ্ব্যক্তয়ঃ সর্ব্বাঃ প্রভবন্তী"ত্যাদিনা। অতঃ পুনঃ সংসারায় নির্গচ্ছন্নবিদ্বান্ প্রকৃতৌ লীনতয়া স্থিতানি স্বোপাধিভূতানীন্দ্রিয়াণ্যাকর্ষতি বিদুষান্তু শুদ্ধস্বরূপ-প্রাপ্তের্ন ব্যবৃত্তিরিতি ॥ ৭ ॥ (শ্রীধরঃ)

**সুঃ অনুঃ**—আচ্ছা, যদি তোমার ধাম প্রাপ্ত হইয়া কেহ প্রত্যাবৃত্ত না হন, তাহা হইলে "সতি সম্পদ্য ন বিদুঃ সতি সম্পদ্যামহে"—এই শ্রুতি-প্রমাণে সুষুপ্তি ও প্রলয়কালে সেই ধাম-প্রাপ্তি সকলেরই হইয়া থাকে। অতএব কে-ই-বা সংসারী হয় ? ইহা আশঙ্কা করিয়া সংসারীকে দেখাইতেছেন—"মমৈব" ইত্যাদি পঞ্চ শ্লোকে। আমারই অংশ এই জীব অবিদ্যা-দ্বারা সর্ব্বদা সংসারিরূপে প্রসিদ্ধ ; ইহা সুষুপ্তি ও প্রলয়-কালে প্রকৃতিতে বিলীনভাবে অবস্থিত পঞ্চেন্দ্রিয়-সহিত মনকে আবার জীবলোকে বিষয়-ভোগের নিমিত্ত আকর্ষণ করে ; ইহা কর্ম্মেন্দ্রিয়-পঞ্চক ও পঞ্চপ্রাণেরও নির্দ্দেশক। ভাবার্থ এই—ইহা সত্য বটে, যে সকল জীবমাত্রেই আমার অংশ হওয়ায় সুষুপ্তি ও প্রলয়েও আমাতে লয়বশতঃ তাহারা সকলেই আমাকে প্রাপ্ত হয় ; তথাপি অবিদ্যা-কর্তৃক আবৃত বাসনাযুক্ত তাদৃশ জীবের আমার প্রকৃতিতে লয় হয়, শুদ্ধ আমাতে নহে ; পূর্ব্বে তাহা উক্ত হইয়াছে—"ব্রহ্মার দিবসের প্রারম্ভে অব্যক্ত প্রকৃতি হইতে সমস্ত চরাচর ভূতসকল প্রকাশ লাভ করে" ইত্যাদি বাক্যে ; অতএব আবার জন্ম-মরণরূপ সংসারের নিমিত্ত প্রকাশিত হইয়া অজ্ঞ জীব

**শরীরং যদবাপ্নোতি যচ্চাপ্যুৎক্রামতীশ্বরঃ।**
**গৃহীত্বৈতানি সংযাতি বায়ুর্গন্ধানিবাশয়াৎ ॥ ৮ ॥**
**শ্রোত্রঞ্চক্ষুঃ স্পর্শনঞ্চ রসনং ঘ্রাণমেব চ।**
**অধিষ্ঠায় মনশ্চায়ং বিষয়ানুপসেবতে ॥ ৯ ॥**

---

ঈশ্বরঃ ( দেহের অধীশ্বর জীবাত্মা ) যৎ ( যখন ) শরীরং (কোন দেহ গ্রহণ করে) যৎ চ ( এবং যখন) উৎক্রামতি অপি (তাহা হইতে উৎক্রমণও করে ), [তখন] বায়ুঃ ( বায়ু ) আশয়াৎ (গন্ধের আধার হইতে) গন্ধান্ ইব (গন্ধের ন্যায়) এতানি (এই সকল ইন্দ্রিয়কে) গৃহীত্বা ( সঙ্গে লইয়া ) সংযাতি ( গমন করে ) ॥ ৮ ॥

অয়ং ( এই জীব) শ্রোত্রং ( কর্ণ ) চক্ষুঃ ( চক্ষু ) স্পর্শনং চ (ত্বক্ ) রসনং চ (জিহ্বা) ঘ্রাণম্ এব চ ( ও নাসিকা ) মনঃ চ ( ও মনকে ) অধিষ্ঠায় ( আশ্রয় করিয়া ) বিষয়ান্ ( বিষয়সকল ) উপসেবতে ( উপভোগ করিতে থাকে ) ॥ ৯ ॥

---

**শ্রীধরঃ**—তাস্যাকৃষ্য কিং করোতীত্যাহ—শরীরমিতি। যৎ যদা শরীরান্তরং কর্ম্মবশাদবাপ্নোতি যতশ্চ শরীরাদুৎক্রামতি ঈশ্বরো দেহাদীনাং স্বামী, তদা পূর্ব্বস্মাৎ শরীরাদেতানি গৃহীত্বা তচ্ছরীরান্তরং সম্যগ্ যাতি, শরীরে সত্যপি ইন্দ্রিয়গ্রহণে দৃষ্টান্তঃ আশয়াৎ স্বস্থানাৎ কুসুমাদেঃ সকাশাৎ গন্ধান্ গন্ধবতঃ সূক্ষ্মানংশান্ গৃহীত্বা বায়ুর্যথা গচ্ছতি, তদ্বৎ ॥৮॥

---

প্রকৃতিতে লুপ্তাবস্থায় অবস্থিত নিজের উপাধি ইন্দ্রিয়গুলিকে আকর্ষণ করে ; কিন্তু বিজ্ঞ জীবের শুদ্ধ-স্বরূপ প্রাপ্তি হওয়ায় পুনর্ব্বার প্রত্যাবর্ত্তন নাই ॥ ৭ ॥ ( সুঃ অনুঃ )

---

**মুঃ অনুঃ**—[ ভগবানের পরম ধাম-প্রাপ্ত জনগণ যদি আর প্রত্যাবর্ত্তন না করে, তবে সংসারী কাহারা ? তদুত্তরে বলিতেছেন—]এই জীব-জগতে আমারই অংশভূত নিত্য-জীব প্রকৃতির অন্তর্গত মন ও পঞ্চ জ্ঞানেন্দ্রিয়কে আকর্ষণ বা বহন করিতেছে ॥ ৭ ॥

**শ্রীধরঃ**—তান্যেবেন্দ্রিয়াণি দর্শয়ন্ যদর্থং গৃহীত্বা গচ্ছতি, তদাহ—শ্রোত্রমিতি। শ্রোত্রাদীনি বাহ্যেন্দ্রিয়াণি মনশ্চান্তঃকরণমধিষ্ঠায়াশ্রিত্য শব্দাদীন্ বিষয়ানয়ং জীব উপভুঙ্‌ক্তে ॥ ৯ ॥

---

**সুঃ অনুঃ**—ইন্দ্রিয়গুলি আকর্ষণ করিয়া কি করে? তাহাতে বলিলেন—"শরীরম্" ইত্যাদি। ঈশ্বর—দেহাদির অধিপতি—জীব যখন কর্ম্মবশে অন্য শরীর প্রাপ্ত হয় এবং যে শরীর হইতে বহির্গত হয়, তখন পূর্ব্ব শরীর হইতে এই ইন্দ্রিয়গুলি গ্রহণ করিয়া সেই অন্য শরীরে সম্যগ্-রূপে উপস্থিত হয়। শরীর থাকিলেও ইন্দ্রিয়ের গ্রহণ-বিষয়ে দৃষ্টান্ত—আশয়—নিজ-স্থান পুষ্পাদি হইতে গন্ধ—গন্ধযুক্ত সূক্ষ্মাংশগুলি গ্রহণ করিয়া বায়ু যেরূপ চলিয়া যায়, তাহার ন্যায় ॥ ৮ ॥

**সুঃ অনুঃ**—সেই ইন্দ্রিয়গুলি নির্দ্দেশ করিয়া যে-নিমিত্ত উহাদিগকে গ্রহণ করিয়া গমন করে, তাহা বলিলেন—"শ্রোত্রম্" ইত্যাদি। কর্ণাদি বাহ্য-ইন্দ্রিয়গুলি ও অন্তরিন্দ্রিয় মনে অধিষ্ঠান—আশ্রয় করিয়া এই জীব শব্দাদি-বিষয়গুলিকে ভোগ করে ॥ ৯ ॥

---

**মূঃ অনুঃ**—[প্রকৃতি-দত্ত ইন্দ্রিয়গণকে গ্রহণ করিয়া জীব কি করে?—] দেহপতি জীব যখন কোন শরীর হইতে নির্গত হইয়া দেহান্তর গ্রহণ করে, তখন বায়ু যেমন গন্ধের আধার পুষ্পাদি হইতে গন্ধ বহন করিয়া লইয়া যায়, তদ্রূপ জীবও এই ইন্দ্রিয়গণকে সঙ্গে লইয়া গমন করে ॥ ৮ ॥

**মূঃ অনুঃ**—[সেই ইন্দ্রিয়-গ্রহণের প্রয়োজন বলিতেছেন—] জীব চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বক্ ও মনকে আশ্রয় করিয়া শব্দ-স্পর্শাদি বিষয়-সকল উপভোগ করিতে থাকে ॥ ৯ ॥

**উৎক্রামন্তং স্থিতং বাপি ভুঞ্জানং বা গুণান্বিতম্।**
**বিমূঢ়া নানুপশ্যন্তি পশ্যন্তি জ্ঞানচক্ষুষঃ ॥ ১০ ॥**
**যতন্তো যোগিনশ্চৈনং পশ্যন্ত্যাত্মন্যবস্থিতম্।**
**যতন্তোঽপ্যকৃতাত্মানো নৈনং পশ্যন্ত্যচেতসঃ ॥ ১১ ॥**

---

বিমূঢ়াঃ ( মূঢ় ব্যক্তিগণ ) উৎক্রামন্তং বা ( কি উৎক্রমণের অবস্থায়) স্থিতং অপি (কি দেহে অবস্থান-কালে ) ভুঞ্জানং বা (কি বিষয়-ভোগ-কালে) গুণান্বিতং (ইন্দ্রিয়াদি সমন্বিত এই জীবকে) ন অনুপশ্যন্তি (দেখিতে পায় না) ; [কিন্তু] জ্ঞানচক্ষুষঃ ( জ্ঞানচক্ষুবিশিষ্টগণ ) পশ্যন্তি ( দেখিতে পা'ন ) ॥ ১০ ॥

[ কোন কোন ] যোগিনঃ চ ( যোগিগণও , যতন্তঃ ( ধ্যানাদির দ্বারা চেষ্টাপরায়ণ হইয়া ) আত্মানং ( জীবাত্মাকে ) আত্মনি ( দেহে) অবস্থিতং ( অবস্থিত) পশ্যন্তি (দেখিতে পান ) ; যতন্তঃ অপি (চেষ্টাপরায়ণ হইয়াও) [কেহ কেহ ] অকৃতাত্মানঃ ( অবিশুদ্ধচিত্ত ) অচেতসঃ (অবিবেকী হওয়ার দরুণ) এনং (ইহাকে) ন পশ্যন্তি (দেখিতে পা'ন না) ॥ ১১ ॥

---

**শ্রীধরঃ**—নন্থ কার্যাকারণসংঘাতব্যতিরেকেনৈবম্ভূতমাত্মানং সর্ব্বেঽপি কিং ন পশ্যন্তি, তত্রাহ—উৎক্রামন্তমিতি। উপক্রামন্তং দেহাদ্দেহান্তরং গচ্ছন্তং তস্মিন্নেব দেহে স্থিতং বা বিষয়ান্ ভুঞ্জানং বা গুণান্বিতমিন্দ্রিয়াদি-যুক্তং জীবং বিমূঢ়া নালোকয়ন্তি, জ্ঞানমেব চক্ষুর্যেষাং তে বিবেকিনঃ পশ্যন্তি ॥ ১০ ॥

**শ্রীধরঃ**—দুর্জ্ঞেয়শ্চায়ং যতো বিবেকিষ্বপি কেচিৎ পশ্যন্তি, কেচিন্ন পশ্যন্তীত্যাহ—যতন্ত ইতি। যতন্তো ধ্যানাদিভিঃ প্রযতমানা যোগিনঃ কেচিদেনমাত্মানমাত্মনি দেহেঽবস্থিতং বিবিক্তং পশ্যন্তি ; শাস্ত্রাভ্যাসা-দিভির্যত্নং কুর্ব্বাণা অপ্যকৃতাত্মানোঽবিশুদ্ধচিত্তা অতএবাচেতসো মন্দমতয় এনং ন পশ্যন্তি ॥ ১১ ॥

**যদাদিত্যগতং তেজো জগদ্ভাসয়তেঽখিলম্।**
**যচ্চন্দ্রমসি যচ্চাগ্নৌ তত্তেজো বিদ্ধি মামকম্॥ ১২ ॥**

---

আদিত্যগতং ( সূর্য্যস্থিত ) যৎ ( যে ) তেজঃ ( তেজ ), চন্দ্রমসি চ ( চন্দ্রে ) যৎ ( যে তেজ ), অগ্নৌ চ ( ও অগ্নিতে ) যৎ ( যে তেজ ) অখিলং ( নিখিল ) জগৎ ( জগৎকে ) ভাসয়তে ( প্রকাশ করে ), তৎ ( তৎসমস্ত ) মামকং ( আমার ) তেজঃ ( তেজ বলিয়া ) বিদ্ধি ( জানিও ) ॥ ১২ ॥

---

**স্বঃ অনুঃ**—যদি বল, কার্য্য ও কারণের মিলন ব্যতীত এই প্রকার আত্মাকে কেন সকলেই দেখিতে পায় না ? তাহাতে বলিতেছেন— 'উৎক্রামন্তম্" ইত্যাদি। অজ্ঞগণ উৎক্রমণ-কালে—এক দেহ হইতে অন্যদেহে গমন-কালে, অথবা সেই দেহে অবস্থান-কালে কিংবা বিষয়-ভোগ সময়ে গুণান্বিত—ইন্দ্রিয়াদিযুক্ত জীবকে দেখিতে পায় না ; কিন্তু যাঁহাদের জ্ঞানচক্ষু বিকসিত হইয়াছে, সেই বিবেকিগণ দেখিতে পান ॥১০॥

**স্বঃ অনুঃ**—আবার এই জীব দুর্জ্জ্ঞেয়, যেহেতু বিবেকিগণের মধ্যেও কেহ কেহ দর্শন করেন, আবার কেহ কেহ করেন না ; ইহা বলিতেছেন— "যতন্তঃ" ইত্যাদি। ধ্যানাদি দ্বারা যত্নবান্ কোন কোন যোগী দেহে অবস্থিত আত্মাকে পৃথগ্ভাবে দর্শন করেন ; আবার শাস্ত্রের অভ্যাসাদিতে যত্ন করিয়াও যাহাদের চিত্তশুদ্ধি হয় নাই, এইরূপ মন্দমতি মনুষ্যগণ ইহাকে দেখিতে পায় না ॥ ১১ ॥

---

**মূঃ অনুঃ**—[ এইরূপে ইন্দ্রিয়-সহিত উৎক্রমণকারী ও ভোগপরায়ণ জীব দৃষ্টিগোচর হয় না কেন ?— মূঢ় ব্যক্তিগণ কি উৎক্রমণের অবস্থায়, কি দেহে অবস্থান-কালে, কি বিষয়-ভোগকালে ইন্দ্রিয়াদি-সমন্বিত জীবকে দেখিতে পায় না ; কিন্তু জ্ঞানচক্ষু-বিশিষ্টগণ দেখিতে পা'ন ॥১০॥

**গামাবিশ্য চ ভূতানি ধারয়াম্যহমোজসা।**
**পুষ্ণামি চৌষধীঃ সর্ব্বাঃ সোমো ভূত্বা রসাত্মকঃ ॥ ১৩ ॥**

অহং ( আমি ) গাম্ ( পৃথিবীমধ্যে ) আবিশ্য ( প্রবেশ করিয়া ) ওজসা ( নিজ শক্তি দ্বারা ) ভূতানি ( ভূত সকলকে ) ধারয়ামি ( ধারণ করিতেছি ) রসাত্মকঃ (রসময়) সোমঃ ( চন্দ্র ) ভূত্বা ( হইয়া ) ওষধীঃ ( ওষধী সকলকে ) পুষ্ণামি ( পোষণ করিতেছি ) ॥ ১৩ ॥

**শ্রীধরঃ**—তদেবং ন তদ্ভাসয়তে সূর্য্য ইত্যাদিনা পারমেশ্বরং পরং ধামোক্তম্ ; তৎপ্রাপ্তনাঞ্চাপুনরাবৃত্তিরুক্তা ; তত্র সংসারিণোঽভাবমাশঙ্ক্য সংসারিস্বরূপং দেহাদিব্যতিরিক্তং দর্শিতম্ ; ইদানীং তদেব পারমেশ্বরং রূপমনন্তশক্তিত্বেন নিরূপয়তি—যদিত্যাদি চতুর্ভিঃ। আদিত্যাদিষু স্থিতং যদনেকপ্রকারং তেজো বিশ্বং প্রকাশয়তি, তৎ সর্ব্বং তেজো মদীয়মেব জানীহি ॥ ১২ ॥

**স্বঃ অনুঃ**—অতএব এইরূপে "সূর্য্য তাহাকে প্রকাশ করিতে পারে না" ইত্যাদি বাক্যে পরমেশ্বরের শ্রেষ্ঠ ধামের বিষয় বলা হইয়াছে, এবং তাঁহাকে পাইলে জীবের পুনরায় প্রত্যাগমন নাই, ইহাও বলিয়াছেন ; তাহাতে সংসারী জীবের অভাব আশঙ্কা করিয়া দেহাদি হইতে ভিন্ন সংসারীর স্বরূপ দেখাইলেন। এক্ষণে পরমেশ্বরের অনন্তশক্তিময় সেই রূপ নিরূপণ করিতেছেন—"যৎ" ইত্যাদি চারি শ্লোকে। সূর্য্য প্রভৃতিতে অবস্থিত অনেকপ্রকার যে-সমস্ত তেজ বিশ্বকে প্রকাশ করে, সেই সমস্ত আমারই তেজ বলিয়া জানিবে ॥ ১২ ॥

**মূঃ অনুঃ**—[ এই জীব দুর্জ্ঞেয়, তাহা বলিতেছেন—] যোগিগণও চেষ্টাশীল হইয়া আত্মাকে দেহ-মধ্যে অবস্থিত দেখিতে পান ; অবিশুদ্ধ-চিত্ত অবিবেকগণ চেষ্টাপরায়ণ হইয়াও ইহাকে দেখিতে পান না ॥ ১১ ॥

**অহং বৈশ্বানরো ভূত্বা প্রাণিনাং দেহমাশ্রিতঃ।**
**প্রাণাপানসমাযুক্তঃ পচাম্যন্নং চতুর্ব্বিধম্ ॥ ১৪ ॥**

অহং ( আমি ) বৈশ্বানরঃ ( জঠরানল ) ভূত্বা ( হইয়া ) প্রাণিনাং ( প্রাণিগণের ) দেহং ( দেহ ) আশ্রিতঃ ( আশ্রয়পূর্ব্বক ) প্রাণাপানসমাযুক্তঃ ( প্রাণ ও অপান বায়ুর সহযোগে) চতুর্ব্বিধম্ ( চারি প্রকার ) অন্নং ( ভক্ষিত খাদ্য ) পচামি ( জীর্ণ করিয়া থাকি ) ॥ ১৪ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ গামিতি। গাং পৃথিবীমোজসা বলেনাধিষ্ঠায়াহমেব চরাচরাণি ভূতানি ধারয়ামি; অহমেব চ রসময়ঃ সোমো ভূত্বা ব্রীহ্যাদ্যোষধীঃ সর্ব্বাঃ সংবর্দ্ধয়ামি ॥ ১৩ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, অহমিতি। বৈশ্বানরো জাঠরাগ্নির্ভূত্বা প্রাণিনাং দেহমান্তঃ প্রবিশ্য প্রাণাপানাভ্যাঞ্চ তদুদ্দীপকাভ্যাং সহিতঃ প্রাণিভির্ভুক্তং ভক্ষ্যং ভোজ্যং লেহ্যং চোষ্যং চেতি চতুর্ব্বিধমন্নং পচামি। তত্র যদ্দন্তৈরবখণ্ড্যাবখণ্ড্য ভক্ষ্যতে অপূপাদি তদ্ভক্ষ্যং, যত্তু কেবলং জিহ্বয়া বিলোড্য নিগীর্য্যতে পায়সাদি তদ্ভোজ্যং, যজ্জিহ্বায়াং নিক্ষিপ্য রসাস্বাদেন ক্রমশো নিগীর্য্যতে দ্রবীভূতং গুড়াদি তল্লেহ্যং, যত্তু দংষ্ট্রাভির্নিষ্পিড্য রসাংশং নিগীর্য্যাবশিষ্টং ত্যজ্যতে ইক্ষুদণ্ডাদি তচ্চোষ্যমিতি চতুর্ব্বিধস্য ভেদঃ ॥ ১৪ ॥

**মূঃ অনুঃ**—আরও "গাম্ ইত্যাদি। আমিই বলদ্বারা পৃথিবীতে অধিষ্ঠান করিয়া স্থাবর-জঙ্গম ভূত-সমূহ ধারণ করি এবং আমিই রসময় চন্দ্র হইয়া শস্যাদি ওষধি-সমূহ বর্দ্ধন করি ॥ ১৩ ॥

**মূঃ অনুঃ**—[ অনন্তশক্তিময়তা প্রদর্শন-পূর্ব্বক পরম-ধাম নিরূপণ করিতেছেন—] সূর্য্যস্থিত যে তেজ অখিল জগৎকে উদ্ভাসিত করে, যাহা চন্দ্রে এবং যাহা অগ্নিতে, তৎসমস্ত আমার তেজ বলিয়া জান ॥ ১২॥

**সর্ব্বস্য চাহং হৃদি সন্নিবিষ্টো, মত্তঃ স্মৃতির্জ্ঞানমপোহনঞ্চ।**
**বেদৈশ্চ সর্ব্বৈরহমেব বেদ্যো, বেদান্তকৃদ্বেদবিদেব চাহম্ ॥১৫॥**

অহং চ (আমি) সর্ব্বস্য (সকলের) হৃদি (হৃদয়ে) সন্নিবিষ্টঃ (অবস্থিত), মত্তঃ (আমা হইতে) [জীবের] স্মৃতিঃ (স্মৃতি) জ্ঞানম্ (জ্ঞান) অপোহনং চ (ও তদুভয়ের বিলোপ হয়); সর্ব্বৈঃ চ (সকল) বেদৈঃ (বেদের) অহম্ এব (আমিই) বেদ্যঃ (জ্ঞেয়), অহম্ এব (আমিই) বেদান্তকৃৎ (বেদান্তকর্ত্তা) বেদবিৎ চ (ও বেদার্থজ্ঞ) ॥ ১৫ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ সর্ব্বস্যেতি। সর্ব্বস্য প্রাণিজাতস্য হৃদি সম্যগন্তর্য্যামিরূপেণ প্রবিষ্টোঽহম্, অতশ্চ মত্ত এব হেতোঃ প্রাণিমাত্রস্য পূর্ব্বানু-

**সুঃ অনুঃ**—আরও "অহম্" ইত্যাদি। আমিই জঠরস্থিত অগ্নি হইয়া প্রাণিগণের দেহমধ্যে প্রবেশপূর্ব্বক তাহার উদ্দীপক প্রাণ ও অপানের সহিত যুক্ত হইয়া তাহার খাদিত ভক্ষ্য, ভোজ্য, লেহ্য ও চোষ্য—এই চতুর্ব্বিধ খাদ্য পাক করিয়া থাকি; তন্মধ্যে যে পিষ্টকাদি পদার্থগুলি দন্তদ্বারা খণ্ড খণ্ড করিয়া গিলিত হয়, তাহা ভক্ষ্য; পায়সাদি যে বস্তুগুলি কেবল জিহ্বা দ্বারা আলোড়ন করিয়া গিলিত হয়, তাহা ভোজ্য; তরল গুড়াদির ন্যায় যে বস্তুগুলি জিহ্বাতে নিক্ষেপ করিয়া রসের আস্বাদন করিতে করিতে ক্রমে ক্রমে গিলিত হয়, তাহা লেহ্য; আবার ইক্ষুদণ্ডাদির ন্যায় যে সকল পদার্থ দন্তদ্বারা পেষণ করিয়া রসাংশ গ্রহণপূর্ব্বক অবশিষ্ট পরিত্যক্ত হয়, তাহাই চোষ্য;—ইহাই খাদ্যের চতুর্ব্বিধ বিশেষ ॥ ১৪ ॥

**মূঃ অনুঃ**—আমি পৃথিবীতে প্রবিষ্ট হইয়া নিজ শক্তিদ্বারা সকল ভূতগণকে ধারণ করিতেছি, রসময় চন্দ্ররূপে ওষধি-সকলকে পোষণ করিতেছি ॥ ১৩ ॥

**মূঃ অনুঃ**—আমি জঠরানলরূপে প্রাণিদেহ আশ্রয়-পূর্ব্বক প্রাণ ও অপান-বায়ুর সহযোগে চতুর্ব্বিধ আহার জীর্ণ করিয়া থাকি ॥ ১৪ ॥

**দ্বাবিমৌ পুরুষৌ লোকে ক্ষরশ্চাক্ষর এব চ।**
**ক্ষরঃ সর্ব্বাণি ভূতানি কূটস্থোঽক্ষর উচ্যতে ॥ ১৬ ॥**

ক্ষরঃ চ ( ক্ষর ) অক্ষরঃ চ ( ও অক্ষর) —ইমৌ ( এই ) দ্বৌ এব (দুইটী মাত্র) পুরুষৌ (পুরুষ) লোকে ( জগতে ) [ বিদ্যমান ]। [ তাহার মধ্যে ] সর্ব্বাণি ( সকল ) ভূতানি ( ভূতগণ ) ক্ষরঃ ( ক্ষর ) ; কূটস্থঃ ( কূটস্থকে ) অক্ষরঃ ( অক্ষর) উচ্যতে (বলা হয়) ॥১৬॥

ভূতার্থবিষয়া স্মৃতির্ভবতি, জ্ঞানঞ্চ বিষয়েন্দ্রিয়সংযোগজং ভবতি, অপোহনঞ্চ তয়োঃ প্রমোষো ভবতি। বেদৈশ্চ সর্ব্বৈস্তত্তদ্দেবতারূপেণাহমেব বেদ্যঃ, বেদান্তকৃৎ তৎসম্প্রদায়-প্রবর্ত্তকো জ্ঞানদো গুরুরহমিত্যর্থঃ, বেদবিদেব চ বেদার্থবিদপ্যহমেব ॥ ১৫ ॥ ( শ্রীধরঃ )

**শ্রীধরঃ**—ইদানীং "তদ্ধাম পরমং মমে"তি যদুক্তং, স্বকীয়ং সর্ব্বোত্তমত্বং তৎ দর্শয়তি—দ্বাবিতি ত্রিভিঃ। ক্ষরশ্চাক্ষরশ্চেতি দ্বাবিমৌ পুরুষৌ লোকে প্রসিদ্ধৌ ; তাবেবাহ—তত্র ক্ষরঃ পুরুষো নাম সর্ব্বাণি ভূতানি ব্রহ্মাদিস্থাবরান্তানি শরীরাণি, অবিবেকিলোকস্য শরীরেষ্বেব পুরুষত্ব-

**সুঃ অনুঃ**—আরও "সর্ব্বস্য" ইত্যাদি। সকলের—সকল প্রাণীরই হৃদয়ে অন্তর্য্যামিরূপে আমি প্রবিষ্ট আছি। অতএব আমা-কর্ত্তৃকই প্রাণীমাত্রের পূর্ব্বে অনুভূত বিষয়-সমূহের স্মরণ হইয়া থাকে, বিষয়ের সহিত ইন্দ্রিয়ের সংযোগ-দ্বারা জ্ঞান জন্মে এবং স্মৃতিভ্রংশ ও জ্ঞাননাশও আমা হইতেই হয়। সকল বেদেই সেই সেই দেবতারূপে আমিই জ্ঞানের বিষয় ; আমি বেদান্তকৃৎ—সেই সেই সম্প্রদায়ের প্রবর্ত্তক জ্ঞানপ্রদ-গুরু এবং বেদের অর্থজ্ঞানীও একমাত্র আমিই ॥ ১৫ ॥

**মূঃ অনুঃ**—আমি সর্ব্বহৃদয়ে অবস্থিত, আমা হইতেই জীবের স্মৃতি, জ্ঞান ও তদুভয়ের বিলোপ, সকল বেদের আমিই বেদ্য বা জ্ঞেয়, আমি বেদান্তকর্ত্তা ও বেদার্থজ্ঞাতা ॥ ১৫ ॥

**উত্তমঃ পুরুষস্ত্বন্যঃ পরমাত্মেত্যুদাহৃতঃ।**
**যো লোকত্রয়মাবিশ্য বিভর্ত্ত্যব্যয় ঈশ্বরঃ॥ ১৭॥**

তু ( কিন্তু ) অন্যঃ ( পূর্ব্বোক্ত পুরুষদ্বয় হইতে ভিন্ন ) উত্তমঃ ( উত্তম ) পুরুষঃ ( পুরুষ ) পরমাত্মা ইতি ( পরমাত্মা বলিয়া ) উদাহৃতঃ ( কথিত )—যঃ ( যিনি ) ঈশ্বরঃ (সকলের প্রভু) অব্যয়ঃ ( নির্ব্বিকার ), লোকত্রয়ং ( ত্রিজগতে ) আবিশ্য ( আবিষ্ট হইয়া ) বিভর্ত্তি ( পালন করিতেছেন )॥ ১৭॥

প্রসিদ্ধৌ। কূটো রাশিঃ শিলারাশিঃ পর্ব্বত ইব দেহেষু নশ্যৎস্বপি নির্ব্বিকারতয়া তিষ্ঠতীতি কূটস্থশ্চেতনো ভোক্তা স ত্বক্ষরঃ পুরুষ ইতি উচ্যতে বিবেকিভিঃ॥ ১৬॥ ( শ্রীধরঃ )

**শ্রীধরঃ**—যদর্থমেতৌ লক্ষিতৌ, তদাহ—উত্তম ইতি। এতাভ্যাং ক্ষরাক্ষরাভ্যামন্যো বিলক্ষণ উত্তমঃ পুরুষঃ; বৈলক্ষণ্যমেবাহ—পরমশ্চাসৌ-

**সুঃ অনু**—এক্ষণে সেই আমার শ্রেষ্ঠ ধাম (৮।২১) এই বাক্যে যাহা কথিত হইয়াছে, “দ্বৌ” ইত্যাদি তিন শ্লোক দ্বারা সেই আপন ধামের সর্ব্বোত্তমতা দেখাইতেছেন। ক্ষর ও অক্ষর এই দুই পুরুষ বিশ্বমধ্যে প্রসিদ্ধ। সেই দুইটি বলিলেন—তন্মধ্যে ব্রহ্মা হইতে আরম্ভ করিয়া স্থাবর পর্য্যন্ত যাবতীয় শরীর ক্ষর পুরুষ। কারণ, অজ্ঞান লোকের শরীরেই পুরুষত্ব-জ্ঞান প্রসিদ্ধ আছে। কূট—রাশি; প্রস্তর-সমূহ যেরূপ পর্ব্বতে থাকে, সেইরূপ দেহের নাশেও নির্ব্বিকারভাবে থাকে বলিয়া কূটস্থ অর্থাৎ চেতন ভোক্তাকে বিবেকিগণ অক্ষর পুরুষ বলিয়া থাকেন॥ ১৬॥

**মূঃ অনুঃ**—[ এখন শ্রীভগবান্ নিজের সর্ব্বোত্তমত্ব-প্রদর্শনার্থ বলিতেছেন— ] এই জগতে ক্ষর ও অক্ষর এই দুইটী পুরুষ ( বা তত্ত্ব ) প্রসিদ্ধ। তন্মধ্যে সকল ভূতকে ( ব্রহ্মাদি-স্থাবরান্ত দেহ-সকলকে ) ‘ক্ষর’ এবং কূটস্থ বা চেতন ভোক্তাকে ‘অক্ষর’ বলা হয়॥ ১৬॥

**যস্মাৎ ক্ষরমতীতোঽহমক্ষরাদপি চোত্তমঃ।**
**অতোঽস্মি লোকে বেদে চ প্রথিতঃ পুরুষোত্তমঃ ॥ ১৮ ॥**

যস্মাৎ (যেহেতু) অহং ( আমি ) ক্ষরম্ ( ক্ষরের ) অতীতঃ ( অতীত ) অক্ষরাৎ অপি (অক্ষর হইতেও) উত্তমঃ (উত্তম), অতঃ ( অতএব ) লোকে ( জগতে ) বেদে চ (ও বেদাদি শাস্ত্রে ) পুরুষোত্তমঃ ( পুরুষোত্তম বলিয়া ) প্রথিতঃ ( প্রসিদ্ধ ) ॥ ১৮ ॥

বাত্মা চেতি উদাহৃত উক্তঃ শ্রুতিভিঃ আত্মত্বেন ক্ষরাদচেতনাদ্বিলক্ষণঃ পরমত্বেনাক্ষরাশ্চ ভোক্তুর্বিলক্ষণ ইত্যর্থঃ। পরমাত্মত্বমেব দর্শয়তি—যো লোকত্রয়মিতি। য ঈশ্বর ঈশনশীলঃ, অব্যয়শ্চ নির্ব্বিকার এব সন্ লোক-ত্রয়হৃদয়মাবিশ্য বিভর্ত্তি পালয়তি ॥ ১৭ ॥ ( শ্রীধরঃ )

**শ্রীধরঃ**—এবম্ভূতং পুরুষোত্তমত্বমাত্মনো নামনির্ব্বচনেন দর্শয়তি—যস্মাদিতি। যস্মাৎ ক্ষরং জড়বর্গমতিক্রান্তোঽহং নিত্যমুক্তত্বাৎ অক্ষরা-চ্চেতনবর্গাদপ্যুত্তমশ্চ নিয়ন্তৃত্বাৎ অতো লোকে বেদে চ পুরুষোত্তম ইতি প্রথিতঃ প্রখ্যাতোঽস্মি। তথা চ শ্রুতিঃ—"সর্ব্বস্যায়মাত্মা সর্ব্বস্য বশী সর্ব্বস্যেশানঃ সর্ব্বমিদং প্রশাস্তি" ইত্যাদি ॥ ১৮ ॥

**স্বঃ অনুঃ**—যে নিমিত্ত এই ক্ষর ও অক্ষর লক্ষিত হইল, তাহা বলিতেছেন—"উত্তমঃ" ইত্যাদি। এই ক্ষর ও অক্ষর হইতে বিশিষ্ট যিনি, তিনি উত্তম পুরুষ ; পার্থক্য বলিতেছেন—শ্রুতিগণ উহাকে শ্রেষ্ঠ আত্মা বলিয়া থাকেন ; তিনি আত্মা বলিয়া ক্ষর—অচেতন হইতে পৃথক্ এবং শ্রেষ্ঠতা-হেতু অক্ষর—চেতন ভোক্তা হইতে ভিন্ন ; তাঁহার পরমাত্মতা দেখাইতেছেন—'যিনি ত্রিলোক' ইত্যাদি। যিনি ঈশ্বর—নিয়মন-কর্ত্তা, অব্যয়—নির্ব্বিকার-ভাবে ত্রিলোকের হৃদয়ে প্রবিষ্ট থাকিয়া পালন করেন ॥ ১৭ ॥

**মূঃ অনুঃ**—কিন্তু উক্ত পুরুষদ্বয় হইতে ভিন্ন উত্তম পুরুষকে পরমাত্মা বলা হয়—যিনি সকলের প্রভু ও নির্ব্বীকার, ত্রিজগন্মধ্য প্রবিষ্ট হইয়া পালন করিতেছেন ॥ ১৭ ॥

**যো মামেবমসংমূঢ়ো জানাতি পুরুষোত্তমম্।**
**স সর্ব্ববিদ্ভজতি মাং সর্ব্বভাবেন ভারত ॥ ১৯ ॥**

হে ভারত ! যঃ (যে) অসংমূঢ়ঃ (মোহমুক্ত ব্যক্তি ) মাম্ ( আমাকে) এবং (এইরূপে) পুরুষোত্তমং (পুরুষোত্তম বলিয়া) জানাতি (জানেন), সঃ ( সেই ) সর্ব্ববিৎ (সর্ব্বজ্ঞ ব্যক্তি ) মাং ( আমাকে ) সর্ব্বভাবেন ( সর্ব্বপ্রকারে ) ভজতি ( ভজন করেন ) ॥ ১৯ ॥

**শ্রীধরঃ**—এবংভূতেশ্বরজ্ঞাতুঃ ফলমাহ—য ইতি। এবং নিরুক্ত-প্রকারেণাসংমূঢ়ো নিশ্চিতমতিঃ সন্ যো মাং পুরুষোত্তমং জানাতি সর্ব্ব-ভাবেন সর্ব্বপ্রকারেণ মামেব ভজতি, ততশ্চ সর্ব্ববিৎ সর্ব্বজ্ঞো ভবতি॥১৯॥

**সুঃ অনুঃ**—এইপ্রকার পুরুষোত্তমতা আপনার নাম বিশেষরূপে নির্দ্দেশ করিয়া দেখাইতেছেন—"যস্মাৎ" ইত্যাদি। যেহেতু আমি নিত্য-মুক্ত হওয়ায় ক্ষর জড়বর্গকে অতিক্রম করিয়া অবস্থিত এবং নিয়মন-কর্ত্তা বলিয়া—অক্ষর—চেতনবর্গ অপেক্ষাও উত্তম, অতএব সকল ভুবনে ও বেদ-সমূহে আমি 'পুরুষোত্তম'-নামে প্রথিত—বিখ্যাত। এই বিষয়ে শ্রুতি-প্রমাণ—"সেই এই আত্মা সকলের বশকারী, সকলের অধিপতি, সকলের নিয়মন-কর্ত্তা, তিনি এই সকলই শাসন করিতেছেন" ইত্যাদি॥১৮॥

**সুঃ অনুঃ**—এই প্রকার ঈশ্বরের জ্ঞানের ফল বলিলেন—'যঃ' ইত্যাদি। এইরূপে অসংমূঢ়—নিশ্চিতবুদ্ধি হইয়া যিনি পুরুষোত্তম আমাকে জানেন, তিনি সর্ব্বভাবে—সর্ব্বপ্রকারেই আমাকে ভজন করেন এবং তাহার ফলে সর্ব্বজ্ঞ হইয়া থাকেন ॥ ১৯ ॥

**মূঃ অনুঃ**—[নিজ নামের ব্যুৎপত্তি-কথন-দ্বারা নিজ পুরুষোত্তমত্ব প্রদর্শন করিতেছেন—]যেহেতু আমি এই 'ক্ষর' পুরুষের অতীত, 'অক্ষর' পুরুষ হইতেও উত্তম, অতএব আমি জগতে ও বেদে পুরুষোত্তমরূপে প্রসিদ্ধ ॥ ১৮ ॥

**ইতি গুহ্যতমং শাস্ত্রমিদমুক্তং ময়ানঘ।**

**এতদ্বুদ্ধ্বা বুদ্ধিমান্ স্যাৎ কৃতকৃত্যশ্চ ভারত ॥ ২০ ॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে পুরুষোত্তমযোগো নাম পঞ্চদশোঽধ্যায়ঃ ॥

---

হে অনঘ! (নিষ্পাপ!) ময়া (আমি) ইতি (এই প্রকারে) ইদং (এই) গুহ্যতমং (পরম রহস্য) শাস্ত্রম্ (শাস্ত্র অর্থাৎ শাস্ত্র-তাৎপর্য্য) উক্তম্ (বলিলাম)। হে ভারত! এতৎ (ইহা) বুদ্ধ্বা (জানিয়া) [লোক] বুদ্ধিমান্ (জ্ঞানী) কৃতকৃত্যঃ চ (ও কৃতার্থ) স্যাৎ (হইবে) ॥ ২০ ॥

---

**শ্রীধরঃ**—অধ্যায়ার্থমুপসংহরতি—ইতীতি। ইত্যনেন সংক্ষেপ-প্রকারেণ গুহ্যতমমতিরহস্যং সম্পূর্ণং শাস্ত্রমেব ময়োক্তং, ন তু পুনর্ব্বিংশতি-শ্লোকমধ্যায়মাত্রম্। হে অনঘ! ব্যসনশূন্য! অতএবৈতন্মদুক্তং বুদ্ধ্বা বুদ্ধিমান্ সম্যক্‌জ্ঞানী স্যাৎ, কৃতকৃত্যশ্চ স্যাং যোঽপি কোঽপি; হে ভারত! ত্বং কৃতকৃত্যোঽসীতি কিং বক্তব্যমিতি ভাবঃ ॥ ২০ ॥

সংসারশাখিনং ভিত্ত্বা স্পষ্টং পঞ্চদশে বিভুঃ।

পুরুষোত্তমযোগাখ্যং পরং পদমুপাদিশৎ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায়াং স্বামিকৃত-টীকায়াং সুবোধিন্যাং পুরুষোত্তম-যোগো নাম পঞ্চদশোঽধ্যায়ঃ।

---

**সুঃ অনুঃ**—অধ্যায়ের তাৎপর্য্য সমাপ্ত করিতেছেন "ইতি" ইত্যাদি। এই সংক্ষিপ্তরূপে অতি গোপনীয় সম্পূর্ণ শাস্ত্রই আমি বলিয়াছি, কেবল

---

**মূঃ অনুঃ**—[তাদৃশ পুরুষোত্তমত্ব-জ্ঞানের ফল বলিতেছেন—] হে ভারত! যে মোহমুক্ত ব্যক্তি আমাকে এইরূপে পুরুষোত্তম বলিয়া জানেন, সেই সর্ব্বজ্ঞ ব্যক্তি সর্ব্বতোভাবে আমার ভজন করেন ॥ ১৯ ॥

এই বিংশতি শ্লোকময় অধ্যায়টী নহে। হে অনঘ!—নিষ্পাপ! অতএব এই আমার কথিত শাস্ত্র বুঝিয়া মানব সম্যক্‌জ্ঞানী হয় এবং কৃতার্থও হয়—যে-কেহ হইতে পারে; তবে হে ভরতকুলাবতংস! তুমি যে সফলকাম হইবে, তাহাতে কি বলিবার আছে ? ॥ ২০ ॥ ( সুঃ অনুঃ )

পরমেশ্বর এই পুরুষোত্তম-যোগ-নামক পঞ্চদশ অধ্যায়ে সংসারবৃক্ষকে ভেদ করিয়া স্পষ্টভাবে পরম-পদ উপদেশ করিলেন।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীধরস্বামিকৃত-টীকা 'সুবোধিনী'তে পুরুষোত্তম-যোগনামক পঞ্চদশ অধ্যায়।

---

**মূঃ অনুঃ**—[অধ্যায়ের উপসংহার করিতেছেন—] হে অনঘ! আমি তোমাকে এই গুহ্যতম শাস্ত্র বলিলাম। হে ভারত! জীব ইহা জানিয়া সম্যক্ জ্ঞানী ও কৃতার্থ হইবে ॥ ২০ ॥

ইতি শ্রীব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোকনিবদ্ধ স্মৃতি-গ্রন্থে ভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায় শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে 'পুরুষোত্তমযোগ' নামক পঞ্চদশ অধ্যায়।

---

## কতিপয় তথ্য

**আদ্য-পুরুষ**—আদ্য অর্থাৎ সর্ব্বকারণ-কারণ-পুরুষ—স্বয়ংরূপ বস্তু। সচ্চিদানন্দবিগ্রহ শ্রীভগবান্।

**পরম ধাম**—পরা মা অর্থাৎ শ্রী বা শক্তি যাহাতে আছে, তাহা "পরম"। পরম বা শ্রীমৎ বা শক্তিমৎ "ধাম" বা স্বরূপ ( বলদেব );

পরম—সর্ব্বোৎকৃষ্ট, অজড়, অতীন্দ্রিয় ; ধাম সর্ব্বপ্রকাশক তেজ (চক্রবর্ত্তী) ; ধাম—জ্যোতিঃ, বিভূতিস্বরূপ অংশ ( রামানুজ )।

**বেদান্তকৃৎ**—ব্যাসদেব 'বেদান্ত' কর্ত্তা হইলেও, স্বয়ং ভগবান্‌ই—ব্যাসদেবরূপে বা ব্যাসদেবদ্বারা 'বেদান্তে'র প্রকৃত কর্ত্তা।

**পুরুষ**—চেতন ; ক্ষর পুরুষ—জীব, অক্ষর পুরুষ—ব্রহ্ম। অবিদ্যা-বশতঃ জীব-চেতনের স্বরূপ-বিচ্যুতি অর্থাৎ স্বরূপ-বিস্মৃতি ঘটে বলিয়া জীবকে "ক্ষর" বলা হয় ; ব্রহ্মবস্তু সর্ব্বদা একরূপ বা স্বরূপবিচ্যুতিহীন বলিয়া "অক্ষর" ও "কূটস্থ" (চক্রবর্ত্তী) ; ক্ষর—বদ্ধজীব ; অক্ষর—মুক্ত-জীব, অতএব দ্বিবিধ পুরুষ বা চেতন ( বলদেব, রামানুজ) ; ক্ষর—ব্রহ্মাদি সমস্ত জীব বা পুরুষ ; অক্ষর—প্রকৃতি বা প্রধান (মধ্ব) ; ক্ষর-পুরুষ—জড় দ্রব্য ও রূপ-সমূহ ; অক্ষর-পুরুষ—চেতন জীবসমূহ (শ্রীধর)।

**পুরুষোত্তম**—ক্ষর-তত্ত্ব ও অক্ষর-তত্ত্ব—এই উভয়ের অতীত, শ্রেষ্ঠ ও অধিপতি "পরমাত্মা" ( শ্রীধর, বলদেব ) ; ব্রহ্মস্বরূপ ও পরমাত্মা-স্বরূপেরও মূল কারণ এবং ভক্তগণোপাস্য শ্রীভগবান্ কৃষ্ণ ( চক্রবর্ত্তী )। বস্তুতঃ পুরুষোত্তম-শব্দ বিষ্ণু বা শ্রীহরিতেই রূঢ়।

---

# পরিপ্রশ্নমালা

১। গীতায় সংসার-প্রবাহটাকে কিরূপে বর্ণনা করা হইয়াছে এবং কেন? ( গীঃ ১৫।১—৩ )

২। ভগবদ্ধামের বৈশিষ্ট্য কি? ( গীঃ ১১।৬ )

৩। জীবের স্বরূপ কি? ( গীঃ ১৫।৭ )

। জড়জগতের সহিত চিন্ময় জীবের ব্যবহার কিরূপে সম্ভবপর হয়? (গীঃ ১৫।৭—৯)

৫। জীবের স্বরূপ কাঁহার উপলব্ধির বিষয় হয়? (গীঃ ১৫।১০-১১)

৬। ক্ষর পুরুষ ও অক্ষর পুরুষ কি? (গীঃ ১৫।১৬)

৭। উত্তম পুরুষ কে এবং পুরুষোত্তম-সংজ্ঞাই বা কেন? (গীঃ ১৫।১৭-১৮)

৮। পুরুষোত্তম-বস্তু-জ্ঞাতার কর্ত্তব্য কি? (গীঃ ১৫।১৯)

---

# ষোড়শোঽধ্যায়ঃ

## *দৈবাসুরসম্পদ্-বিভাগযোগ*

### কথাসার

আসুরী সম্পদ্ পরিত্যাগ-পূর্ব্বক দৈবী সম্পদের অধিকারী হইতে পারিলে লোক মুক্তি-লাভে সমর্থ হয়। অতএব দৈবী ও আসুরী সম্পদের স্বরূপগত ও পরিণামগত তারতম্য এই অধ্যায়ে বিচারিত হইয়াছে।

অভয়, চিত্তশুদ্ধি প্রভৃতি ষড়্‌বিংশতি গুণ-সমষ্টিকে দৈবী সম্পদ্ বলা হইয়াছে। ইহারা সত্ত্বগুণের ধর্ম্ম। আর দম্ভ, দর্প প্রভৃতি ছয়টীকে আসুরী সম্পদ্ বলা হইয়াছে। ইহারা রজঃ ও তমোগুণের ধর্ম্ম। দৈবী-সম্পদ্-লাভে সংসার-মুক্তি, আর আসুরী সম্পদ্-লাভে সংসার-বন্ধন। এই দ্বিবিধ সম্পদনুসারে জীব-সৃষ্টি-মধ্যে দ্বিবিধ প্রকৃতির লোক দেখা

যায়—(১) দৈবী-সম্পদ্-বিশিষ্ট দেব-প্রকৃতি বা সাত্ত্বিক-প্রকৃতি—দেবতা ; (২) আসুরী-সম্পদ্-বিশিষ্ট অসুর-প্রকৃতি বা রজস্তমঃপ্রকৃতি—অসুর। অসুরগণের প্রবৃত্তি-নিবৃত্তি, সদাচার, পবিত্রতা ও সত্যপরায়ণতা নাই। জগৎ নিরীশ্বর, অসত্য, অপ্রতিষ্ঠ, পরস্পর কামসম্ভূত—ইহাই তাহাদের সিদ্ধান্ত বা মতবাদ। এই কুদার্শনিক মতবাদ প্রভাবে তাহারা স্বল্পবুদ্ধি, মলিনচিত্ত, উগ্রকর্ম্মা ও জগতের অহিতকারক। কামোপভোগই তাহাদের চরম ও পরম গতি এবং ভোগসিদ্ধির জন্য তাহারা অন্যায়ে প্রবৃত্ত হয়। কিন্তু তাহাদের চরম পরিণতি—নরক। তাহাদের ধর্ম্ম-কর্ম্মাদি সমস্তই নাম-মাত্র ও অবিধি-দুষ্ট এবং তাহারা সজ্জনগণের অসূয়াকারী। ভগবান্ তাহাদিগকে সর্ব্বদা এইরূপ অসুর-যোনিতেই প্রেরণ করিয়া থাকেন। ফলে—তাহারা আরও অধোগতি প্রাপ্ত হয়। কাম, ক্রোধ ও লোভ—এই তিনটী অসুর-সম্পদের মূলীভূত। ইহা হইতে মুক্ত হইয়া শ্রেয়ঃ আচরণ করিতে পারিলে উত্তম-গতি লভ্য হয়। শাস্ত্র-বিধির উল্লঙ্ঘন-পূর্ব্বক যথেচ্ছাচারিতায় কোন মঙ্গল-লাভ ঘটে না। অতএব কর্ত্তব্যাকর্ত্তব্য-নির্ণয়ে শাস্ত্রই একমাত্র প্রমাণ।

**শিক্ষা**—মায়ামূঢ় হইয়া ভগবৎপ্রকাশিকা সাত্ত্বিকতা পরিত্যাগ করিলে তমোধর্ম্ম-বশীভূত জীব আসুর স্বভাব হয়। তৎকালে অভক্তিকে ভক্তি ও পাপাচারই পুণ্য বলিয়া ভ্রান্তি এবং হরি-গুরু-বিদ্বেষই কর্ত্তব্য বলিয়া প্রতীত হয়। নিরয়-প্রাপক আসুর-স্বভাব পরিত্যাগ-পূর্ব্বক শাস্ত্রীয়-শ্রদ্ধা-সহকারে ভক্তিধর্ম্ম পালন করাই কর্ত্তব্য।

---

শ্রীভগবান্ উবাচ—

**অভয়ং সত্ত্বসংশুদ্ধির্জ্ঞানযোগব্যবস্থিতিঃ।**
**দানং দমশ্চ যজ্ঞশ্চ স্বাধ্যায়স্তপ আর্জ্জবম্ ॥ ১ ॥**
**অহিংসা সত্যমক্রোধস্ত্যাগঃ শান্তিরপৈশুনম্।**
**দয়াভূতেষ্বলোলুপ্ত্বং মার্দ্দবং হ্রীরচাপলম্ ॥ ২ ॥**
**তেজঃ ক্ষমা ধৃতিঃ শৌচমদ্রোহো নাতিমানিতা।**
**ভবন্তি সম্পদং দৈবীমভিজাতস্য ভারত ॥ ৩ ॥**

---

অভয়ং (অভয়), সত্ত্বসংশুদ্ধিঃ (চিত্তের নির্ম্মলতা), জ্ঞানযোগব্যবস্থিতিঃ (আত্মজ্ঞানে দৃঢ়নিষ্ঠা), দানং (দান), দমঃ চ (বাহেন্দ্রিয়সংযম), যজ্ঞঃ চ (যজ্ঞ), স্বাধ্যায়ঃ (বেদপাঠ), তপঃ (ব্রহ্মচর্য্য), আর্জ্জবম্ (সরলতা), অহিংসা (পরের অপীড়ন), সত্যম্ (সত্যবাদিতা), অক্রোধঃ (ক্রোধাভাব), ত্যাগঃ (মমতা-শূন্যতা), শান্তিঃ (শান্তি), অপৈশুনং (পরের দোষানুসন্ধানাভাব), ভূতেষু (জীবের প্রতি), দয়া (করুণা), অলোলুপ্ত্বং (লোভাভাব), মার্দ্দবং (মৃদুতা), হ্রীঃ (লজ্জা), অচাপলং (অচঞ্চল ভাব), তেজঃ (তেজ), ক্ষমা, ধৃতিঃ (ধৈর্য্য), শৌচম্ (শুচিভাব), অদ্রোহঃ (দ্রোহাভাব), নাতিমানিতা (অভিমান-শূন্যতা)—হে ভারত! [এই সকল] দৈবীং (সাত্ত্বিক) সম্পদম্ অভি (সম্পদের অভিমুখে) জাতস্য (জাত-ব্যক্তির) ভবন্তি (উদিত হয়) ॥ ১-৩ ॥

---

আসুরীং সম্পদং ত্যক্ত্বা দৈবীমেবাশ্রিতা নরাঃ।
মুচ্যন্ত ইতি নির্ণেতুং তদ্বিবেকোঽথ ষোড়শে ॥

**শ্রীধরঃ**—পূর্ব্বাধ্যায়ান্তে—"এতদ্ বুদ্ধ্বা বুদ্ধিমান্ স্যাৎ কৃতকৃত্যশ্চ ভারত" ইত্যুক্তম্; তত্র ক এতত্তত্ত্বং বুধ্যতে কো বা ন বুধ্যত ইত্যপেক্ষায়াং তত্ত্বজ্ঞানেঽধিকারিণোঽনধিকারিণশ্চ বিবেকার্থং ষোড়শাধ্যায়স্যারম্ভঃ। নিরূপিতে হি কার্য্যার্থে চাধিকারিজিজ্ঞাসা ভবতি; তদুক্তং ভট্টৈঃ,—"ভারো যো যেন বোঢ়ব্যঃ স প্রাগান্দোলিতো যদা। তদা কস্তস্য বোঢ়েতি শক্যং কর্ত্তুং নিরূপণম্ ॥" ইতি। তত্রাধিকারিবিশেষণভূতাং

দৈবীং সম্পদ্মাহ—অভয়মিতি ত্রিভিঃ। অভয়ং ভয়াভাবঃ, সত্ত্বস্য চিত্তস্য সংশুদ্ধিঃ সুপ্রসন্নতা, জ্ঞানযোগে আত্মজ্ঞানোপায়ে ব্যবস্থিতিঃ পরিনিষ্ঠা, দানং স্বভোজ্যস্যান্নাদের্যথোচিতসম্বিভাগঃ, দমো বাহ্যেন্দ্রিয়সংযমঃ, যজ্ঞো যথাধিকারং দর্শপৌর্ণমাসাদিঃ, স্বাধ্যায়ো ব্রহ্মযজ্ঞাদিঃ, তপ উত্তরাধ্যায়ে বক্ষ্যমাণং শারীরাদি, আর্জবমবক্রতা ; কিঞ্চ অহিংসেতি, অহিংসা পরপীড়াবর্জ্জনং, সত্যং যথাদৃষ্টার্থভাষণম্, অক্রোধস্তাড়িতস্যাপি চিত্তে ক্রোধানুৎপত্তিঃ, ত্যাগ ঔদার্য্যং, শান্তিশ্চিত্তোপরতিঃ, পৈশুনং পরোক্ষে পরদোষপ্রকাশনং তদ্বর্জ্জনমপৈশুনং, ভূতেষু দীনেষু দয়া, অলোলুপ্ত্বং লোভাভাবঃ অবর্ণলোপস্ত্বার্যঃ, মার্দ্দবং মৃদুত্বম্ অক্রূরতা, হ্রীরকার্য্যপ্রবৃত্তৌ লোকলজ্জা, অচাপলং ব্যর্থক্রিয়ারাহিত্যং ; কিঞ্চ তেজ ইতি, তেজঃ প্রাগ্‌লভ্যং, ক্ষমা পরিভবাদিষূৎপদ্যমানেষু ক্রোধপ্রতিবন্ধঃ, ধৃতির্দুঃখাদিভিরবসাদে চিত্তস্য স্থিরীকরণং, শৌচং বাহ্যাভ্যন্তরশুদ্ধিঃ অদ্রোহো জিঘাংসারাহিত্যম্, অতিমানিতা আত্মন্যতিপূজ্যত্বাভিমানস্তদভাবো নাতিমানিতা। এতান্যভয়াদীনি ষড়্বিংশতিপ্রকারাণি দৈবীং সম্পদমভিজাতস্য ভবন্তি, দেবযোগ্যাং সাত্ত্বিকীং সম্পদমভিলক্ষ্য তদাভিমুখ্যেন জাতস্য ভাবিকল্যাণস্য পুংসো ভবন্তীত্যর্থঃ ॥ ১-৩ ॥

আসুরী সম্পদ্ ত্যাগ করিয়া মানবগণ দৈবী সম্পদ্ আশ্রয় করিলে মুক্ত হয়, ইহা নির্ণয় করিবার জন্য ষোড়শ অধ্যায় বিচারিত হইয়াছে।

**সুঃ অনুঃ**—পূর্ব্ব-অধ্যায়ের শেষে 'ইহা বিদিত হইয়া লোকে বুদ্ধিমান্ ও কৃতকার্য্য হয়' (১৫।২০) ইহা বলা হইয়াছে। তাহাতে কে এই তত্ত্ব বুঝে এবং কেই-বা বুঝে না—এই অপেক্ষায় তত্ত্ব-জ্ঞানে অধিকারী ও অনধিকারীর বিচার-নিমিত্ত ষোড়শ অধ্যায়ের আরম্ভ হইল। কার্য্যের প্রয়োজন স্থির হইলে অধিকারীর প্রশ্ন হয় ; সে-সম্বন্ধে ভট্ট বলিয়াছেন—

"যে ভার যাহাকে বহন করিতে হইবে, তাহা যদি সে প্রথমতঃ নাড়িয়া দেখে, তবে কে উহাকে (ভারটীকে) বহন করিবে ইহা নিশ্চয় করিতে পারা যায়।" তাহাতে অধিকারীর গুণস্বরূপ দৈবী সম্পদ্ "অভয়ম্" ইত্যাদি তিন শ্লোকে বলিতেছেন। অভয়—ভয়শূন্যতা, সত্ত্বসংশুদ্ধি—চিত্তের সুপ্রসন্নতা, জ্ঞানযোগব্যবস্থিতি—আত্মজ্ঞানে উপায়ে পরিনিষ্ঠা, দান—নিজ-ভোজ্য অন্নাদির যথাযোগ্য বিভাগ করিয়া অর্পণ, দম—বহিরিন্দ্রিয়ের সংযম, যজ্ঞ—অধিকারানুসারে দর্শপৌর্ণমাসাদি-পালন, স্বাধ্যায়—ব্রহ্মযজ্ঞাদি (বেদাধ্যয়নাদি) উপযজ্ঞ, তপঃ—পরবর্ত্তী অধ্যায়-কথিত শরীর-বিষয়ক ইত্যাদি, আর্জ্জব—সরলতা ; আরও 'অহিংসা" ইত্যাদি, অহিংসা—অপরের পীড়া-ত্যাগ, সত্য—যাহা দৃষ্ট হইয়াছে, সেই বিষয় বলা, অক্রোধ—তাড়না পাইয়াও চিত্তে ক্রোধের অনুৎপত্তি (বিকার না জন্মান), ত্যাগ—উদাসীনতা, শান্তি—চিত্তের উপশম (বাসনার বিরতি), অপৈশুন—পরোক্ষে পরের দোষ-প্রকাশ হইতে বিরতি, ভূত-দয়া দরিদ্রের প্রতি দানেচ্ছা, 'অলোলুপ্ত্ব ম্'—লোভের অভাব (অকারের লোপ আর্ষ-প্রয়োগ), মার্দ্দব—কোমল-ভাব বা অনিষ্ঠুরতা, হ্রী—অকার্য্যে অভিলাষ-বিষয়ে লোকলজ্জা, অচাপল—বৃথা কার্য্যের অকরণ ; আরও "তেজঃ" ইত্যাদি, তেজ—প্রগল্ভতা, ক্ষমা—নিন্দা বা পরাজয়াদি উপস্থিত হইলে ক্রোধের অভাব, ধৃতি—দুঃখাদিতে অবসাদ-গ্রস্ত চিত্তের স্থিরতাসম্পাদন, শৌচ—বাহ্য ও আন্তর-শুদ্ধি, অদ্রোহ—হত্যা-কার্য্যে ইচ্ছাহীনতা, অভিমানিতা—আপনাতে অতি পূজ্যত্বের অভিমান, তাহার অভাবই নাতিমানিতা। যাঁহারা দৈবী সম্পদ্ লক্ষ্য করিয়া জাত হন, তাঁহাদের এই ষড়্‌বিংশতি গুণ অর্থাৎ দেবযোগ্য সাত্ত্বিক-সম্পদ্ লক্ষ্য করিয়া তাহার অভিমুখে জাত ভবিষ্যৎ কল্যাণময় পুরুষের এইগুলি হইয়া থাকে ॥ ১-৩ ॥ ( সুঃ অনুঃ )

**দম্ভো দর্পোঽভিমানশ্চ ক্রোধঃ পারুষ্যমেব চ।**
**অজ্ঞানং চাভিজাতস্য পার্থ সম্পদমাসুরীম্॥ ৪ ॥**

হে পার্থ! দম্ভঃ (ধর্ম্মধ্বজিতা), দর্পঃ (ধন-বিদ্যাদির অহঙ্কার), অভিমানঃ (নিজকে পূজাজ্ঞান), ক্রোধঃ (ক্রোধ), পারুষ্যম্ এব চ (নিষ্ঠুরতা), অজ্ঞানং চ (ও অবিবেকিতা)— [এই সকল] আসুরীং (আসুর) সম্পদম্ অভি (সম্পদের অভিমুখে) জাতস্য (জাত ব্যক্তির) [হইয়া থাকে] ॥ ৪ ॥

**শ্রীধরঃ**—আসুরীং সম্পদমাহ—দম্ভ ইতি। দম্ভো ধর্ম্মধ্বজিত্বং, দর্পো ধনবিদ্যাদিনিমিত্তং চিত্তস্যৌৎসুক্যং, অভিমানো ব্যাখ্যাত এব ক্রোধঃ প্রসিদ্ধঃ পারুষ্যং নিষ্ঠুরত্বম্, অজ্ঞানমবিবেকঃ, আসুরীমিত্যুপলক্ষণম্ অসুরাণাং রাক্ষসানাঞ্চ যা সম্পত্তিস্তামভিলক্ষ্য জাতস্যৈতানি দম্ভাদীনি ভবন্তি ॥ ৪ ॥

**সুঃ অনুঃ**—আসুরী সম্পদ্ বলিতেছেন—"দম্ভ." ইত্যাদি। দম্ভ—ধর্ম্মধ্বজিত্ব, দর্প—ধন ও বিদ্যাদির জন্য চিত্তের ব্যগ্রতা, অভিমান—(পূর্ব্বেই ব্যাখ্যা করা হইয়াছে), ক্রোধও প্রসিদ্ধ, পারুষ্য—নিষ্ঠুরতা, অজ্ঞান—অবিবেচনা, আসুরী—ইহা কেবল উপলক্ষণ, অসুর ও রাক্ষস-দিগের সম্পদ্ লক্ষ্য করিয়া যাহারা জন্মগ্রহণ করে, তাহাদেরই এইগুলি হইয়া থাকে ॥ ৪ ॥

**মূঃ অনুঃ**—[পূর্ব্ব অধ্যায়ে কথিত গুহ্যতম পুরুষোত্তম-তত্ত্বের জ্ঞান-লাভে যোগ্য ও অযোগ্য ব্যক্তির তারতম্য এই অধ্যায়ের বক্তব্য বিষয়। তন্মধ্যে যোগ্য ব্যক্তির যোগ্যতা বা দৈবী সম্পদ্ বলিতেছেন—] অভয় চিত্তের নির্ম্মলতা, আত্মজ্ঞানে দৃঢ়নিষ্ঠা, দান, দম, যজ্ঞ, স্বাধ্যায়, তপঃ, সরলতা, অহিংসা, সত্যবাদিতা, ক্রোধশূন্যতা, ত্যাগ, শান্তি, পরের দোষাদর্শন, জীবে দয়া, লোভাভাব, মৃদুতা, লজ্জাশীলতা, অচাঞ্চল্য, তেজঃ, ক্ষমা, ধৈর্য্য, শুচিতা, দ্রোহাভাব, অভিমানশূন্যতা—হে ভারত! ইহারা দৈবী সম্পদের অভিমুখে জাত ব্যক্তিতে উদিত হইয়া থাকে ॥১-৩॥

**দৈবী সম্পদ্বিমোক্ষায় নিবন্ধায়াসুরী মতা।**
**মা শুচঃ সম্পদং দৈবীমভিজাতোঽসি পাণ্ডব ॥ ৫ ॥**

দৈবী সম্পদ্ বিমোক্ষায় ( সংসারবন্ধনমুক্তির ) [ এবং ] আসুরী [ সম্পদ্ ] নিবন্ধায় ( সংসারবন্ধনের কারণ বলিয়া ) মতা ( বিবেচিত হয় ) হে পাণ্ডব ! ( অর্জ্জুন ! [ তুমি ] দৈবীং সম্পদম্ অভি ( দৈবসম্পদ্ মধ্যে ) জাতঃ অসি ( উদিত হইয়াছ ), [ অতএব ] মা শুচঃ ( শোকাচ্ছন্ন হইও না ) ॥ ৫ ॥

**শ্রীধরঃ**—এতয়োঃ সম্পদোঃ কার্য্যং দর্শয়ন্নাহ—দৈবীতি। দৈবী যা সম্পত্তয়া যুক্তো ময়োপদিষ্টে তত্ত্বজ্ঞানেঽধিকারী, আসুর্যা সম্পদা যুক্তস্তু নিত্যং সংসারীত্যর্থঃ। এতৎশ্রুত্বা 'কিমহমত্রাধিকারী ন বে'তি সন্দেহাদ্ব্যাকুলমর্জ্জুনমাশ্বাসয়তি—হে ভারত ! মা শুচঃ শোকং মা কার্ষীঃ ; যতস্ত্বং দৈবীং সম্পদমভিজাতোঽসি ॥ ৫ ॥

**সুঃ অনুঃ**—এই উভয় প্রকার সম্পদের কার্য্য দেখাইয়া বলিতেছেন —"দৈবী" ইত্যাদি। যাহা দৈবী সম্পদ্, তাহা-দ্বারা যুক্ত হইলে (মানব) আমার উপদিষ্ট তত্ত্ব-জ্ঞানে অধিকার লাভ করে এবং আসুরী সম্পদের সহিত যোগের ফলে নিত্য-সংসার পায়। ইহা শুনিয়া 'আমি ইহাতে অধিকারী কি না ?'—এইরূপ সন্দেহে ব্যাকুলচিত্ত অর্জ্জুনকে সান্ত্বনা দিতেছেন—হে ভারত ! 'মা শুচঃ'—শোক করিও না ; কারণ, তুমি দৈবী সম্পদ্ লক্ষ্য করিয়া জন্মগ্রহণ করিয়াছ ॥ ৫ ॥

**মূঃ অনুঃ**—[ আসুরী সম্পদ্ বলিতেছেন—] হে পার্থ ! দম্ভ, দর্প, অভিমান, ক্রোধ, নিষ্ঠুরতা, অজ্ঞান—ইহারা আসুরী সম্পদের অভিমুখে জাত ব্যক্তিতে সমুদিত হইয়া থাকে ॥ ৪ ॥

**মূঃ অনুঃ**—[ দ্বিবিধ সম্পদের কার্য্য প্রদর্শন করিতেছেন—] দৈবী সম্পদ্ মুক্তির এবং আসুরী সম্পদ্ বন্ধনের কারণ বলিয়া বিবেচিত। হে অর্জ্জুন ! তোমাতে দৈবী সম্পদ্ উদিত হইয়াছে, অতএব তুমি শোকাকুল হইও না ॥ ৫ ॥

**দ্বৌ ভূতসর্গৌ লোকেঽস্মিন্ দৈব আসুর এব চ।
দৈবো বিস্তরশঃ প্রোক্ত আসুরং পার্থ মে শৃণু ॥ ৬ ॥**

হে পার্থ! অস্মিন্ (এই) লোকে (সংসারে) দৈবঃ (দেবপ্রকৃতি) আসুরঃ চ (ও অসুরপ্রকৃতি)—[এই] দ্বৌ (দুই প্রকার) ভূতসর্গৌ (জীব-সৃষ্টি) [দেখা যায়]॥ দৈবঃ (জীবের দেব-প্রকৃতির বিষয়) বিস্তরশঃ (সবিস্তারে) প্রোক্তঃ (বলিয়াছি), মে (আমার নিকট) আসুরং (অসুর-প্রকৃতির বিষয়) শৃণু (শ্রবণ কর)॥ ৬ ॥

**শ্রীধরঃ**—আসুরী সম্পৎ সর্ব্বাত্মনা বর্জ্জয়িতব্যেত্যেতদর্থমাসুরীং সম্পদং প্রপঞ্চয়িতুমাহ—দ্বাবিতি। দ্বৌ দ্বিপ্রকারৌ ভূতানাং সর্গৌ মে বচনাচ্ছৃণু; আসুর-রাক্ষসপ্রকৃত্যোরেকীকরণেন দ্বাবিত্যুক্তম্, অতো 'রাক্ষসীমাসুরীঞ্চৈব প্রকৃতিং মোহিনীং শ্রিতাঃ' ইত্যাদিনা নবমাধ্যায়োক্ত-প্রকৃতিত্রৈবিধ্যেনাবিরোধঃ, স্পষ্টমন্যৎ ॥ ৬ ॥

**সুঃ অনুঃ**—আসুরী সম্পদ্ সর্ব্বতোভাবে বর্জ্জন করিতে হইবে, এই কারণে আসুরী সম্পদ্ বিস্তৃতভাবে বর্ণন করিয়া বলিতেছেন—"দ্বৌ" ইত্যাদি। প্রাণিগণের দুইপ্রকার সৃষ্টি আমার বাক্যানুসারে শ্রবণ কর; আসুর ও রাক্ষস, এই উভয় প্রকৃতিকে একত্র করায় দুইটী বলিয়াছেন; অতএব 'বিফলকর্ম্মা লোকেরা রাক্ষসী, আসুরী ও মোহিনী প্রকৃতি আশ্রয় করিয়া আছে' (৯।১২)—ইত্যাদি বাক্যে নবম অধ্যায়ে যে তিন প্রকার প্রকৃতির উল্লেখ করা হইয়াছে, তাহার সহিত বিরোধ নাই। অপরাংশ স্পষ্ট ॥ ৬ ॥

**মূঃ অনুঃ**—[আসুরী সম্পদ্ সর্ব্বতোভাবে বর্জ্জনীয়, অতএব তাহা সবিস্তারে বর্ণনা করিতেছেন—] হে পার্থ! এই সংসারে দেব-প্রকৃতি ও অসুর-প্রকৃতি—এই দুই প্রকার জীব-সৃষ্টি আছে। দেব-প্রকৃতি বিস্তৃত-ভাবে কথিত হইয়াছে; এখন আমার নিকটে অসুর-প্রকৃতির বিষয় শ্রবণ কর ॥ ৬ ॥

**প্রবৃত্তিঞ্চ নিবৃত্তিঞ্চ জনা ন বিদুরাসুরাঃ।**
**ন শৌচং নাপি চাচারো ন সত্যং তেষু বিদ্যতে ॥ ৭ ॥**
**অসত্যমপ্রতিষ্ঠন্তে জগদাহুরনীশ্বরম্।**
**অপরস্পরসম্ভূতং কিমন্যৎ কামহেতুকম্ ॥ ৮ ॥**

আসুরাঃ ( অসুর-স্বভাব ) জনাঃ ( ব্যক্তিগণ ) প্রবৃত্তিং চ ( প্রবৃত্তি ) নিবৃত্তিং চ ( ও নিবৃত্তি ) ন বিদুঃ ( জানে না ) ; তেষু ( তাহাদের মধ্যে ) শৌচং ( শুচিতা ) ন বিদ্যতে ( নাই ), অপি আচারঃ ( আচারও ) ন ( নাই ), সত্যং চ ( এবং সত্যপরায়ণতা ) ন ( নাই ) ॥ ৭ ॥

তে ( অসুরপ্রকৃতি লোকগণ ) জগৎ ( জগৎকে ) অসত্যম্ ( মিথ্যা ), অপ্রতিষ্ঠম্ ( নিরাশ্রয় ), অনীশ্বরম্ ( নিরীশ্বর ), অপরস্পরসম্ভূতং (পরস্পর সংসর্গোৎপন্ন), কিম্ অন্যৎ ( অপর কি কথা ? ) কামহেতুকম্ ( কেবল কামোৎপন্ন ) আহু ( বলিয়া থাকে ) ॥ ৮ ॥

**শ্রীধরঃ**—আসুরীং বিস্তরশো নিরূপয়তি—প্রবৃত্তিঞ্চেত্যাদি দ্বাদশভিঃ। ধর্ম্মে প্রবৃত্তিমধর্ম্মান্নিবৃত্তিঞ্চাসুরস্বভাবা জনা ন জানন্তি, অতঃ শৌচমাচারঃ সত্যঞ্চ তেষু নাস্ত্যেব ॥ ৭ ॥

**শ্রীধরঃ**—ননু বেদোক্তয়োর্দ্ধর্ম্মাধর্ম্ময়োঃ প্রবৃত্তি নিবৃত্তিঞ্চ কথং ন বিদুঃ ? কুতো বা ধর্ম্মাধর্ম্ময়োনঙ্গীকারে জগতঃ সুখদুঃখাদিব্যবস্থা স্যাৎ ? কথং বা শৌচাচারাদি-বিষয়ামীশ্বরাজ্ঞা'মতিবর্ত্তেরন ? ঈশ্বরানঙ্গীকারে চ কুতো জগদুৎপত্তিঃ স্যাদত আহু—অসত্যমিতি। নাস্তি সত্যং বেদ-

**সুঃ অনুঃ**—আসুরী সম্পদ্ বিস্তৃতভাবে নিরূপণ করিতেছেন—"প্রবৃত্তিঞ্চ" ইত্যাদি ১২ শ্লোক দ্বারা। ধর্ম্ম-বিষয়ে অভিলাষ, অধর্ম্ম হইতে বিরতি, ইহা অসুর-স্বভাব লোকগণ জানে না ; অতএব তাহাদের শৌচ, সদাচার ও সত্য মোটেই থাকে না ॥ ৭ ॥

**মূঃ অনুঃ**—অসুর-প্রকৃতি লোকেরা ধর্ম্ম-প্রবৃত্তি ও অধর্ম্ম-নিবৃত্তি জানে না। সেই সকল ব্যক্তিতে শৌচ, আচার ও সত্য নাই ॥ ৭ ॥

পুরাণাদিপ্রমাণং যস্মিংস্তাদৃশং জগদাহুঃ, বেদাদীনাং প্রামাণ্যং ন মন্যন্ত ইত্যর্থঃ ; তদুক্তম্—"ত্রয়ো বেদস্য কর্ত্তারো ভণ্ড ধূর্ত্ত-নিশাচরাঃ" ইত্যাদি। অতএব নাস্তি ধর্ম্মাধর্ম্মরূপা প্রতিষ্ঠা ব্যবস্থা হেতুর্যস্য তৎ, স্বাভাবিকং জগদ্বৈচিত্র্যমাহুরিত্যর্থঃ ; অতএব নাস্তীশ্বরং কর্ত্তা ব্যবস্থাপকশ্চ যস্য তাদৃশং জগদাহুঃ ; তর্হি কুতোঽস্য জগত উৎপত্তিং বদন্তীত্যত আহ—অপরস্পরসম্ভূতমিতি। অপরশ্চ পরশ্চেতি অপরস্পরং অপরস্পরতোঽন্যো-ঽন্যতঃ স্ত্রী-পুংসয়োর্মিথুনাৎ সম্ভূতং জগৎ, কিমন্যৎ কারণমস্য নাস্ত্যন্যৎ কিঞ্চিৎ ; কিন্তু কামহেতুকমেব স্ত্রীপুংসয়োরুভয়োঃ কাম এব প্রবাহরূপেণ হেতুরস্যেত্যর্থঃ ॥ ৮ ॥ ( শ্রীধরঃ )

---

**সুঃ অনুঃ**—যদি বল, বেদে কথিত ধর্ম্ম ও অধর্ম্ম বিষয়ে অভিলাষ বা বিরতি তাহারা কেন জানে না, আবার ধর্ম্ম ও অধর্ম্ম স্বীকার না করিয়া জগতে সুখ ও দুঃখাদির ব্যবস্থা কিরূপেই বা সম্পন্ন হয়, কেনই বা শৌচ ও আচারাদি-বিষয়ে ঈশ্বরের আজ্ঞা লঙ্ঘন করে, ঈশ্বর স্বীকার না করিলে কিরূপেই বা জগতের উৎপত্তি হইতে পারে ? অতএব বলিতেছেন —"অসত্যম্" ইত্যাদি [অসত্য]— যাহাতে বেদ-পুরাণাদির প্রমাণরূপ সত্য নাই এতাদৃশ জগৎ তাহারা বলে অর্থাৎ বেদ ও পুরাণাদির প্রামাণ্য তাহারা মানে না ; (নাস্তিক শাস্ত্রে ) এইরূপ কথিত আছে—"ভণ্ড, ধূর্ত্ত, নিশাচরগণ, এই তিন বেদের প্রণেতা" ইত্যাদি। অতএব ধর্ম্ম ও অধর্ম্ম-রূপ প্রতিষ্ঠা—ব্যবস্থা বা কারণ নাই, জগতের বৈচিত্র্যকে তাহারা স্বভাব হইতে জাত বলে ; জগৎ অনীশ্বর অর্থাৎ ইহার কর্ত্তা বা ব্যবস্থাপক কেহ নাই ; এরূপ বলে। তাহা হইলে তাহারা কোথা হইতে জগতের উৎপত্তি বলে ? তাহাতে বলিতেছেন—"অপরস্পর-সম্ভূতম্" ইত্যাদি। অপর ও পর—অপরস্পর, তাহা হইতে—স্ত্রী-পুরুষের সংযোগে উৎপন্ন জগৎ ;

**এতাং দৃষ্টিমবষ্টভ্য নষ্টাত্মানোহল্পবুদ্ধয়ঃ।**
**প্রভবন্ত্যুগ্রকর্ম্মাণঃ ক্ষয়ায় জগতোহহিতাঃ ॥ ৯ ॥**

---

এতাং (এইরূপ) দৃষ্টিং (দর্শন বা জ্ঞান) অবষ্টভ্য (আশ্রয় করিয়া) নষ্টাত্মানঃ (মলিন চিত্ত) অল্পবুদ্ধয়ঃ (ক্ষুদ্রবুদ্ধি) উগ্রকর্ম্মাণঃ (হিংস্রকর্ম্মপরায়ণ) অহিতাঃ (অমঙ্গল-স্বরূপ) [অসুরগণ] জগতঃ (জগতের) ক্ষয়ায় (ধ্বংসের জন্যই) প্রভবন্তি (জন্মিয়া থাকে)। ৯।

---

**শ্রীধরঃ**—কিঞ্চ, এতামিতি ; এতাং লোকায়তিকানাং দৃষ্টিং *দর্শনমাশ্রিত্য নষ্টাত্মানো মলীমসচিত্তাঃ সন্তোহল্পবুদ্ধয়ো* দৃষ্টার্থমাত্রমতয়ঃ, অতএবোগ্রং *হিংস্রং* কর্ম্ম যেষাং তে, অহিতা বৈরিণো ভূত্বা জগতঃ ক্ষয়ায় প্রভবন্তি উদ্ভবন্তীত্যর্থঃ ॥ ৯ ॥

---

ইহার আর কি কারণ আছে? আর কিছুই নাই, কিন্তু এই জগৎ কাম-জনিতই—স্ত্রী পুরুষ উভয়ের কামই প্রবাহক্রমে এই জগতের উৎপত্তির হেতু ॥ ৮ ॥ (সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—আরও "এতাম্" ইত্যাদি। এই লোকায়তিক (নাস্তিক)-দিগের দৃষ্টি—দর্শন আশ্রয় করিয়া, মলিন-চিত্ত হইয়া অল্প-বুদ্ধি ব্যক্তিগণ কেবল প্রত্যক্ষ-জ্ঞানবাদী হয় ; অতএব তাহাদের উগ্র—হিংস্র কর্ম্মগুলি হইতে থাকে। তাহারা অহিত—শত্রু হইয়া জগতের ক্ষয়ের নিমিত্ত উদ্ভূত হয় ॥ ৯ ॥

---

**মূঃ অনুঃ**—[অসুরগণের মত বলিতেছেন—] অসুর-স্বভাব লোকগণ এই জগৎকে মিথ্যা, নিরাশ্রয়, নিরীশ্বর, পরস্পর-সংসর্গজাত—অপর কি? —কেবল কামজনিত বলিয়া থাকে ॥ ৮ ॥

**মূঃ অনুঃ**—[তাহাদের অসৎ মত অবলম্বনে জগতের বিনাশই হয়] এইরূপ দর্শন বা জ্ঞান আশ্রয়ের ফলে মলিন-চিত্ত, ক্ষুদ্রবুদ্ধি, ভীষণ-কর্ম্মা অমঙ্গলকারী অসুরগণ জগতের ধ্বংসেরই কারণ হইয়া থাকে ॥ ৯ ॥

**কামমাশ্রিত্য দুষ্পূরং দম্ভমানমদান্বিতাঃ।**
**মোহাদ্গৃহীত্বাঽসদ্গ্রাহান্ প্রবর্ত্তন্তেঽশুচিব্রতাঃ ॥ ১০ ॥**

---

[তাদৃশ অসুরগণ] দুষ্পূরং ( দুষ্পূরণীয় ) কামম্ ( কামনা ) আশ্রিত্য ( আশ্রয়পূর্ব্বক ) দম্ভমানমদান্বিতাঃ (দম্ভ, মান ও মদযুক্ত হইয়া) মোহাৎ ( মোহবশতঃ) অসদ্গ্রাহান্ ( অসৎ বিষয়ে আগ্রহ ) গৃহীত্বা ( প্রদর্শন করিয়া ) অশুচিব্রতাঃ ( অশুচিব্রত হইয়া ) প্রবর্ত্তন্তে ( উপাসনাদি কার্য্যে প্রবৃত্ত হয় ) ॥ ১০ ॥

---

**শ্রীধরঃ**—অপি চ কামমাশ্রিত্যেতি। দুষ্পূরং পূরয়িতুমশক্যং কামমাশ্রিত্য দম্ভাদিভির্যুক্তাঃ সন্তঃ ক্ষুদ্রদেবতারাধনাদৌ প্রবর্ত্তন্তে। কথম্ অসদ্গ্রাহান্ গৃহীত্বা 'অনেন মন্ত্রেণৈতাং দেবতামারাধ্য মহানিধীন্ সাধয়াম' ইত্যাদীন্ দুরাগ্রহান্ মোহমাত্রেণ স্বীকৃত্য প্রবর্ত্তন্তে ; অশুচিব্রতা অশুচীনি মদ্যমাংসাদি-বিষয়াণি ব্রতানি যেষাং তে ॥ ১০ ॥

---

**স্বঃ অনুঃ**—অধিকন্তু "কামমাশ্রিত্য" ইত্যাদি। দুষ্পূর—যাহা পূরণ করিতে পারা যায় না, এইরূপ কাম আশ্রয় করিয়া, দম্ভাদি-দ্বারা যুক্ত হইয়া তাহারা ক্ষুদ্র দেবতার আরাধনাদিতে প্রবৃত্ত হয় ; কেন ? দুরাগ্রহ (দুষ্ট অভিনিবেশ) অবলম্বন করিয়া—'এই মন্ত্রে এই দেবতার আরাধনা করিয়া মহানিধি লাভ করিব', ইত্যাদি দুষ্ট আগ্রহ কেবল মোহ-বশতঃ স্বীকার করিয়া ( কর্ম্মে ) প্রবৃত্ত হয় ; অশুচিব্রত—তাহাদের অশুচি মদ্য-মাংসাদি-বিষয়ে নিষ্ঠা হইয়া থাকে ॥ ১০ ॥

---

**মূঃ অনুঃ**—[ তাহাদের দুর্ব্বৃত্ততা বলিতেছেন—] ঐ সকল ব্যক্তি দুষ্পূরণীয় কামনাবশে দম্ভ, অভিমান ও মদযুক্ত হইয়া মোহবশতঃ অসত্য-বিষয়ে আগ্রহ অবলম্বন-পূর্ব্বক মদ্যমাংসভক্ষণাদি কদাচারপরায়ণ হইয়া [ কর্ম্মে ] প্রবৃত্ত হয় ॥ ১০ ॥

চিন্তামপরিমেয়াঞ্চ প্রলয়ান্তামুপাশ্রিতাঃ।
কামোপভোগপরমা এতাবদিতি নিশ্চিতাঃ॥ ১১॥
আশাপাশশতৈর্ব্বদ্ধাঃ কামক্রোধপরায়ণাঃ।
ঈহন্তে কামভোগার্থমন্যায়েনার্থসঞ্চয়ান্॥ ১২॥

[ তাহারা ] প্রলয়ান্তাম্ ( প্রলয়ান্ত ) অপরিমেয়াং চ ( ও অসীম ) চিন্তাম্ ( চিন্তা ) উপাশ্রিতাঃ (প্রাপ্ত হইয়া) কামোপভোগপরমাঃ (কামোপভোগকে শ্রেষ্ঠ জানিয়া) এতাবৎ ইতি নিশ্চিতাঃ (তাহাই চরম নিশ্চয় করিয়া ) আশাপাশশতৈঃ (শত শত আশা-পাশে) বদ্ধাঃ (বদ্ধ হইয়া ) কামক্রোধপরায়ণাঃ (কাম ও ক্রোধের পরবশ হইয়া ) কামভোগার্থম্ ( কামভোগের জন্য ) অন্যায়েন ( অন্যায়ভাবে ) অর্থসঞ্চয়ান্ (অর্থসংগ্রহের) ঈহন্তে (চেষ্টা করিয়া থাকে )॥ ১১-১২॥

**শ্রীধরঃ**—কিঞ্চ চিন্তামিতি। প্রলয়ো মরণমেবান্তো যস্যাস্তামপরিমেয়াং পরিমাতুমশক্যাং চিন্তামাশ্রিতা নিত্যচিন্তাপরা ইত্যর্থঃ। কামোপভোগ এব পরমো যেষাং তে, এতাবদিতি কামোপভোগ এব পরমঃ পুরুষার্থো নান্যদস্তীতি কৃতনিশ্চয়া 'অর্থসঞ্চয়ানীহন্তে' ইত্যুত্তরেণান্বয়ঃ, তথা চ বার্হস্পত্যসূত্রম্—"কাম এবৈকঃ পুরুষার্থ" ইতি "চৈতন্যবিশিষ্টঃ কামঃ পুরুষ" ইতি চ; অতএব আশেতি। আশা এব পাশাস্তেষাং শতৈর্ব্বদ্ধা ইতস্তত আকৃষ্যমাণাঃ, কামক্রোধপরায়ণাঃ কামক্রোধৌ পরময়নমাশ্রয়ো যেষাং তে, কামভোগার্থমন্যায়েন চৌর্য্যাদিনার্থানাং সঞ্চয়ান্ রাশীনীহন্তে ইচ্ছন্তি॥ ১১-১২॥

**স্বঃ অনুঃ**—আরও "চিন্তাম্" ইত্যাদি। [প্রলয়ান্তা] প্রলয়—মরণই যাহার অন্ত, তাদৃশী অপরিমেয়া— যাহার পরিমাণ করিতে পারা যায় না, এইরূপ চিন্তাকে আশ্রয় করিয়া, সর্ব্বদা চিন্তাপরায়ণ হইয়া [ কামোপভোগপরম]—কামের উপভোগই যাহাদের পক্ষে শ্রেষ্ঠ; কামের উপভোগই

ইদমদ্য ময়া লব্ধমিদং প্রাপ্স্যে মনোরথম্।
ইদমস্তীদমপি মে ভবিষ্যতি পুনর্দ্ধনম্ ॥ ১৩ ॥
অসৌ ময়া হতঃ শত্রুর্হনিষ্যে চাপরানপি।
ঈশ্বরোঽহমহং ভোগী সিদ্ধোঽহং বলবান্ সুখী ॥ ১৪॥
আঢ্যোঽভিজনবানস্মি কোঽন্যোঽস্তি সদৃশো ময়া।
যক্ষ্যে দাস্যামি মোদিষ্য ইত্যজ্ঞানবিমোহিতাঃ ॥ ১৫ ॥
অনেকচিত্তবিভ্রান্তা মোহজালসমাবৃতাঃ।
প্রসক্তাঃ কামভোগেষু পতন্তি নরকেঽশুচৌ ॥ ১৬ ॥

---

অদ্য ( এখন ) ময়া ( আমি ) ইদং ( ইহা ) লব্ধং (প্রাপ্ত হইলাম, ) [আবার] ইমং ( এই ) মনোরথং ( অভীষ্ট ) প্রাপ্স্যে ( প্রাপ্ত হইব ), ইদং ( এই ) ধনং ( ধন ) অস্তি (আছে), পুনঃ ( আবার ) ইদম্ অপি ধনং ( এই ধনও ) মে (আমার) ভবিষ্যতি (হইবে) ;

---

পুরুষের শ্রেষ্ঠ প্রয়োজন, অন্য কিছুই নাই, এইরূপ স্থির করিয়া ( তাহারা 'অর্থসঞ্চয়ের উদ্যম করে'—এই পরবর্ত্তী বাক্যের সহিত অন্বয়) ; বার্হস্পত্য-সূত্রে যথা—"কামই একমাত্র পুরুষার্থ", "চেতনাযুক্ত কামই পুরুষ" ইত্যাদি ; অতএব "আশা" ইত্যাদি। আশাই বন্ধন-রজ্জু, উহার শত শত প্রকার ; তাহা-দ্বারা বদ্ধ হইয়া, এদিকে ওদিকে আকৃষ্ট হইতে হইতে [কাম-ক্রোধ-পরায়ণ হইয়া]—কাম ও ক্রোধকে শ্রেষ্ঠরূপে আশ্রয় করিয়া কামভোগের নিমিত্ত অন্যায় কার্য্য—চৌর্য্যাদি-দ্বারা অর্থের সঞ্চয়সমূহকে —অর্থরাশি পাইতে চেষ্টা করিয়া থাকে॥ ১১-১২ ॥ ( সুঃ অনুঃ )

---

**সুঃ অনুঃ**—তাহারা আ-মৃত্যু অপরিসীম চিন্তাগ্রস্ত হইয়া, কামোপ-ভোগকে পরম এবং তাহাই চরম নিশ্চয় করিয়া শত শত আশা-পাশে আবদ্ধ ও কাম-ক্রোধ-পরবশ হইয়া কামভোগের জন্য অবৈধ-উপায়ে অর্থ-সংগ্রহের চেষ্টা করিয়া থাকে ॥ ১১-১২ ॥

অসৌ (ঐ) শত্রুঃ ( শত্রুকে ) ময়া ( আমি ) হতঃ ( হত্যা করিয়াছি ), অপি চ (আরও) অপরান্ ( অপর শত্রুদিগকে ) হনিষ্যে ( বধ করিব ) ; অহম্ ( আমি ) ঈশ্বরঃ ( কর্ত্তা ), অহং ( আমি ) ভোগী ( ভোক্তা ), অহং ( আমি ) সিদ্ধঃ ( কৃতকার্য্য ) বলবান্ সুখী ; [ আমি ] আঢ্যঃ ( ধনী ) অভিজনবান্ অস্মি ( কুলীন ), ময়া ( আমার ) সদৃশঃ (সমান ) অন্যঃ কঃ ( আর কে ) অস্তি ( আছে ), [ আমি ] যক্ষ্যে ( যজ্ঞ করিব ) দাস্যামি ( দান করিব ) মোদিষ্যে ( সুখলাভ করিব )—ইতি (এইরূপ ) অজ্ঞানবিমোহিতাঃ ( অজ্ঞানদ্বারা মোহিত হইয়া ) ; অনেক-চিত্তবিভ্রান্তাঃ ( বহুবিষয়ে চিত্তহেতু বিক্ষিপ্ত হইয়া) মোহজালসমাবৃতাঃ ( মোহজালে আচ্ছন্ন হইয়া ), কামভোগেষু ( বিষয়ভোগে ) প্রসক্তাঃ ( অতীব আসক্ত হইয়া ) অশুচৌ ( অপবিত্র ) নরকে পতন্তি ( পতিত হয় ) ॥ ১৩-১৬ ॥

---

**শ্রীধরঃ**—তেষাং মনোরথং কথয়ন্ নরকপ্রাপ্তিমাহ—ইদমদ্যেতি চতুর্ভিঃ। প্রাপ্স্যে প্রাপ্স্যামি মনোরথং মনসঃ প্রিয়ং, স্পষ্টমন্যৎ। এতেষাঞ্চ ত্রয়াণাং শ্লোকানাম্'ইত্যজ্ঞানবিমোহিতাঃ সন্তো নরকে পতন্তী'তি চতুর্থেনান্বয়ঃ ॥ ১৩ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, অসাবিতি। সিদ্ধঃ কৃতকৃত্যঃ, স্পষ্টমন্যৎ ॥ ১৪ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, আঢ্য ইতি। আঢ্যো ধনাদিসম্পন্নঃ, অভিজনবান্ কুলীনঃ, যক্ষ্যে যাগাদ্যনুষ্ঠানেনাপি দীক্ষিতান্তরেভ্যঃ সকাশান্মহতীং প্রতিষ্ঠাং প্রাপ্স্যামি, দাস্যামি স্তাবকেভ্যশ্চ, মোদিষ্যে হর্ষং প্রাপ্স্যামি ইত্যেবমজ্ঞানেন বিমোহিতা মিথ্যাভিনিবেশং প্রাপিতাঃ ॥ ১৫ ॥

**শ্রীধরঃ**—এবম্ভূতা যৎ প্রাপ্নুবন্তি তচ্ছৃণু—অনেকেতি। অনেকেষু মনোরথেষু প্রবৃত্তং চিত্তম্ অনেকচিত্তং তেন বিভ্রান্তা বিক্ষিপ্তাঃ তেনৈব মোহময়েন জালেন সমাবৃতা মৎস্যা ইব সূত্রময়েন জালেন যন্ত্রিতাঃ ; এবং কামভোগেষু প্রসক্তা অভিনিবিষ্টাঃ সন্তোঽশুচৌ কশ্মলে নরকে পতন্তি ॥ ১৬ ॥

**সুঃ অনুঃ**—তাহাদের অভিলাষ বলিয়া নরক-প্রাপ্তি বলিতেছেন—"ইদমগু" ইত্যাদি চারি শ্লোক দ্বারা। 'প্রাপ্স্যে'—পাইব, মনোরথ—মনের প্রিয়বস্তু ; এই তিনটী শ্লোক 'অজ্ঞান-দ্বারা বিমোহিত হইয়া নরকে পতিত হয়'—এই চতুর্থ শ্লোকের সহিত সম্বন্ধ ॥ ১৩ ॥

**সুঃ অনু**—আরও "অসৌ" ইত্যাদি। সিদ্ধ—কৃতার্থ ॥ ১৪ ॥

**সুঃ অনুঃ**—আরও "আঢ্যঃ" ইত্যাদি। আঢ্য—ধনবান্, অভিজনবান্—কুলীন, যক্ষ্যে—যজ্ঞাদি সম্পাদন করিয়া অন্য যাজ্ঞিকের নিকট অত্যন্ত প্রতিষ্ঠা পাইব, দাস্যামি—প্রশংসাকারিগণকে দান করিব, মোদিষ্যে—আনন্দ পাইব, এইরূপে (অসুর-স্বভাবব্যক্তি) অজ্ঞান-দ্বারা মুগ্ধ হয়—মিথ্যা অভিনিবেশ লাভ করে ॥ ১৫ ॥

**সুঃ অনুঃ**—এইরূপ অবস্থায় পড়িয়া যাহা পায়, তাহা শুন—"অনেক" ইত্যাদি। তাহাদের চিত্ত বহুপ্রকার অভিলাষে নিযুক্ত হইয়া বিক্ষিপ্ত থাকায় সূত্র-নির্ম্মিত জালদ্বারা বেষ্টিত মৎস্যের ন্যায় তাহারা সেই মোহজনিত জালদ্বারা নিয়ন্ত্রিত থাকে ; এইরূপে কামভোগে প্রসক্ত—অত্যন্ত আসক্ত থাকিয়া পাপপূর্ণ অশুচি নরকে পতিত হয় ॥ ১৬ ॥

---

**মূঃ অনুঃ**—[উহাদের মনোরাজ্য বর্ণন-পূর্ব্বক পরিণামে নরকপ্রাপ্তি বলিতেছেন—] 'আজ আমি ইহা পাইলাম, আবার এই অভীষ্ট প্রাপ্ত হইব, এই ধন আমার আছে, আবার এই ধনও আমার আয়ত্ত হইবে ; আমি ঐ শত্রুকে বধ করিয়াছি, অপর শত্রুগণকেও বধ করিব, আমি প্রভু, আমি ভোক্তা, আমি কৃতকার্য্য, বলবান্, সুখী, আমি ধনী, আমি কুলীন, আমার সমকক্ষ আর কে আছে ? আমি যজ্ঞাদি অনুষ্ঠান করিব, আমি দান করিব, আমি স্ফূর্ত্তি করিব'—ইত্যাদি অজ্ঞানমুগ্ধ, নানা বিষয়ে বিক্ষিপ্তচিত্ত, মোহজালাবৃত ও কামভোগে অতীব আসক্ত হইয়া তাহারা অশুচি নরকে পতিত হয় ॥ ১৩-১৬ ॥

**আত্মসম্ভাবিতা স্তব্ধা ধনমানমদান্বিতাঃ।**
**যজন্তে নামযজ্ঞৈস্তে দম্ভেনাবিধিপূর্ব্বকম্ ॥ ১৭ ॥**

আত্মসম্ভাবিতাঃ ( আত্মগর্ব্বিত ) স্তব্ধাঃ ( বিনয়রহিত ) ধনমান-মদান্বিতাঃ (ধনমদে ও অভিমান-মদে মত্ত ) তে ( সেই সমস্ত অসুরগণ ) দম্ভেন ( দম্ভের সহিত ) নামযজ্ঞৈঃ ( নাম-মাত্র যজ্ঞের দ্বারা ) অবিধিপূর্ব্বকঃ ( অবিধি-পূর্ব্বক ) যজন্তে ( যজ্ঞ করিয়া থাকে ) ॥ ১৭ ॥

**শ্রীধরঃ**—যক্ষ্য ইতি চ যস্তেষাং মনোরথ উক্তঃ স কেবলং দম্ভাহঙ্কারাদিপ্রধান এব, ন তু সাত্ত্বিক ইত্যভিপ্রায়েণাহ—আত্মেতি দ্বাভ্যাম্। আত্মনৈব সম্ভাবিতাঃ পূজ্যতাং নীতাঃ, ন তু সাধুভিঃ কৈশ্চিৎ, অতএব স্তব্ধা অনম্রাঃ ধনেন যো মানো মদশ্চ তাভ্যাং সমন্বিতাঃ সন্তঃ তে নামমাত্রেণ যে যজ্ঞাস্তে নামযজ্ঞাঃ, যদ্বা "দীক্ষিতঃ সোমযাজী"ত্যেবমাদিনা নামমাত্রপ্রসিদ্ধয়ে যে যজ্ঞাস্তৈর্যজন্তে, কথম্? দম্ভেন ন তু শ্রদ্ধয়া, অবিধিপূর্ব্বকঞ্চ যথা ভবতি তথা ॥ ১৭ ॥

**সুঃ অনু**—"যক্ষ্যে" ইত্যাদি যে তাহাদের অভিপ্রায় বলা হইয়াছে, তাহা কেবল দম্ভ ও অহঙ্কারকেই প্রধান করিয়া হইয়া থাকে, তাহা সাত্ত্বিক নহে, এই অভিপ্রায়ে—"আত্ম" ইত্যাদি দুই শ্লোক বলিলেন। [আত্মসম্ভাবিত] আপনি আপনাকে পূজ্য মনে করে, কিন্তু কোন সাধু লোকে তাহাকে সম্মান করে না, অতএব স্তব্ধ অবিনীত, [ ধন-মান-মদান্বিত ] ধনহেতু যে মান ও বৃথা-গর্ব্ব হয়, তাহা-দ্বারা যুক্ত হইয়া কেবল নাম-মাত্রে যে-সকল যজ্ঞ অথবা "দীক্ষিতসোমযাজী" এইরূপ কেবল নামে বিখ্যাত হইবার নিমিত্ত যে-যে যজ্ঞসকল আছে, তাহা-দ্বারা যজ্ঞ বা পূজা ( ? ) করে ; কিরূপে ? অহঙ্কারহেতু, শ্রদ্ধায় নহে, এবং যেরূপে বিধান-লঙ্ঘন-পূর্ব্বক হইয়া থাকে, তাহাই করে ॥ ১৭ ॥

**অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধঞ্চ সংশ্রিতাঃ।**
**মামাত্মপরদেহেষু প্রদ্বিষন্তোঽভ্যসূয়কাঃ ॥ ১৮ ॥**

[ তাহারা ] অহংকারং (অহঙ্কার) বলং ( বল ) দর্পং (দর্প) কামং (কাম) ক্রোধং চ (ও ক্রোধ ) সংশ্রিতাঃ (আশ্রয়পূর্ব্বক ) আত্মপরদেহেষু ( নিজ ও পর দেহে ) [অবস্থিত] মাং ( আমাকে) প্রদ্বিষন্তঃ (অতিশয় দ্বেষ করিয়া) অভ্যসূয়কাঃ (সজ্জনগণের অসূয়াকারী হইয়া থাকে ) ॥ ১৮ ॥

**শ্রীধরঃ**—অবিধিপূর্ব্বকত্বমেব প্রপঞ্চয়তি—অহঙ্কারমিতি। অহঙ্কারাদীন্ সংশ্রিতাঃ সন্ত আত্মপরদেহেষু আত্মদেহে পরদেহেষু চ চিদংশেন স্থিতং মাং প্রদ্বিষন্তো যজন্তে—দম্ভযজ্ঞেষু শ্রদ্ধায়া অভাবাদাত্মনো বৃথৈব পীড়া ভবতি, তথা পশ্বাদীনামপ্যবিধিনা হিংসায়াং চৈতন্যদ্রোহ এবাবশিষ্যত ইতি প্রদ্বিষন্ত ইত্যুক্তম্, অভ্যসূয়কাঃ সন্মার্গবর্ত্তিনাং গুণেষু দোষারোপকাঃ ॥ ১৮ ॥

**সুঃ অনুঃ**—অবিধানে সম্পাদনের কথাই বিস্তৃত করিয়া বলিতেছেন—"অহংকারম্" ইত্যাদি। অহঙ্কারাদি আশ্রয় করিয়া আত্মপরদেহে—নিজদেহে ও অপরের দেহগুলিতে চিদংশরূপে অবস্থিত আমাকে দ্বেষ করিয়া যজ্ঞ করে; দম্ভের সহিত যজ্ঞ অনুষ্ঠিত হওয়ায় শ্রদ্ধার অভাবে কেবল বৃথা আত্ম-পীড়াই হইয়া থাকে; কারণ সেইরূপ অবিধির সহিত পশু প্রভৃতির প্রতিও হিংসা-কার্য্যে চেতনের দ্রোহই অবশিষ্ট থাকে, এইজন্য 'প্রদ্বিষন্তঃ' পদ উল্লেখ করিলেন; অভ্যসূয়ক—সৎপথে প্রচলিত সজ্জনগণের গুণসমূহে দোষারোপকারী ॥ ১৮ ॥

**মূঃ অনুঃ**—[ উহাদের অনুষ্ঠিত যজ্ঞাদির বিবিধ কলুষিত ভাব ও অসাত্ত্বিকতা প্রদর্শন করিতেছেন—] আত্মগর্ব্বিত, অবিনয়ী, ধন ও মর্য্যাদার মদে মত্ত সেই অসুরগণ দম্ভের সহিত নামমাত্র যজ্ঞের দ্বারা অবিধিপূর্ব্বক যজ্ঞ করিয়া থাকে ॥ ১৭ ॥

**তানহং দ্বিষতঃ ক্রূরান্ সংসারেষু নরাধমান্।**
**ক্ষিপাম্যজস্রমশুভানাসুরীষ্বেব যোনিষু॥ ১৯॥**

---

অহং ( আমি ) দ্বিষতঃ (আমার দ্বেষকারী) ক্রূরান্ ( ক্রূর ) অশুভান্ ( অমঙ্গলস্বরূপ ) নরাধমান্ ( নরাধম ) তান্ ( সেই সকলকে ) সংসারেষু ( সংসারে ) আসুরীষু ( অসুর ) যোনিষু এব ( যোনিতেই ) অজস্রং ( অনবরত ) ক্ষিপামি ( নিক্ষেপ করিয়া থাকি) ।১৯।

---

**শ্রীধরঃ**—তেষাঞ্চ কদাচিদপ্যাসুরভাব প্রচ্যুতির্ন ভবতীত্যাহ—তানিতি দ্বাভ্যাম্। তানহং মাং দ্বিষতঃ ক্রূরান্ সংসারেষু জন্মমৃত্যুমার্গেষু তত্রাপ্যাসুরীষ্বেবাতিক্রূরাসু ব্যাঘ্রসর্পাদিযোনিষ্বজস্রমনবরতং ক্ষিপামি তেষাং পাপকর্ম্মণাং তাদৃশং ফলং দদামীত্যর্থঃ ॥ ১৯ ॥

---

**সুঃ অনুঃ**—তাহাদের কখনও অসুর স্বভাবের বিনাশ হয় না, ইহাই বলিতেছেন—"তান্" ইত্যাদি দুই শ্লোকদ্বারা। আমার দ্বেষকারী সেই নিষ্ঠুরদিগকে আমি সংসারে—জন্ম-মৃত্যুমার্গে, তাহাতেও আসুরী-ক্রূরস্বভাব ব্যাঘ্র-সর্পাদি যোনিতে অনবরত নিক্ষেপ করিয়া থাকি অর্থাৎ সেই পাপকর্ম্মকারিগণের তাদৃশ ফলই দিয়া থাকি ॥ ১৯ ॥

---

**মূঃ অনুঃ**—[অবিধি-পূর্ব্বকতা বিস্তৃতভাবে বলিতেছেন—]তাহারা অহঙ্কার, বল, দর্প, কাম ও ক্রোধ ও আশ্রয়-পূর্ব্বক নিজ-দেহে ও পরদেহে অবস্থিত আমার প্রতি বিশেষ দ্বেষ করতঃ সজ্জনগণের অসূয়াকারী হইয়া থাকে ॥ ১৮ ॥

**মূঃ অনুঃ**—[ অসুর-স্বভাবগণের অসুর-স্বভাব হইতে কখনও বিচ্যুতি হয় না—] আমি আমার দ্বেষকারী, ক্রূর, অমঙ্গলস্বরূপ, নরাধম সেই অসুরগণকে এই সংসারে অসুর-যোনিতেই অনবরত নিক্ষেপ করিয়া থাকি ॥ ১৯ ॥

**আসুরীং যোনিমাপন্না মূঢ়া জন্মনি জন্মনি।**
**মামপ্রাপ্যৈব কৌন্তেয় ততো যান্ত্যধমাং গতিম্ ॥ ২০ ॥**
**ত্রিবিধং নরকস্যেদং দ্বারং নাশনমাত্মনঃ।**
**কামঃ ক্রোধস্তথা লোভস্তস্মাদেতত্ত্রয়ং ত্যজেৎ ॥ ২১ ॥**

---

হে কৌন্তেয় ( কুন্তীনন্দন ! ) জন্মনি জন্মনি ( প্রতি জন্মে ) আসুরীং (অসুর) যোনিং ( যোনি ) আপন্নাঃ ( প্রাপ্ত ) মূঢ়াঃ ( মূঢ়গণ ) মাং (আমাকে) অপ্রাপ্য এব (না পাওয়ার দরুণই ) ততঃ ( তাহা অপেক্ষা ) অধমাং ( অধম ) গতিং (গতি) যান্তি (প্রাপ্ত হয়) ॥২০॥

কামঃ ( কাম ) ক্রোধঃ ( ক্রোধ ) তথা লোভঃ ( ও লোভ )—ইদং ( এই তিনটী ) নরকস্য ( নরকের ) [ ও ] আত্মনঃ ( আত্মার ) নাশনং (সর্ব্বনাশকর) ত্রিবিধং (ত্রিবিধ ) দ্বারং ( দ্বারস্বরূপ ); তস্মাৎ (অতএব ) এতৎ ( এই ) ত্রয়ং ( তিনটীকে ) ত্যজেৎ ( ত্যাগ করিবে ) ॥ ২১ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ আসুরীমিতি। তে চ মামপ্রাপ্যৈবেত্যেবকারেণ মৎপ্রাপ্তিশঙ্কাপি কুতস্তেষাং মৎপ্রাপ্ত্যুপায়ং সন্মার্গমপ্রাপ্য ততোঽপ্যধমাং কৃমিকীটাদিগতিং যান্তীত্যুক্তম্। শেষং স্পষ্টম্ ॥ ২০ ॥

---

**সুঃ অনুঃ**—আর, "আসুরীম্" ইত্যাদি। আমাকে না পাইয়াই—এই 'এব' ( ই ) শব্দের প্রয়োগদ্বারা জানাইলেন, আমার প্রাপ্তির উপায় সৎপথ পরিত্যাগকারীর আমার প্রাপ্তির আশাই বা তাহাদের কোথায়? তাহা দূরে থাকুক, সন্মার্গাশ্রয়ের অভাবে তাহা হইতেও অধমগতি—কৃমিকীটাদি-জন্ম লাভ করে ॥ ২০ ॥

---

**মূঃ অনুঃ**—[ মূঢ় অসুরগণের ক্রমশঃ অধোগতি প্রাপ্তি বলিতেছেন—] হে কৌন্তেয়! মূঢ় অসুরগণ প্রতি-জন্মে আসুরী যোনিতে জন্ম-গ্রহণ করিয়া আমাকে প্রাপ্ত না হওয়ার দরুণই তদপেক্ষা অধম গতি লাভ করে ॥ ২০ ॥

**এতৈর্বিমুক্তঃ কৌন্তেয় তমোদ্বারৈস্ত্রিভির্নরঃ।**
**আচরত্যাত্মনঃ শ্রেয়স্ততো যাতি পরাং গতিম্ ॥ ২২ ॥**
**যঃ শাস্ত্রবিধিমুৎসৃজ্য বর্ত্ততে কামচারতঃ।**
**ন স সিদ্ধিমবাপ্নোতি ন সুখং ন পরাং গতিম্ ॥ ২৩ ॥**

---

হে কৌন্তেয় ! এতৈঃ ( এই ) ত্রিভিঃ ( তিনটি ) তমোদ্বারৈঃ ( নরকদ্বার হইতে ) বিমুক্তঃ ( বিশেষভাবে মুক্ত) নরঃ (লোক) আত্মনঃ (আত্মার বা নিজের) শ্রেয়ঃ আচরতি ( আচরণ করে ), ততঃ ( তাহা দ্বারা ) পরাং ( পরম ) গতিং ( গতি অর্থাৎ মুক্তি) যাতি ( লাভ করে ) ॥ ২২ ॥

যঃ ( যে ব্যক্তি ) শাস্ত্রবিধিং ( শাস্ত্রবিধিকে ) উৎসৃজ্য ( উল্লঙ্ঘন করিয়া ) কামচারতঃ ( স্বেচ্ছাচারে ) বর্ত্ততে ( প্রবৃত্ত হয় ), সঃ ( সেই ব্যক্তি ) সিদ্ধিং ( সিদ্ধি ) ন অবাপ্নোতি ( প্রাপ্ত হয় না ), সুখং ন ( সুখও পায় না ), পরাং গতিং ন (পরা গতিও পায় না) ॥২৩॥

---

**শ্রীধরঃ**—উক্তানামাসুরদোষাণাং মধ্যে সকলদোষমূলভূতং দোষত্রয়ং সর্ব্বথা বর্জ্জনীয়মিত্যাহ—ত্রিবিধমিতি। কামঃ ক্রোধো লোভশ্চ ইতীদং ত্রিবিধং নরকস্য দ্বারম্, অতএবাত্মনো নাশনং নীচযোনিপ্রাপকং তস্মাদেতত্ত্রয়ং সর্ব্বাত্মনা ত্যজেৎ ॥ ২১ ॥

---

**সুঃ অনুঃ**—ঐ প্রকার আসুরিক দোষগুলির মধ্যে সকল দোষের মূল তিনটী দোষ সর্ব্বতোভাবে বর্জ্জন করা কর্ত্তব্য, ইহা বলিলেন—"ত্রিবিধম্" ইত্যাদি। কাম, ক্রোধ ও লোভ—এই তিনটী নরকের দ্বার, অতএব আত্মার ধ্বংসকারী—নীচ-যোনিতে পরিচালক ; এই তিনটী ( দোষ ) সর্ব্বপ্রকারে ত্যাগ করিবে ॥ ২১ ॥

---

**মূঃ অনুঃ**—[ সকল দোষের মূলীভূত দোষত্রয় বলিতেছেন—] কাম, ক্রোধ ও লোভ—ইহারা নরকের ত্রিবিধ আত্মনাশকর দ্বারস্বরূপ ; অতএব এই তিনটীকেই পরিত্যাগ করিবে ॥ ২১ ॥

**শ্রীধরঃ**—ত্যাগে বিশিষ্টং ফলমাহ—এতৈরিতি। তমসো নরকস্থ দ্বারভূতৈরেতৈস্ত্রিভিঃ কামাদিভির্বিমুক্তো নর আত্মনঃ শ্রেয়ঃসাধনং তপো-যোগাদিকমাচরতি ; ততশ্চ মোক্ষং প্রাপ্নোতি ॥ ২২ ॥

**শ্রীধরঃ**—কামাদিত্যাগশ্চ স্বধর্ম্মাচরণং বিনা ন সম্ভবতীত্যাহ—য ইতি। শাস্ত্রবিধিং বেদবিহিতং ধর্ম্মমুৎসৃজ্য যঃ কামচারতে যথেষ্টং বর্ত্ততে, স সিদ্ধিং তত্ত্বজ্ঞানং ন প্রাপ্নোতি, ন চ সুখমুপশমম্, ন চ পরাং গতিং মোক্ষং প্রাপ্নোতি ॥ ২৩ ॥

---

**সুঃ অনুঃ**—ত্যাগ-বিষয়ে বিশিষ্ট ফল বলিতেছেন—"এতৈঃ" ইত্যাদি। তমের—নরকের দ্বারস্বরূপ এই কামাদি তিন দোষ হইতে মুক্ত থাকিয়া মানব আপনার মঙ্গলের উপায় তপস্যা ও যোগাদি আচরণ করেন এবং তৎফলে মোক্ষ প্রাপ্ত হন ॥ ২২ ॥

**সুঃ অনুঃ**—স্বধর্ম্মের আচরণ ব্যতীত কামাদির ত্যাগ সম্ভব নহে, ইহাই বলিতেছেন—"যঃ" ইত্যাদি। যে মানব শাস্ত্র-বিধি—বেদ-বিহিত, ধর্ম্ম ত্যাগ করিয়া কামাচারে থাকে—যথেচ্ছ আচরণ করে, সে সিদ্ধি—তত্ত্বজ্ঞান, সুখ—শান্তি এবং শ্রেষ্ঠা গতি—মোক্ষ পায় না ॥ ২৩ ॥

---

**মূঃ অনুঃ**—[ উহাদের ত্যাগে বিশিষ্ট ফল বলিতেছেন—] হে কৌন্তেয়! এই তিনটী নরকদ্বার হইতে বিশেষভাবে মুক্ত ব্যক্তি নিজের শ্রেয়ঃ সাধন করেন এবং তাহা দ্বারা পরমগতি বা মুক্তি লাভ করেন ॥২২॥

**মূঃ অনুঃ**—[শাস্ত্রে শ্রদ্ধালু ব্যক্তিরই শ্রেয়োলাভ হয়, ইহা বলিতে-ছেন—] যে ব্যক্তি শাস্ত্র-বিধি উল্লঙ্ঘন করিয়া স্বেচ্ছাচারে প্রবৃত্ত হয়, সেই ব্যক্তি সিদ্ধি, বা সুখ, বা পরমগতি লাভ করিতে পারে না ॥ ২৩ ॥

**তস্মাচ্ছাস্ত্রং প্রমাণন্তে কার্য্যাকার্য্যব্যবস্থিতৌ।**
**জ্ঞাত্বা শাস্ত্রবিধানোক্তং কর্ম্ম কর্ত্তুমিহার্হসি ॥ ২৪॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে দৈবাসুরসম্পদ্‌বিভাগযোগো নাম ষোড়শোঽধ্যায়ঃ ॥

---

তস্মাৎ (অতএব) কার্য্যাকার্য্যব্যবস্থিতৌ (কর্ত্তব্য ও অকর্ত্তব্যের ব্যবস্থা-বিষয়ে) শাস্ত্রং (শাস্ত্র) তে (তোমার) প্রমাণং (প্রমাণ); ইহ (কর্ত্তব্য-বিষয়ে) শাস্ত্রবিধানোক্তং (শাস্ত্র-বিধানে উপদিষ্ট) কর্ম্ম জ্ঞাত্বা (কর্ম্ম অবগত হইয়া) কর্ত্তুম্ অর্হসি (তাহা করা কর্ত্তব্য) ॥২৪॥

---

**শ্রীধরঃ**—ফলিতমাহ—তস্মাদিতি। ইদং কার্য্যমিদমকার্য্যঞ্চেত্যস্যাং ব্যবস্থায়াং তে তব শাস্ত্রং শ্রুতিস্মৃতিপুরাণাদিকমেব প্রমাণম্; অতঃ শাস্ত্র-বিধিনোক্তং কর্ম্ম জ্ঞাত্বা ইহ কর্ম্মাধিকারে বর্ত্তমানো যথাধিকারং কর্ম্ম কর্ত্তুমর্হসি, তন্মূলত্বাৎ সত্ত্বশুদ্ধিসম্যগ্‌জ্ঞানমুক্তীনামিত্যর্থঃ ॥ ২৪ ॥

দেবদৈতেয়সম্পত্তি সদ্বিভাগেন ষোড়শে।
তত্ত্বজ্ঞানেঽধিকারস্তু সাত্ত্বিকস্যেতি দর্শিতম্ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায়াং স্বামিকৃতটীকায়াং সুবোধিন্যাং দৈবাসুর-সম্পদ্-বিভাগযোগো নাম ষোড়শোঽধ্যায়ঃ।

---

**সুঃ অনুঃ**—ফলকথা বলিতেছেন—"তস্মাৎ" ইত্যাদি। এইটী মানবের কর্ত্তব্য এবং ইহা অকর্ত্তব্য,—এই ব্যবস্থায় তোমার শ্রুতি-স্মৃতি পুরাণাদি শাস্ত্রই প্রমাণ। অতএব শাস্ত্রবিহিত কর্ম্মবিদিত হইয়া এই কর্ম্মাধিকারে থাকিয়া প্রত্যেকের অধিকারানুসারে কর্ম্ম সম্পাদন করা উচিত, কারণ, তাহাই সত্ত্বশুদ্ধি, সম্যগ্‌জ্ঞান ও মুক্তির মূল ॥ ২৪ ॥

ষোড়শ অধ্যায়ে দৈব ও আসুর-সম্পদের বিভাগ দ্বারা সাত্ত্বিক মানবের তত্ত্বজ্ঞানে অধিকার প্রদর্শিত হইয়াছে।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীধরস্বামিকৃত-টীকা "সুবোধিনী"তে দৈবাসুর-সম্পদ্‌বিভাগযোগ নামক ষোড়শ অধ্যায়।

**মুঃ অনুঃ**—[ফলিতার্থ বলিতেছেন—] অতএব কর্ত্তব্যাকর্ত্তব্য-বিষয়ে শাস্ত্রই তোমার প্রমাণ (নির্ণায়ক); এই কর্ত্তব্য-বিষয়ে শাস্ত্র-বিধানে নির্দ্দিষ্ট কর্ম্ম অবগত হইয়া তাহা করা উচিত ॥ ২৪ ॥

ইতি শ্রীব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোকনিবদ্ধ স্মৃতি-গ্রন্থে ভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায় যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে 'দৈবাসুরসম্পদ্বিভাগ-যোগ' নামক ষোড়শ অধ্যায়।

---

## কতিপয় তথ্য

**দৈবী-সম্পদ্ ও দেবতা**—সত্ত্বগুণের প্রাধান্যে ও বিবৃদ্ধিতে আস্তিক্য-ভাবমূলক যে-সকল সদ্গুণ জীবে প্রকাশিত হয়, তৎসমস্ত দৈবী সম্পদ্। এইরূপ দৈবসম্পদ্বিশিষ্ট জীবই দৈব-প্রকৃতি-আশ্রিত (গীঃ ৯।১৩)। ইঁহারা সত্ত্বগুণ-প্রধান, প্রকৃত ভগবদ্বিশ্বাসী, ভগবদ্ভজন-পরায়ণ এবং 'মহাত্মা' ও 'দেবতা'-শব্দে নির্দ্দিষ্ট।

**আসুরী-সম্পদ্**—দৈবী সম্পদের বিপরীত ও দৈবী সম্পদ্ ব্যতীত যাহা, তাহা আসুরী সম্পদ্। আসুরী (অর্থাৎ রাজসী) ও রাক্ষসী (অর্থাৎ তামসী)-প্রকৃতি-বিশিষ্ট জীবের যে-সকল লক্ষণ বা দুর্গুণ, তৎসমস্ত এই অধ্যায়ে সংক্ষেপে ও মিলিতভাবে "আসুরী সম্পদ্" বলিয়া কথিত। রজোগুণ-প্রধান (অসুর) ও তমোগুণ-প্রধান (রাক্ষস) জীবগণ ভগবানে অবিশ্বাসী, অজ্ঞান ও নাস্তিক—ইহারা এই অধ্যায়ে অসুর-শব্দবাচ্য। সত্ত্ব, রজঃ, তমঃ—এই তিনের প্রত্যেকের প্রাধান্যে জীবের প্রকৃতি

যথাক্রমে সাত্ত্বিকী, রাজসী ও তামসী। তাদৃশ প্রকৃতির জীবগণ যথাক্রমে দেবতা বা মহাত্মা, অসুর ও রাক্ষস। কিন্তু ভগবদ্বিমুখতা (নাস্তিকতা) ও অধোগতি-প্রাপ্তি রাজস ও তামসগণের সাধারণ বলিয়া উভয়কে সাত্ত্বিক বা দৈব-প্রকৃতির বিপরীতরূপে এক শ্রেণীভুক্ত করিয়া "অসুর" বলা হইয়াছে।

বিষয়টী পদ্মপুরাণে সুস্পষ্টরূপে কথিত হইয়াছে—"দ্বৌ ভূতসর্গৌ লোকেঽস্মিন্ দৈব আসুর এব চ। বিষ্ণুভক্তঃ স্মৃতো দৈব আসুরস্তদ্-বিপর্য্যয়ঃ॥" সত্ত্বপ্রধান বিষ্ণুভক্তগণ—দেবশ্রেণী, তার বিপরীতগণ—অসুরশ্রেণী।

**এই দৃষ্টি**—(৯ম শ্লোক)—অর্থাৎ অসুরগণের দৃষ্টি (দর্শন) বা দার্শনিক মতবাদ-সকল। যথা—(১) একজীববাদিগণের (মায়াবাদিগণের) মতবাদ—জগৎ 'অসত্য, অপ্রতিষ্ঠ ও অনীশ্বর'। জগৎ 'অসত্য'—শুক্তিতে রজত-ভ্রান্তি প্রভৃতির ন্যায় জগতের অনুভূতি ভ্রান্তি-মাত্র; 'অপ্রতিষ্ঠ'—আকাশ-পুষ্পের ন্যায় ইহা প্রতিষ্ঠা বা আশ্রয়হীন; 'অনীশ্বর' ইহার কর্ত্তৃরূপে (হেতুরূপে) কোন ঈশ্বর নাই। ইহাদের মতে—এক অদ্বিতীয় চেতন-সত্তা মাত্র আছে, এতদ্ব্যতীত আর সমস্ত প্রতীতি ভ্রান্তি-মাত্র। স্বরূপ-সাক্ষাৎকারে সমস্ত ভ্রান্তি দূর হয়। (২) স্বভাববাদী বৌদ্ধের মতবাদ—জগৎ 'অপরস্পরসম্ভূত'। জগৎ স্ত্রী-পুরুষ-জাতির পরস্পর মিলন হইতে উৎপন্ন নহে, ইহা স্বভাব হইতেই স্বতঃ উৎপন্ন। (৩) চার্ব্বাকাদি লোকায়তিকগণের মতবাদ—জগৎ 'কামহেতুকম্'। ইহা স্ত্রী-পুরুষের কাম-সম্ভূত, স্ত্রী-পুরুষের কামই প্রবাহরূপে জগতের হেতু। (৪) জৈনদিগের মতবাদ—জগৎ 'কামহেতুক'। যথেচ্ছ কল্পনাই জগতের হেতু অর্থাৎ যুক্তিবলে যিনি যেরূপ কল্পনা করিতে সমর্থ, তিনি তাহাই জগতের কারণরূপে নির্দ্দেশ করেন। (বলদেব)।

**আসুরী যোনি**—অতি ক্রূর ব্যাঘ্র-সর্পাদি যোনি (শ্রীধর); হিংসা-তৃষ্ণাদিযুক্ত ম্লেচ্ছ-ব্যাধ-যোনি (বলদেব); ভগবৎপ্রাপ্তির প্রতিকূল যোনি বা জন্ম ( রামানুজ )।

**পরা গতি**—ভগবান্ ( রামানুজ ); মুক্তি ( শ্রীধর, বলদেব )।

---

# পরিপ্রশ্নমালা

১। দৈবী সম্পদ্ কি? ( গীঃ ১৬।১—৩ )

২। আসুরী সম্পদ্ কি? ( গীঃ ১৬।৪ )

৩। দ্বিবিধ সম্পদের পরিণাম কি? ( গীঃ ১৬।৫ )

৪। জীব-সৃষ্টির মুখ্যতঃ কয়টী বিভাগ এবং কি কি? ( গীঃ ১৬।৬ )

৫। আসুর-স্বভাব জীবের পরিণতি কোথায়? (গীঃ ১৬।১৬, ১৯।২০)

৬। নরকের ত্রিবিধ দ্বার কি? ( গীঃ ১৬।২১ )

৭। শাস্ত্র-বিধি উল্লঙ্ঘনের পরিণাম কি? ( গীঃ ১৬।২৩ )

---

# সপ্তদশোঽধ্যায়ঃ

## *শ্রদ্ধাত্রয়-বিভাগ-যোগ*

### কথাসার

তত্ত্বজ্ঞানে অধিকার-লাভের পূর্ব্বোক্ত হেতু-সকলের মধ্যে সাত্ত্বিকী শ্রদ্ধাই প্রধান। এতৎপ্রসঙ্গে এই অধ্যায়ে শ্রদ্ধার গুণত্রয়ানুরূপ ত্রিবিধ ভেদ কথিত হইয়াছে।

শাস্ত্র-বিধির উল্লঙ্ঘন-পূর্ব্বক যথেচ্ছাচারিতায় তত্ত্বজ্ঞান-লাভে অধিকার হয় না বটে, কিন্তু যথেচ্ছাচারী অথচ শ্রদ্ধাবান্ অনুষ্ঠাতার গতি বা অবস্থা

কি ? অর্জ্জুনের এই প্রশ্নের উত্তরে বলা হইয়াছে যে, শ্রদ্ধা ত্রিবিধ—সাত্ত্বিক, রাজসিক ও তামসিক। পূর্ব্ব-পূর্ব্ব সংস্কারানুরূপ লোকের অন্তঃকরণ গঠিত হয়। লোকের শ্রদ্ধা তাহার অন্তঃকরণ বা সত্ত্ব অনুযায়িনীই হইয়া থাকে। প্রত্যেক লোকের (শারীর-মানস) সমগ্র গঠনই এই শ্রদ্ধারই পরিণতি। অতএব যার যেরূপ শ্রদ্ধা, সে সেরূপ অর্থাৎ সাত্ত্বিক, রাজসিক বা তামসিক লোক। শ্রদ্ধার ত্রিবিধ ভেদানুসারে লোকের উপাস্য, আহার, যজ্ঞানুষ্ঠান, তপস্যা ও দানেরও ত্রিবিধ ভেদ দৃষ্ট হয়। সাত্ত্বিকগণ দেবতার, রাজসিকগণ যক্ষ-রাক্ষসের ও তামসিকগণ ভূত-প্রেতের উপাসনা করে। সাত্ত্বিকগণ দৈব-স্বভাব বা দেবতা, আর রাজস-তামসগণ আসুর-স্বভাব বা অসুর। রাজস তামস-শ্রেণীর মধ্যে অতিঘোর আসুর-প্রকৃতিও আছে।

তপস্যার আবার ত্রিবিধ ভেদ আছে—শারীরিক, মানসিক ও বাচিক। ত্রিবিধ তপস্যাই সাত্ত্বিক, রাজসিক ও তামসিক হইতে পারে।

ওঁ তৎ সৎ—এই তিনটী পদ ব্রহ্মবস্তু বা ভগবানের বাচক বা নাম। এই তিনটী বাচক পদ বা নামের উচ্চারণ-পূর্ব্বক সমস্ত শুভকর্ম্ম অনুষ্ঠিত হইলে অর্থাৎ ভগবানের নাম-কীর্ত্তন-সহকারে যাবতীয় কর্ম্ম সম্পাদিত হইলে তাহাতে সকল ব্যাপারেরই সাত্ত্বিকতা, নির্গুণতা ও বিশুদ্ধতা সম্পাদিত হয় এবং তখন তাহা উত্তম অধিকার প্রদান করিতে সমর্থ। সাত্ত্বিকী শ্রদ্ধাই সর্ব্ব-মঙ্গলের মূল। অশ্রদ্ধা-পূর্ব্বক হোম, দান, তপঃ ও কর্ম্ম—সমস্তই অসৎ এবং ঐরূপ কর্ম্মীর ইহকাল ও পরকাল কিছুই নাই।

**শিক্ষা**—স্বভাবজা গুণময়ী শ্রদ্ধা পরিত্যাগ করিয়া শাস্ত্র-বিহিতা নির্গুণা শ্রদ্ধা কর্ত্তব্যা। নির্গুণা শ্রদ্ধার সহিত যাহা অনুষ্ঠিত হইবে, শ্রীহরির প্রীতিপ্রদ বলিয়া তাহাই সৎ। ওঁকার—ভগবন্নাম-কীর্ত্তনসহ যজ্ঞাদি যাবতীয় বেদবিহিত কর্ম্ম অনুষ্ঠেয়।

---

অর্জ্জুন উবাচ—

**যে শাস্ত্রবিধিমুৎসৃজ্য যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।**

**তেষাং নিষ্ঠা তু কা কৃষ্ণ সত্ত্বমাহো রজস্তমঃ ॥ ১ ॥**

---

অর্জ্জুনঃ উবাচ (অর্জ্জুন বলিলেন—) হে কৃষ্ণ! যে (যাহারা) শাস্ত্রবিধিম্ (শাস্ত্রবিধি) উৎসৃজ্য (ত্যাগ করিয়া) [ অথচ ] শ্রদ্ধয়া অন্বিতাঃ ( শ্রদ্ধাযুক্ত হইয়া ) যজন্তে ( উপাসনা করে ), তেষাং (তাহাদের) নিষ্ঠা (আশ্রয় ) কা (কি)? [তাহা কি] সত্ত্বম্ ( সত্ত্বগুণ )' আহো ( অথবা ) রজঃ (রজোগুণ ), [ উত ] তমঃ (অথবা তমোগুণ) ? ॥ ১ ॥

---

উক্তাধিকারহেতূনাং শ্রদ্ধা মুখ্যা চ সাত্ত্বিকী।
ইতি সপ্তদশে গৌণশ্রদ্ধা-ভেদস্ত্রিধোচ্যতে ॥

**শ্রীধরঃ**—পূর্ব্বাধ্যায়ান্তে "যঃ শাস্ত্রবিধিমুৎসৃজ্য বর্ত্ততে কামচারতঃ। ন স সিদ্ধিমবাপ্নোতী" ত্যনেন শাস্ত্রোক্তবিধিমুৎসৃজ্য কামচারেণ বর্ত্তমানস্য জ্ঞানেঽধিকারো নাস্তীত্যুক্তং, তত্র শাস্ত্রবিধিমুৎসৃজ্য কামচারং বিনা শ্রদ্ধয়া বর্ত্তমানানাং কিমধিকারোঽস্তি নাস্তি বেতি বুভুৎসয়া অর্জ্জুন উবাচ —য ইতি। অত্র চ শাস্ত্রবিধিমুৎসৃজ্য যজন্ত ইত্যেনেন শাস্ত্রার্থং বুদ্ধ্বা তমুল্লঙ্ঘ্য বর্ত্তমানা ন গৃহ্যন্তে তেষাং শ্রদ্ধয়া যজনানুপপত্তেঃ। আস্তিক্য-বুদ্ধির্হি শ্রদ্ধা, ন চাসৌ শাস্ত্রবিরুদ্ধেঽর্থে শাস্ত্রজ্ঞানবতাং সম্ভবতি; তানেবাধিকৃত্য "ত্রিবিধা ভবতি শ্রদ্ধে"তি, "যজন্তে সাত্ত্বিকা দেবানি-" ত্যাদ্যুত্তরানুপপত্তেশ্চ; অতো নাত্র শাস্ত্রোল্লঙ্ঘিনো গৃহ্যন্তে, অপি তু ক্লেশবুদ্ধ্যা বা আলস্যাদ্বা শাস্ত্রার্থজ্ঞানে প্রযত্নমকৃত্বা কেবলমাচারপরম্পরা-বশেন শ্রদ্ধয়া ক্বচিদ্দেবতারাধনাদৌ প্রবর্ত্তমানা গৃহ্যন্তে। অতোঽয়মর্থ— যে শাস্ত্রবিধিমুৎসৃজ্য দুঃখবুদ্ধ্যা আলস্যাদ্বা অনাদৃত্য কেবলমাচারপ্রামাণ্যেন শ্রদ্ধয়ান্বিতাঃ সন্তো যজন্তে, তেষান্তু কা নিষ্ঠা? কা স্থিতিঃ? ক আশ্রয়ঃ? তামেব বিশেষেণ পৃচ্ছতি—কিং সত্ত্বম্? আহো কিং রজঃ অথবা তম ইতি তেষাং তাদৃশী দেবপূজাদি-প্রবৃত্তিঃ কিং সত্ত্বসংশ্রিতা? রজঃসংশ্রিতা? তমঃসংশ্রিতা? বেত্যর্থঃ। শ্রদ্ধায়াঃ সাত্ত্বিকত্বাৎ ক্লেশবুদ্ধ্যা আলস্যেন চ

শাস্ত্রানাদরস্তু রাজস-তামসত্বাত্রিধা সন্দেহঃ। যদি সত্ত্বসংশ্রিতা, তর্হি তেষামপি সাত্ত্বিকত্বাদ্ যথোক্তমাত্মজ্ঞানেঽধিকারঃ স্যাদন্যথা নেতি তাৎপর্য্যার্থঃ ॥ ১ ॥ (শ্রীধরঃ)

পূর্ব্বোক্ত অধিকারের হেতু যে শ্রদ্ধা, তাহা প্রধানা ও সাত্ত্বিকী; অতএব সপ্তদশ অধ্যায়ে গৌণ-শ্রদ্ধার তিনপ্রকার পার্থক্য কথিত হইল।

**সুঃ অনুঃ**—পূর্ব্বের অধ্যায়ের শেষে "যে শাস্ত্র-বিধান লঙ্ঘন করিয়া স্বেচ্ছায় বিচরণ করে, সে সিদ্ধি পায় না" (১৬।২৩)—ইহা-দ্বারা শাস্ত্র-বিধি অতিক্রম করিয়া মনোধর্ম্মে বর্ত্তমান লোকের জ্ঞানে অধিকার নাই, ইহা কথিত হইয়াছে। তাহাতে শাস্ত্রের শাসন লঙ্ঘন করিয়াও স্বেচ্ছাচারী না হইয়া যাহারা শ্রদ্ধার সহিত বর্ত্তমান থাকে, তাহাদের কি অধিকার আছে বা নাই? ইহা বুঝিবার ইচ্ছায় অর্জ্জুন বলিলেন—"যঃ" ইত্যাদি। এখানে 'শাস্ত্রের বিধান ত্যাগ করিয়া যজ্ঞ করে', ইহা-দ্বারা শাস্ত্রের অর্থ জানিয়া তাহা উল্লঙ্ঘন-পূর্ব্বক বিদ্যমান লোকগণকে গ্রহণ করা হইতেছে না; কারণ, তাহাদের শ্রদ্ধা-পূর্ব্বক যজনের অসঙ্গতি হয়। ভগবান্ ও তাঁহার উপদিষ্ট শাস্ত্র-সমূহের প্রতি আস্তিক্য-বুদ্ধিকে শ্রদ্ধা বলে; সেই শ্রদ্ধা শাস্ত্র-জ্ঞানবান্‌দিগের পক্ষে শাস্ত্রবিরুদ্ধ অর্থে সম্ভব নহে। তাঁহাদের বিষয়েই 'শ্রদ্ধা তিনপ্রকার', 'সাত্ত্বিকগণ দেবসমূহের আরাধনা করেন' ইত্যাদি পরবর্ত্তী বাক্যেরও সঙ্গতি নাই। অতএব এখানে শাস্ত্রের উল্লঙ্ঘনকারী নরগণকে ধরা হয় নাই, পরন্তু কষ্টকর মনে করিয়া বা আলস্য-হেতু ধর্ম্ম-শাস্ত্রের অর্থবোধে যত্ন না করিয়া কেবল আচার-পরম্পরা-বশতঃ শ্রদ্ধার সহিত যাহারা কখনও কখনও দেবতার আরাধনাদিতে প্রবৃত্ত হয়, তাহাদিগকেই গ্রহণ করা হইয়াছে। অতএব এই বাক্যের তাৎপর্য্য এই-রূপ—যাহারা শাস্ত্রবিধি ত্যাগ করিয়া—দুঃখ-বোধে অথবা আলস্যক্রমে তাহা অনাদর করিয়া কেবল পূর্ব্বাচার-বশতঃ শ্রদ্ধাযুক্ত হইয়া আরাধনা

শ্রীভগবানুবাচ—

**ত্রিবিধা ভবতি শ্রদ্ধা দেহিনাং সা স্বভাবজা।**
**সাত্ত্বিকী রাজসী চৈব তামসী চেতি তাং শৃণু॥ ২॥**

---

শ্রীভগবান্ উবাচ ( শ্রীভগবান্ বলিলেন )—দেহিনাং ( জীবের ) শ্রদ্ধা সাত্ত্বিকী (সাত্ত্বিক ) রাজসী চৈব ( রাজসিক ) তামসী চ ( ও তামসিক ) ইতি ( এই ) ত্রিবিধা ( তিন প্রকার ) ভবতি ( হইয়া থাকে ) ; সা ( সেই শ্রদ্ধা ) স্বভাবজা (স্বভাবানুসারিণী ), তাং ( তাহা ) শৃণু ( শ্রবণ কর ) ॥ ২ ॥

---

করে, তাহাদের নিষ্ঠা কি, স্থিতি কি ও আশ্রয় কে ? তাহাই বিশেষভাবে জিজ্ঞাসা করিতেছেন—তাহা কি সত্ত্ব, অথবা রজঃ, কিংবা তমঃ ? ইত্যাদি। তাহাদের সেইরূপ দেব-পূজাদি অভিলাষ কি সত্ত্বমিশ্রিত, রজোযুক্ত অথবা তমঃসংশ্লিষ্ট ? শ্রদ্ধার সাত্ত্বিক-গুণ এবং ক্লেশ-বোধে বা আলস্য হেতু শাস্ত্রের অনাদরকার্য্যের রাজস ও তামস গুণ-হেতু তিনপ্রকার সন্দেহ উপস্থিত ; শ্রদ্ধা যদি সত্ত্বাশ্রিতা হয়, তাহা হইলে সেই সেই লোকেরও সাত্ত্বিকতা-হেতু পূর্ব্বোক্ত আত্ম-জ্ঞানে তাহাদের অধিকার হয়, তাহা না হইলে হয় না, ইহাই প্রশ্নের ভাবার্থ ॥ ১ ॥ ( সুঃ অনুঃ )

---

**মূঃ অনুঃ** - [ শাস্ত্র-বিধির উল্লঙ্ঘনে ও যথেচ্ছাচারিতায় তত্ত্বজ্ঞানে অধিকার-লাভ হয় না বটে ; কিন্তু শাস্ত্র-বিধান লঙ্ঘন করিয়াও শ্রদ্ধাবান্ যজনকারীর কোন অধিকার হয় কি না, জানিবার উদ্দেশ্যে অর্জ্জুন জিজ্ঞাসা করিলেন—] হে কৃষ্ণ ! যাহারা শাস্ত্র-বিধি উল্লঙ্ঘন করিয়া অথচ শ্রদ্ধাযুক্ত হইয়া উপাসনাদি করে, তাহাদের আশ্রয় ( অবস্থা ) কি ? উহা কি সত্ত্ব, না রজঃ, অথবা তমঃ ? ॥ ১ ॥

**শ্রীধরঃ**—অত্রোত্তরং শ্রীভগবানুবাচ—ত্রিবিধেতি। অয়মর্থঃ—শাস্ত্রতত্ত্ব জ্ঞানতঃ প্রবর্ত্তমানানাং পরমেশ্বর-পূজাবিষয়া সাত্ত্বিকী একবিধৈব ভবতি শ্রদ্ধা ; লোকাচারমাত্রেণ তু প্রবর্ত্তমানানাং দেহিনাং যা শ্রদ্ধা, সা তু সাত্ত্বিকী রাজসী তামসী চেতি ত্রিবিধা ভবতি। তত্র হেতুঃ—স্বভাবজা স্বভাবঃ পূর্ব্বসংস্কারস্তস্মাজ্জাতং ; স্বভাবমন্যথা কর্ত্তুং সমর্থং হি শাস্ত্রোত্থং বিবেকজ্ঞানং তেষাং নাস্তি ; অতঃ কেবলং পূর্ব্বস্বভাবেন ভবন্তী শ্রদ্ধা ত্রিবিধা ভবতি ; তামিমাং ত্রিবিধাং শ্রদ্ধাং শৃণ্বিতি ; তদুক্তম্—"ব্যবসায়াত্মিকা বুদ্ধিরেকেহ কুরুনন্দন" ইত্যাদিনা॥ ২॥

---

**স্বঃ অনুঃ**—এই বিষয়ে শ্রীভগবান্ উত্তর দিলেন—"ত্রিবিধা" ইত্যাদি। অর্থ এই—শাস্ত্রের তত্ত্বজ্ঞান লাভ করিয়া প্রবৃত্ত লোকদিগের পরমেশ্বরের আরাধনা-বিষয়িণী শ্রদ্ধা একপ্রকার মাত্র সাত্ত্বিকীই হইয়া কিন্তু কেবল লোকাচার-বশতঃ প্রবৃত্ত মানবগণের শ্রদ্ধা সাত্ত্বিকী, রাজসী ও তামসী—এই তিন প্রকার হইয়া থাকে। এই বিষয়ে কারণ—স্বভাব-জাত, স্বভাব—পূর্ব্বজন্মের সংস্কার, তাহা হইতে উৎপন্ন। একমাত্র শাস্ত্র-কথিত বিবেকজ্ঞানই স্বভাবকে অন্যথা করিতে সমর্থ, কিন্তু তাহা তাহা-দের নাই ; অতএব কেবল পূর্ব্ব স্বভাবের অনুসারে শ্রদ্ধা হইতেছে বলিয়া তাহা তিন প্রকার ; সেই ত্রিবিধ শ্রদ্ধার বিষয় শ্রবণ কর। পূর্ব্বেও উক্ত হইয়াছে—'হে কৌরব ! এই বিষয়ে একমাত্র নিশ্চয়যুক্তা বুদ্ধি কর' (২।৪১) ইত্যাদি বাক্যদ্বারা॥ ২॥

---

**মূঃ অনুঃ**—(শ্রীভগবান্ বলিলেন,—) জীবের শ্রদ্ধা সাত্ত্বিক, রাজসিক ও তামসিক—এই তিন প্রকার হয়। ইহা জীবের পূর্ব্ব-কর্ম্ম-সংস্কারানুরূপ স্বাভাবিক। তাহার বিষয় শ্রবণ কর॥ ২॥

**সত্ত্বানুরূপা সর্ব্বস্য শ্রদ্ধা ভবতি ভারত।**
**শ্রদ্ধাময়োঽয়ং পুরুষো যো যচ্ছ্রদ্ধঃ স এব সঃ ॥ ৩॥**

হে ভারত! সর্ব্বস্য ( সকল লোকের ) শ্রদ্ধা সত্ত্বানুরূপা ( অন্তঃকরণের অনুরূপ ) ভবতি (হয়)। অয়ং ( এই ) পুরুষঃ ( ব্যক্তি জীব ) শ্রদ্ধাময়ঃ ( শ্রদ্ধাময় অর্থাৎ শ্রদ্ধাপূর্ণ ) যঃ ( যিনি ) যচ্ছ্রদ্ধঃ ( যেরূপ শ্রদ্ধাবিশিষ্ট ), সঃ ( তিনি ), স এব ( তাদৃশই ) ॥ ৩॥

**শ্রীধরঃ**—নন্বু শ্রদ্ধা সাত্ত্বিক্যেব সত্ত্বকার্য্যত্বেন ত্বয়ৈব শ্রীভাগবতে উদ্ধবং প্রতি নির্দ্দিষ্টত্বাৎ, যথোক্তং—"শমো দমস্তিতিক্ষা চ তপঃ সত্যং দয়া স্মৃতিঃ। তুষ্টিস্ত্যাগোঽস্পৃহা শ্রদ্ধা হ্রীর্দয়াদি স্বনির্বৃতিঃ॥" ইত্যেতাঃ সত্ত্ববৃত্তয় ইতি; অতঃ কথং তস্যাস্ত্রৈবিধ্যমুচ্যতে? সত্যং, তথাপি রজস্তমোযুক্তপুরুষাশ্রয়ত্বেন রজস্তমোমিশ্রিতত্বেন সত্ত্বস্য ত্রৈবিধ্যং ঘটত ইত্যাহ—সত্ত্বেতি। সত্ত্বানুরূপা সত্ত্বতারতম্যানুসারিণী সর্ব্বস্য বিবেকিনোঽবিবেকিনো বা লোকস্য শ্রদ্ধা ভবতি। তস্মাদয়ং পুরুষো লৌকিকঃ শ্রদ্ধাবিকারঃ ত্রিবিধয়া শ্রদ্ধয়া বিক্রিয়ত ইত্যর্থঃ। তদেবাহ—যো যচ্ছ্রদ্ধঃ যাদৃশী শ্রদ্ধা যস্য স এব সঃ তাদৃশশ্রদ্ধাযুক্তঃ। স এব স ইতি যঃ পূর্ব্বং সত্ত্বোৎকর্ষেণ সাত্ত্বিকশ্রদ্ধাযুক্তঃ পুরুষঃ স পুনস্তৎসংস্কারেণ সাত্ত্বিকশ্রদ্ধাযুক্ত এব ভবতি, যস্তু রজসঃ উৎকর্ষেণ রাজসশ্রদ্ধাযুক্তঃ স পুনস্তাদৃশ এব ভবতি, যস্য তমস উৎকর্ষেণ তামসশ্রদ্ধাযুক্তঃ স পুনস্তাদৃশ এব ভবতীতি লোকাচারমাত্রেণ প্রবর্ত্তমানেষ্বেবং সাত্ত্বিকরাজসতামসশ্রদ্ধা-ব্যবস্থা; শাস্ত্রজনিতবিবেকজ্ঞানযুক্তানান্তু স্বভাববিজয়েন সাত্ত্বিকী এবৈকব শ্রদ্ধেতি প্রকরণার্থঃ ॥ ৩ ॥

**সুঃ অনুঃ**—যদি বল, শ্রদ্ধা সত্ত্বগুণের কার্য্য বলিয়া সাত্ত্বিকীই তাহা ত' তুমিই শ্রীভাগবতে উদ্ধবের প্রতি নির্দ্দেশ করিয়াছ, যথা—"শম, দম, তিতিক্ষা, পূজা, তপস্যা, সত্য, দয়া, স্মৃতি, তুষ্টি, ত্যাগ, অস্পৃহা, শ্রদ্ধা, লজ্জা, দয়া আত্মরতি ও ধীরতা—এইগুলি সত্ত্বগুণের বৃত্তি" (১১।২৫।২-৩);

অতএব কেন তাহার ত্রিবিধতা বলা হইতেছে ? এই বাক্য সত্য। তথাপি রজোগুণ বা তমোগুণ-দ্বারা যুক্ত পুরুষের আশ্রিত হইলে তাহা রজঃ ও তমঃ দ্বারা মিশ্রিত হওয়ায় সত্ত্বগুণের তিনপ্রকার ভেদ উপস্থিত হয়, সুতরাং শ্রদ্ধারও তিনপ্রকার ভেদ হয়,—ইহাই বলিলেন—"সত্ত্ব" ইত্যাদি। সত্ত্বানুরূপা—সত্ত্বগুণের তারতম্য-অনুসারে সকল বিবেকী বা অবিবেকী মানবের শ্রদ্ধা হইয়া থাকে। অতএব এই লৌকিক পুরুষ শ্রদ্ধাময় —শ্রদ্ধার বিকার—তিনপ্রকার শ্রদ্ধাদ্বারা বিকার প্রাপ্ত ; তাহাই বলিতেছেন—'যাহার যে-প্রকার শ্রদ্ধা, তিনি সেইপ্রকার শ্রদ্ধাদ্বারা যুক্ত। যে পুরুষ পূর্ব্বেই সত্ত্বগুণের আতিশয্যে সাত্ত্বিকী শ্রদ্ধার সহিত সম্বন্ধ-বিশিষ্ট, তিনিই আবার সেইরূপ সত্ত্বগুণের সংস্কার-বলে সাত্ত্বিক-শ্রদ্ধার সহিত সংশ্লিষ্টই হন। যিনি রজোগুণের উৎকর্ষে রাজসী শ্রদ্ধার সহিত যুক্ত ছিলেন, তিনি সেইরূপই হইয়া থাকেন। যিনি তমোগুণের উৎকর্ষে তামসী শ্রদ্ধার সহিত মিলিত ছিলেন, তিনিও আবার সেইরূপ হইয়া থাকেন। এই প্রকারে কেবল লোকাচার-হেতু প্রবৃত্ত পুরুষগণে এতাদৃশী সাত্ত্বিকী, রাজসী ও তামসী শ্রদ্ধার ব্যবস্থা। কিন্তু যাঁহারা শাস্ত্র হইতে উৎপন্ন বিবেক-জ্ঞান-সম্পন্ন, তাঁহারা পূর্ব্ব-স্বভাবকে পরাভূত করায় তাঁহাদের শ্রদ্ধা একমাত্র সাত্ত্বিকী ; —ইহা এই প্রকরণের তাৎপর্য্য ॥৩॥ (সুঃ অনুঃ)

---

**মূঃ অনুঃ**—[ অন্তঃকরণের স্বভাবানুরূপ শ্রদ্ধার ভেদ বলিতেছেন—] হে ভারত ! সকলেরই শ্রদ্ধা নিজ নিজ চিত্তের অনুরূপ হইয়া থাকে। বস্তুতঃ এই জীব শ্রদ্ধাময় ( অর্থাৎ শ্রদ্ধানুরূপ তাহার বাহ্যাভ্যন্তর গঠন ) ; যাহার যেরূপ শ্রদ্ধা, তিনি তাহাই ॥ ৩ ॥

**যজন্তে সাত্ত্বিকা দেবান্ যক্ষরক্ষাংসি রাজসাঃ।**
**প্রেতান্ ভূতগণাংশ্চান্যে যজন্তে তামসা জনাঃ ॥ ৪ ॥**

সাত্ত্বিকাঃ জনাঃ ( সাত্ত্বিক শ্রদ্ধাবন্তগণ ) দেবান্ ( সত্ত্বপ্রকৃতি দেবগণের ) যজন্তে (পূজা করেন ),রাজসাঃ জনাঃ ( রাজসিক শ্রদ্ধাবিশিষ্টগণ ) যক্ষরক্ষাংসি ( রজঃপ্রকৃতি যক্ষ-রাক্ষসগণের ) যজন্তে ( পূজা করে ), অন্যে ( অপর ) তামসাঃ জনাঃ ( তামসিক শ্রদ্ধাবন্তগণ ) প্রেতান্ ভূতগণান্ চ ( তমঃপ্রকৃতি প্রেত ও ভূতগণের ) যজন্তে ( পূজা করে ) ॥ ৪ ॥

**শ্রীধরঃ**—সাত্ত্বিকাদিভেদমেব কার্য্যভেদেন প্রপঞ্চয়তি—যজন্তে ইতি। সাত্ত্বিকা জনাঃ সত্ত্বপ্রকৃতীন্ দেবানেব যজন্তে পূজয়ন্তি ; রাজসাস্তু রজঃ-প্রকৃতীন্ যক্ষান্ রাক্ষসাংশ্চ যজন্তে ; এতেভ্যোঽন্যে বিলক্ষণাস্তামসা জনা-স্তামসানেব প্রেতান্ ভূতগণাংশ্চ যজন্তে ; সত্ত্বাদি প্রকৃতীনাং তত্ত-দ্দেবাদীনাং পূজারুচিভিস্তত্তৎপূজকানাং সাত্ত্বিকাদিত্বং জ্ঞাতব্যমিত্যর্থঃ ॥৪॥

**সুঃ অনুঃ**—কার্য্যের পার্থক্যানুসারে সাত্ত্বিকাদির ভেদ বিস্তৃত করিতেছেন—"যজন্তে" ইত্যাদি। সাত্ত্বিক লোকেরা সত্ত্বস্বভাব দেবগণেরই পূজা করেন ; রাজস লোকেরা রজঃস্বভাব যক্ষ ও রাক্ষসদিগকে পূজা করে ; ইহাদের হইতে পৃথক্ অন্য তামস লোকেরা প্রেত-সমূহ ও ভূত-গণের পূজা করিয়া থাকে। সাত্ত্বিকাদি স্বভাবযুক্ত সেই সেই দেবাদির পূজাতে রুচি-দ্বারা সেই সেই পূজকদিগের সাত্ত্বিকতাদি জানিতে হইবে ॥ ৪ ॥

**মূঃ অনুঃ**—[ কার্য্যভেদে সাত্ত্বিকাদিভেদ প্রদর্শন করিতেছেন—] সাত্ত্বিক জনগণ সত্ত্বপ্রকৃতি দেবগণের পূজা করেন, রাজসিক জনগণ রজঃ-প্রকৃতি যক্ষ-রাক্ষসাদির পূজা করে, অপর তামসিক জনগণ তমঃপ্রকৃতি প্রেত ও ভূতগণের পূজা করিয়া থাকে ॥ ৪ ॥

**অশাস্ত্রবিহিতং ঘোরং তপ্যন্তে যে তপো জনাঃ।**
**দম্ভাহঙ্কারসংযুক্তাঃ কামরাগবলান্বিতাঃ ॥ ৫ ॥**
**কর্শয়ন্তঃ শরীরস্থং ভূতগ্রামমচেতসঃ।**
**মাঞ্চৈবান্তঃশরীরস্থং তান্ বিদ্ধ্যাসুরনিশ্চয়ান্ ॥ ৬ ॥**

যে ( যে সকল ) অচেতসঃ অবিবেকী জনাঃ ( লোক ) দম্ভাহংকারসংযুক্তাঃ ( বাহ্য ও আন্তরিক উভয়বিধ অহঙ্কার-সংযুক্ত হইয়া ) কামরাগবলান্বিতাঃ (বাসনা, আসক্তি ও আগ্রহযুক্ত হইয়া ) শরীরস্থং ( দেহে অবস্থিত ) ভূতগ্রামম্ ( পঞ্চভূতকে ) অন্তঃশরীরস্থং চ ( ও শরীরাভ্যন্তরস্থ ) মাং ( আমাকে ) কর্শয়ন্তঃ (ক্ষীণ করিয়া) অশাস্ত্রবিহিতং (শাস্ত্রবিধি-বহির্ভূত ) ঘোরং ( উৎকট ) তপঃ ( তপস্যা ) তপ্যন্তে ( অনুষ্ঠান করে ), তান্ ( তাহাদিগকে) আসুরনিশ্চয়ান্ ( আসুরধর্ম্মে নিষ্ঠিত বলিয়া ) বিদ্ধি ( জানিবে ) ॥ ৫-৬॥

**শ্রীধরঃ**—রাজস তামসেষ্বপি পুনর্ব্বিশেষান্তরমাহ—অশাস্ত্রবিহিতমিতি দ্বাভ্যাম্। শাস্ত্রবিধিমজানন্তোঽপি কেচিৎ প্রাচীন-পুণ্যসংস্কারেণোত্তমাঃ সাত্ত্বিকা এব ভবন্তি ; কেচিন্মধ্যমা রাজসা ভবন্তি ; অধমাস্তু তামসা ভবন্তি। যে পুনরত্যন্তং মন্দভাগ্যাস্তে গতানুগত্যা পাষণ্ডসঙ্গেন চ তদাচারানুবর্ত্তিনঃ সন্তোঽশাস্ত্রবিহিতং ঘোরং ভূতভয়ঙ্করং তপস্তপ্যন্তে কুর্ব্বন্তি ; তত্র হেতবঃ—দম্ভাহঙ্কারাভ্যাং সংযুক্তাঃ, তথা কামোঽভিলাষঃ, রাগ আসক্তিঃ, বলমাগ্রহঃ, এতৈরন্বিতাঃ সন্তঃ তানাসুরনিশ্চয়ান্ বিদ্ধীত্যুত্তরেণান্বয়ঃ। কিঞ্চ, কর্শয়ন্ত ইতি। শরীরস্থং আরম্ভকত্বেন দেহে স্থিতং ভূতানাং পৃথিব্যাদীনাং গ্রামং সমূহং কর্শয়ন্তো বৃথৈবোপবাসাদিভিঃ কৃশং কুর্ব্বন্তোঽচেতসোঽবিবেকিনঃ মাঞ্চান্তর্য্যামিতয়া অন্তঃশরীরস্থং দেহমধ্যে স্থিতং মদাজ্ঞালঙ্ঘনেনৈব কর্শয়ন্তো যে তপশ্চরন্তি, তানাসুঃনিশ্চয়ান্ আসুরোঽতিক্রূরো নিশ্চয়ো যেষাং তান্ বিদ্ধি ॥ ৫-৬ ॥

**সুঃ অনুঃ**—রাজস ও তামস লোকগণের মধ্যে আবার বৈশিষ্ট্য ও পার্থক্য—"অশাস্ত্র-বিহিতম্" ইত্যাদি দুই শ্লোকে বলিতেছেন। শাস্ত্রের বিধান না জানিয়াও কেহ কেহ পূর্ব্ব-জন্মের শুভসংস্কার-বশে উত্তম

**আহারস্ত্বপি সর্বস্য ত্রিবিধো ভবতি প্রিয়ঃ।**
**যজ্ঞস্তপস্তথা দানং তেষাং ভেদমিমং শৃণু ॥ ৭ ॥**

[ গুণভেদহেতু ] সর্বস্য (সকল লোকের) ত্রিবিধঃ (তিন প্রকার) আহারঃ তু অপি (আহারও ) প্রিয়ঃ (প্রীতিজনক) ভবতি (হইয়া থাকে) ; তথা (তদ্রূপ) [তিন প্রকার] যজ্ঞঃ ( যজ্ঞ ) তপঃ ( তপস্যা ) দানং চ ( দানও ) [ প্রিয় হইয়া থাকে ] ; তেষাং (তাহাদের ) ইমং ( এই ) ভেদং ( ভেদ ) শৃণু ( শ্রবণ কর ) ॥ ৭ ॥

সাত্ত্বিকই হন, কেহ মধ্যম রাজস হন, কিন্তু অধমগণ তামসই হইয়া থাকে। কিন্তু যাহারা অত্যন্ত মন্দভাগ্য, তাহারা গতানুগতিক ভাবে ও পাষণ্ড-গণের সঙ্গ বলে তাহাদের আচারের অনুসরণ করে এবং শাস্ত্রের বিধানের বিপরীত লোকগণের ভয়ঙ্কর তপস্যাদির অনুষ্ঠান করে। তাহাতে কারণ-গুলি বলিতেছেন—তাহারা দম্ভ ও অহঙ্কার-দ্বারা সংযুক্ত এবং কাম—অভিলাষ, রাগ—আসক্তি, বল—আগ্রহ, ইহাদের সহিত যুক্ত হয়; 'তাহাদিগকে অসুরস্বভাব বলিয়া জানিবে' এই পরবাক্যের সহিত সম্বন্ধ। আরও, "কর্শয়ন্তঃ" ইত্যাদি। সেই অবিবেকিগণ শরীরে উপাদান-রূপে স্থিত পৃথিব্যাদি ভূতসমূহকে বৃথা উপবাসাদি-দ্বারা কৃশ করিয়া এবং অন্তর্য্যামিরূপে শরীরের মধ্যে অবস্থিত আমাকেও আমার আদেশ-লঙ্ঘন-দ্বারা-ক্লিষ্ট করিয়া থাকে ; এইরূপে যাহারা তপশ্চরণ করে, তাহা-দিগকে ক্রূর স্বভাব জানিও। আসুর—অতিক্রূর নিশ্চয় ( সঙ্কল্প ) যাহাদের, তাহারা আসুর নিশ্চয়—অতিক্রূর স্বভাব ॥ ৫-৬ ॥ ( সুঃ অনুঃ )

মূঃ অনুঃ—[ রাজস-তামসগণের মধ্যেও বিশেষত্ব প্রদর্শন করিতে-ছেন— ] যে-সকল অবিবেকী ব্যক্তি দম্ভ ও অহঙ্কার সংযুক্ত এবং কামনা-আসক্তি ও আগ্রহবিশিষ্ট হইয়া শরীরস্থ পঞ্চভূতকে ও অন্তরে অধিষ্ঠিত আমাকে কৃশ করিয়া ( শুকাইয়া ) অশাস্ত্রবিহিত উৎকট ( ভয়ানক ) তপস্যা করে, তাহাদিগকে আসুর-ধর্ম্মে পরিনিষ্ঠিত বলিয়া জানিবে ॥৫-৬॥

**আয়ুঃসত্ত্ববলারোগ্যসুখপ্রীতিবিবর্দ্ধনাঃ।**
**রস্যাঃ স্নিগ্ধাঃ স্থিরা হৃদ্যা আহারাঃ সাত্ত্বিকপ্রিয়াঃ ॥ ৮ ॥**

আয়ুঃসত্ত্ববলারোগ্যসুখপ্রীতিবিবর্দ্ধনাঃ (আয়ুঃ, উৎসাহ, বল, আরোগ্য, সুখ ও প্রীতির বৃদ্ধিকারক) রস্যাঃ (রসযুক্ত), স্নিগ্ধাঃ (স্নেহযুক্ত), স্থিরাঃ (স্থির গুণযুক্ত), হৃদ্যাঃ (হৃদয়গ্রাহী), আহারাঃ (ভক্ষ্যদ্রব্য) সাত্ত্বিকপ্রিয়াঃ (সাত্ত্বিক ব্যক্তিগণের প্রিয়) [ হইয়া থাকে ] ॥ ৮ ॥

**শ্রীধরঃ**—আহারাদিভেদাদপি সাত্ত্বিকাদিভেদং দর্শয়িতুমাহ—আহারস্ত্বেত্যাদিভিস্ত্রয়োদশভিঃ। সর্ব্বস্যাপি জনস্য য আহারোঽন্নাদি, স তু যথাযথং ত্রিবিধঃ প্রিয়ো ভবতি, তথা যজ্ঞতপোদানানি ত্রিবিধানি ভবন্তি, তেষাং বক্ষ্যমাণং ভেদমিমং শৃণু। এতচ্চ রাজস-তামসাহারযজ্ঞাদিপরিত্যাগেন সাত্ত্বিকাহার-যজ্ঞাদিসেবয়া সত্ত্ববৃদ্ধৌ যত্নঃ কর্ত্তব্য ইত্যেতদর্থং কথ্যতে ॥ ৭ ॥

**স্বঃ অনুঃ**—আহারাদির পার্থক্যক্রমে সাত্ত্বিকাদির ভেদ দেখাইয়া বলিতেছেন—"আহারস্ত" ইত্যাদি ত্রয়োদশ শ্লোকে। সকল লোকের যথাযথরূপে ত্রিবিধ অন্নাদি খাদ্যও প্রিয় হইয়া থাকে। যজ্ঞ, তপঃ ও দানাদি যেরূপ তিনপ্রকার হইয়া থাকে, তাহাদের পার্থক্য আমি বলিতেছি, শ্রবণ কর। অতএব রাজস, তামস, আহার ও যজ্ঞাদি পরিত্যাগ করিয়া সাত্ত্বিক আহার ও যজ্ঞাদির আচরণে সত্ত্বগুণের বৃদ্ধি-বিষয়ে যত্ন করা উচিত ; এই জন্যই ইহা কথিত হইল ॥ ৭ ॥

**মূঃ অনুঃ**—[ আহারাদি-ভেদে প্রকৃতিরও ভেদ-প্রদর্শনার্থ বলিতেছেন— ] গুণত্রয়ের ভেদ-বশতঃ তিন প্রকার আহারও সকলের প্রিয় হইয়া থাকে। তদ্রূপ তিনপ্রকার যজ্ঞ, তপঃ ও দান ত্রিবিধ লোকের নিকট প্রিয় হয়। তাহাদের এই ভেদ শ্রবণ কর ॥ ৭ ॥

**কট্বম্ললবণাত্যুষ্ণ-তীক্ষ্ণরুক্ষবিদাহিনঃ।**
**আহারা রাজসস্যেষ্টা দুঃখশোকাময়প্রদাঃ ॥ ৯ ॥**

---

কট্বম্ললবণাত্যুষ্ণতীক্ষ্ণরুক্ষবিদাহিনঃ (কটু, অম্ল, লবণ, অত্যুষ্ণ, তীক্ষ্ণ, রুক্ষ, বিদাহী) দুঃখশোকাময়প্রদাঃ (দুঃখ, শোক ও রোগপ্রদ) আহারাঃ (আহার) রাজসস্য (রাজস-প্রকৃতি ব্যক্তির) ইষ্টাঃ (প্রিয় হইয়া থাকে) ॥ ৯ ॥

---

**শ্রীধরঃ**—তত্রাহারত্রৈবিধ্যমাহ—আয়ুরিতি ত্রিভিঃ। আয়ুর্জীবনং সত্ত্বমুৎসাহঃ, বলং শক্তিঃ, আরোগ্যং রোগরাহিত্যং, সুখং চিত্তপ্রসাদঃ, প্রীতিরভিরুচি, আয়ুরাদীনাং বিবর্দ্ধনা বিশেষেণ বৃদ্ধিকরাঃ; তে চ রস্যা রসবন্ত, স্নিগ্ধাঃ স্নেহযুক্তাঃ, স্থিরা দেহে সারাংশেন চিরকালাবস্থায়িনঃ, হৃদ্যাঃ দৃষ্টিমাত্রাদেব হৃদয়ঙ্গমাঃ। এবম্ভূতা আহারা ভক্ষ্যভোজ্যাদয়ঃ সাত্ত্বিকপ্রিয়াঃ ॥ ৮ ॥

**শ্রীধরঃ**—তথা কট্বিতি। অতিশব্দঃ কট্বাদিষু সপ্তস্বপি সম্বধ্যতে; তেন অতিকটুনিম্বাদিঃ, অত্যম্লোঽতিলবণোঽত্যুষ্ণশ্চ প্রসিদ্ধঃ, অতিতীক্ষ্ণো মরিচাদিঃ, অতিরুক্ষঃ কঙ্গুকোদ্রবাদিঃ, অতিবিদাহী সর্ষপাদিঃ, অতি-

---

**স্বঃ অনুঃ**—তাহাতে আহারের তিন প্রকার বিভাগ বলিতেছেন—"আয়ুঃ" ইত্যাদি তিন শ্লোক। আয়ু—জীবন, সত্ত্ব—উৎসাহ, বল—শক্তি, আরোগ্য—রোগশূন্যতা, সুখ—মনের প্রসন্নতা, প্রীতি—ভালবাসা (আয়ুরাদির বিবর্দ্ধন]—জীবনাদির বিশেষরূপে বৃদ্ধিকর সেই আহারগুলি [রস্য] রসযুক্ত স্নিগ্ধ এবং দেহে সারাংশরূপে চিরস্থায়ী, দৃষ্টিমাত্র চিত্তাকর্ষক; এইরূপ আহারই—ভক্ষ্য-ভোজ্যাদি সাত্ত্বিকগণের প্রিয় ॥ ৮ ॥

---

**মূঃ অনুঃ**—[তন্মধ্যে আহারের ত্রিবিধ ভেদ বলিতেছেন—] আয়ু, সত্ত্ব, বল, আরোগ্য, সুখ ও প্রীতির বৃদ্ধিকারক, রসযুক্ত, স্নেহযুক্ত, স্থির, হৃদয়গ্রাহী আহার-সকল সাত্ত্বিক প্রকৃতি লোকের প্রিয় হইয়া থাকে ॥৮॥

**যাতযামং গতরসং পূতি পর্য্যুষিতঞ্চ যৎ।**
**উচ্ছিষ্টমপি চামেধ্যং ভোজনং তামসপ্রিয়ম্ ॥ ১০ ॥**

---

যাতযামং ( ঠাণ্ডা ) গতরসং (রসবিহীন), পূতি ( দুর্গন্ধযুক্ত ), পর্য্যুষিতং চ (বাসী), উচ্ছিষ্টম্ অপি ( উচ্ছিষ্ট ) অমেধ্যং চ ( ও অভক্ষ্য ) যৎ (যে) ভোজনং (আহার), [তাহা] তামসপ্রিয়ম্ ( তামস-ব্যক্তির প্রিয় হইয়া থাকে ) ॥ ১০ ॥

---

কট্বাদয় আহারা রাজসস্যেষ্টাঃ প্রিয়াঃ দুঃখং তাৎকালিকহৃদয়সন্তাপাদি, শোকঃ পশ্চাদ্ভাবিদৌর্ম্মনস্যম্, আময়োঃ রোগঃ, এতান্ প্রদদতি প্রযচ্ছন্তীতি তথা ॥ ৯ ॥ ( শ্রীধরঃ )

**শ্রীধরঃ**—যাতযামমিতি। যাতো যামঃ প্রহরো যস্য পক্বস্যৌদনাদেঃ যদ্ যাতযামং শৈত্যাবস্থাং প্রাপ্তমিত্যর্থঃ, গতরসং নিষ্পীড়িতসারং, পূতি দুর্গন্ধং, পর্য্যুষিতং দিনান্তরপক্বম্ উচ্ছিষ্টম অন্যভুক্তাবশিষ্টম্, অমেধ্যম্ অভক্ষ্যং কলঞ্জাদি—এবম্ভূতং ভোজনং ভোজ্যং তামসস্য প্রিয়ম্ ॥ ১০ ॥

---

**স্বঃ অনুঃ**—সেইরূপ "কটু" ইত্যাদি। 'অতি' শব্দ কটুপ্রভৃতি সাতটি শব্দের সহিত সম্পর্কিত; অতএব অতিকটু নিম্বাদি, অত্যম্ল, অতিলবণ, অত্যুষ্ণ, অতি-তীক্ষ্ণ মরিচ প্রভৃতি, অত্যন্ত স্নেহরসহীন, কাঙ্গনি, কোদো প্রভৃতি, অতিদাহক সর্ষপাদি; এই অতিকটু প্রভৃতি আহার রাজস-স্বভাব পুরুষের প্রিয়; তাহা দুঃখ—তাৎকালিক হৃদয়-সন্তাপাদি, শোক—পশ্চাদ্ভাবি দুশ্চিন্তা, আময়—রোগ, এইগুলি 'প্রদদতি'—প্রদান করে ॥ ৯ ॥

**স্বঃ অনুঃ**—সেইরূপ "যাতযামং" ইত্যাদি [ যাতযাম ]—যে-সকল পাককরা অন্নাদির প্রহর-কাল অতীত হইয়াছে এবং শীতল হইয়া গিয়াছে, [ গতরস ]—যাহাদের সার নিষ্পীড়িত হইয়াছে, [পূতি]—দুর্গন্ধ,

---

**মূঃ অনুঃ**—অতি কটু, অতি অম্ল, অতি লবণ, অতি উষ্ণ, অতি তীক্ষ্ণ, অতি রুক্ষ ও অতি বিদাহী, সুখ-দুঃখ-রোগপ্রদ আহার রাজস-প্রকৃতি ব্যক্তির প্রিয় হইয়া থাকে ॥ ৯ ॥

**অফলাকাঙ্ক্ষিভির্যজ্ঞো বিধিদিষ্টো য ইজ্যতে।**
**যষ্টব্যমেবেতি মনঃ সমাধায় স সাত্ত্বিকঃ ॥ ১১ ॥**

---

অফলাকাঙ্ক্ষিভিঃ ( ফলাকাঙ্ক্ষারহিত ব্যক্তি কর্ত্তৃক ) যষ্টব্যম্ এব (অবশ্যই কর্ত্তব্য) ইতি ( এই বিচারে ) মনঃ (মনকে) সমাধায় (স্থির করিয়া) বিধিদিষ্টঃ (শাস্ত্রোপদিষ্ট) যঃ ( যে ) যজ্ঞঃ ( যজ্ঞ ) ইজ্যতে (অনুষ্ঠিত হয়), সঃ ( তাহা ) সাত্ত্বিকঃ ( সাত্ত্বিক ) ॥ ১১ ॥

---

**শ্রীধরঃ**—যজ্ঞোঽপি ত্রিবিধস্তত্র সাত্ত্বিকং যজ্ঞমাহ—অফলাকাঙ্ক্ষিভিরিতি ত্রিভিঃ। ফলাকাঙ্ক্ষারহিতৈঃ পুরুষৈর্ব্বিধিনাদিষ্ট আবশ্যকতয়া বিহিতো যো যজ্ঞ ইজ্যতে অনুষ্ঠীয়তে, স সাত্ত্বিকো যজ্ঞঃ ; কথমিজ্যতে ? যষ্টব্যমেবেতি যজ্ঞানুষ্ঠানমেব কার্য্যং নান্যৎ ফলং সাধনীয়মিত্যেবং মনঃ সমাধায়ৈকাগ্রং কৃত্বেত্যর্থঃ ॥ ১১ ॥

---

[ পর্য্যুষিত ]—পূর্ব্বদিনে-পাক-করা-বাসী, [ উচ্ছিষ্ট ]—অন্যের ভোজনের পর অবশিষ্ট, [ অমেধ্য ]—অভক্ষ্য তামাক প্রভৃতি। এইরূপ খাদ্য তামসপ্রকৃতি লোকের পক্ষে প্রিয় ॥ ১০ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনু**—যজ্ঞও তিন প্রকার। তন্মধ্যে সাত্ত্বিক যজ্ঞ বলিতেছেন—"অফলাকাঙ্ক্ষিভিঃ" ইত্যাদি তিন শ্লোকে। ফলের বিষয়ে স্পৃহাশূন্য পুরুষ, আবশ্যক বলিয়াই যে যজ্ঞ সম্পাদন করেন, সেই যজ্ঞ সাত্ত্বিক। কিরূপে অনুষ্ঠান করেন ? "যষ্টব্যমেব" ইত্যাদি যজ্ঞের অনুষ্ঠানই কর্ত্তব্য, অন্য ফলের উৎপাদন আবশ্যক নহে—এইপ্রকারে মনকে একাগ্র করিয়া ॥ ১১ ॥

---

**মূঃ অনুঃ**—যে খাদ্য ঠাণ্ডা, নীরস, দুর্গন্ধ, বাসী, উচ্ছিষ্ট ও অভক্ষ্য, তাহা তামস প্রকৃতি ব্যক্তির প্রিয় হইয়া থাকে ॥ ১০ ॥

**মূঃ অনুঃ**—[ এখন ত্রিবিধ যজ্ঞ বর্ণনা করিতেছেন— ] ফলাকাঙ্ক্ষাশূন্যব্যক্তি অবশ্যকরণীয় বিচারে মনকে সমাহিত করিয়া শাস্ত্র-বিহিত যে যজ্ঞ অনুষ্ঠান করে, তাহা সাত্ত্বিক ॥ ১১ ॥

অভিসন্ধায় তু ফলং দম্ভার্থমপি চৈব যৎ।
ইজ্যতে ভরতশ্রেষ্ঠ তং যজ্ঞং বিদ্ধি রাজসম্॥ ১২॥
বিধিহীনমসৃষ্টান্নং মন্ত্রহীনমদক্ষিণম্।
শ্রদ্ধাবিরহিতং যজ্ঞং তামসং পরিচক্ষতে॥ ১৩॥

---

হে ভরতশ্রেষ্ঠ! ফলং তু (কিন্তু ফলের) অভিসন্ধায় (উদ্দেশ্য করিয়া) দম্ভার্থং চ অপি (ও দম্ভ প্রকাশের নিমিত্তই) যৎ (যাহা) ইজ্যতে (অনুষ্ঠিত হয়), তং (তাহাকে) রাজসং (রাজসিক) যজ্ঞং (যজ্ঞ) বিদ্ধি (জানিও)॥ ১২॥

[শিষ্টগণ] বিধিহীনম্ (শাস্ত্রবিধিরহিত) অসৃষ্টান্নং (অন্নাদিদানশূন্য) মন্ত্রহীনম্ (মন্ত্র-শূন্য) অদক্ষিণং (দক্ষিণাহীন) শ্রদ্ধাবিরহিতং (শ্রদ্ধাশূন্য) যজ্ঞং (যজ্ঞকে) তামসং (তামসিক) পরিচক্ষতে (বলিয়া থাকেন)॥ ১৩॥

---

**শ্রীধরঃ**—রাজসং যজ্ঞমাহ—অভিসন্ধায়েতি। ফলমভিসন্ধায় উদ্দিশ্য যত্ত্বিজ্যতে যজ্ঞঃ ক্রিয়তে দম্ভার্থঞ্চ স্বমহত্ত্বখ্যাপনায়, তং যজ্ঞং রাজসং বিদ্ধি॥ ১২॥

**শ্রীধরঃ**—তামসং যজ্ঞমাহ—বিধীতি। বিধিহীনং শাস্ত্রোক্তবিধিশূন্যম্ অসৃষ্টান্নং ব্রাহ্মণাদিভ্যোঽসৃষ্টং ন নিষ্পাদিতমন্নং যস্মিংস্তং মন্ত্রৈর্হীনং যথোক্তদক্ষিণারহিতং শ্রদ্ধাশূন্যঞ্চ যজ্ঞং তামসং পরিচক্ষতে কথয়ন্তি শিষ্টাঃ॥ ১৩॥

---

**স্বঃ অনুঃ**—রাজস যজ্ঞ বলিতেছেন—"অভিসন্ধায়" ইত্যাদি। ফলের অভিপ্রায়ে যে যজ্ঞ নিষ্পাদন করা হয় এবং দম্ভ অর্থাৎ নিজের মাহাত্ম্য প্রচার করিতে যে যজ্ঞ কৃত হয়, তাহাই রাজস যজ্ঞ জানিবে॥ ১২॥

**স্বঃ অনুঃ**—তামস-যজ্ঞ বলিতেছেন—"বিধি" ইত্যাদি। বিধিহীন যে যজ্ঞে শাস্ত্রের বিধান সুন্দররূপে পালিত হয় না, যাহাতে ব্রাহ্মণাদিকে অন্নাদি উৎসর্গ করা হয় নাই, যাহা মন্ত্রহীন, উপযুক্ত দক্ষিণার ব্যবস্থাশূন্য ও আদরহীন, তাদৃশ যজ্ঞকে সাধুগণ তামস বলিয়া থাকেন॥ ১৩॥

**দেবদ্বিজগুরুপ্রাজ্ঞপূজনং শৌচমার্জবম্।
ব্রহ্মচর্য্যমহিংসা চ শারীরং তপ উচ্যতে ॥ ১৪ ॥**

দেবদ্বিজগুরুপ্রাজ্ঞপূজনং (দেবতা, ব্রাহ্মণ, গুরু ও প্রাজ্ঞ ব্যক্তির পূজা) শৌচম্ (বাহ্যা-ভ্যন্তরশুদ্ধি) আর্জ্জবং (অকপটতা) ব্রহ্মচর্য্যম্ (ব্রহ্মচর্য্য) অহিংসা চ (ও অহিংসা)—[এই সকলকে] শারীরং (শরীরসম্বন্ধীয়) তপঃ (তপস্যা) উচ্যতে (বলা হয়) ॥ ১৪ ॥

**শ্রীধরঃ**—তপসঃ সাত্ত্বিকাদিভেদং দর্শয়িতুং প্রথমং তাবচ্ছারীরাদি-ভেদেন তস্য ত্রৈবিধ্যমাহ—দেবেত্যাদিভিঃ ত্রিভিঃ; তত্র শারীরমাহ—দেবেতি। প্রাজ্ঞ গুরুব্যতিরিক্তা অন্যেঽপি তত্ত্ববিদঃ, দেবব্রাহ্মণাদি-পূজনং শৌচাদিকঞ্চ শারীরং শরীরনির্ব্বর্ত্ত্যং তপ উচ্যতে ॥ ১৪ ॥

**স্বঃ অনুঃ**—তপস্যার সাত্ত্বিকাদি পার্থক্য দেখাইতে প্রথমেই শারীরাদিক্রমে বৈশিষ্ট্য দেখাইয়া তাহার তিন বিভাগ বলিতেছেন—"দেব" ইত্যাদি তিন শ্লোক। তাহাতে শরীর দ্বারা নির্বাহযোগ্য তপস্যার লক্ষন বলিতেছেন—"দেব" ইত্যাদি। প্রাজ্ঞ—গুরু ব্যতীত অপর তত্ত্বজ্ঞ, দেবতা ও ব্রাহ্মণাদির পূজা ও শৌচাদিকে শরীর দ্বারা সম্পাদন-যোগ্য তপ বলা হয় ॥ ১৪ ॥

**মূঃ অনুঃ**—কিন্তু ফলাভিসন্ধান-পূর্ব্বক ও দম্ভ-প্রকাশের নিমিত্তই যে যজ্ঞ অনুষ্ঠিত হয়, তাহাকে রাজসিক যজ্ঞ জানিবে ॥ ১২ ॥

**মূঃ অনুঃ**—[ পণ্ডিতগণ ] শাস্ত্রবিধি-রহিত, অন্নাদি-দানরহিত, মন্ত্র-রহিত, দক্ষিণারহিত ও শ্রদ্ধারহিত যজ্ঞকে তামসিক বলিয়া থাকেন ॥১৩॥

**মূঃ অনুঃ**—[ তপস্যার সাত্ত্বিকাদি-ভেদ-প্রদর্শনার্থ প্রথমে উহার শারীরাদি ত্রিবিধ ভেদ বলিতেছেন— ] দেব, দ্বিজ, গুরু ও প্রাজ্ঞ-জনের পূজা, অন্তরে-বাহিরে পবিত্রতা, সরলতা, ব্রহ্মচর্য্য ও অহিংসা—এই সকলকে শারীরিক তপস্যা বলা হয় ॥ ১৪ ॥

**অনুদ্বেগকরং বাক্যং সত্যং প্রিয়হিতঞ্চ যৎ।**
**স্বাধ্যায়াভ্যসনং চৈব বাঙ্‌ময়ং তপ উচ্যতে ॥ ১৫ ॥**
**মনঃপ্রসাদঃ সৌম্যত্বং মৌনমাত্মবিনিগ্রহঃ।**
**ভাবসংশুদ্ধিরিত্যেতত্তপো মানসমুচ্যতে ॥ ১৬ ॥**

---

যৎ ( যেই ) বাক্যম্ (বাক্য) অনুদ্বেগকরং (অব্যথাদায়ক) সত্যং (সত্য) প্রিয়হিতং চ (ও প্রিয় অথচ হিতকর), স্বাধ্যায়াভ্যসনং চ এব (এবং বেদপাঠাভ্যাস), [ তাহাকে ] বাঙ্ময়ং (বাক্য-সম্বন্ধীয়) তপঃ (তপস্যা) উচ্যতে (বলা হয়) ॥ ১৫ ॥

মনঃপ্রসাদঃ ( চিত্তের প্রসন্নভাব ) সৌম্যত্বং ( শান্তভাব ) মৌনম্ ( বাক্‌সংযম ) আত্মবিনিগ্রহঃ ( চিত্তসংযম ) ভাবসংশুদ্ধিঃ ( মনোভাবের-বিশুদ্ধতা ) ইতি এতৎ ( এই সকল ) মানসং ( মনের ) তপঃ ( তপস্যা ) উচ্যতে ( বলা হয় ) ॥ ১৬ ॥

---

**শ্রীধরঃ**—বাচিকং তপ আহ—অনুদ্বেগকরমিতি। উদ্বেগং ভয়ং ন করোতীত্যনুদ্বেগকরং বাক্যং সত্যং শ্রোতুঃ প্রিয়ং হিতঞ্চ পরিণামে সুখকরং স্বাধ্যায়াভ্যসনং বেদাভ্যাসশ্চ বাঙ্ময়ং বাচা নির্ব্বর্ত্ত্যং তপঃ উচ্যতে ॥ ১৫ ॥

**শ্রীধরঃ**—মানসং তপ আহ—মন ইতি। মনঃপ্রসাদঃ স্বচ্ছতা, সৌম্যত্বমক্রূরতা, মৌনং মুনের্ভাবো মননমিত্যর্থঃ, আত্মনো মনসো বিনিগ্রহো বিষয়েভ্যঃ প্রত্যাহারঃ, ভাবসংশুদ্ধিঃ ব্যবহারে মায়ারাহিত্যমিত্যেতন্মানসং তপঃ উচ্যতে ॥ ১৬ ॥

---

**স্বঃ অনুঃ**—বাক্যদ্বারা সম্পাদন-যোগ্য তপঃ বলিতেছেন—"অনুদ্বেগকরম্" ইত্যাদি। অনুদ্বেগকর—যাহা উদ্বেগ—ভয় উৎপাদন করে না, তাদৃশ, সত্য, শ্রোতার সন্তোষজনক ও পরিণামে মঙ্গলকর বাক্য ও বেদের অভ্যাস, এইগুলি বাক্যদ্বারা নির্ব্বাহ-যোগ্য তপঃ বলিয়া কথিত হয় ॥ ১৫ ॥

---

**মূঃ অনুঃ**—যে বাক্য অনুদ্বেগকর, সত্য, প্রিয় অথচ মঙ্গলকর এবং বেদাভ্যাস—এই সকলকে বাচিক তপস্যা বলা হয় ॥ ১৫ ॥

**শ্রদ্ধয়া পরয়া তপ্তং তপস্তত্ত্রিবিধং নরৈঃ।**
**অফলাকাঙ্ক্ষিভির্যুক্তৈঃ সাত্ত্বিকং পরিচক্ষতে ॥ ১৭ ॥**

---

পরয়া ( পরম ) শ্রদ্ধয়া যুক্তৈঃ (শ্রদ্ধাযুক্ত হইয়া) অফলাকাঙ্ক্ষিভিঃ (ফলাকাঙ্ক্ষা-রহিত) নরৈঃ ( জনকর্তৃক ) তপ্তং ( আচরিত ) তৎ ( সেই ) ত্রিবিধং ( তিন প্রকার ) তপঃ (তপস্যাকে ) সাত্ত্বিকং ( সাত্ত্বিক ) পরিচক্ষতে ( বলিয়া থাকেন ) ॥ ১৭ ॥

---

**শ্রীধরঃ**—তদেবং শরীর-বাঙ্মনোভির্নির্বর্ত্ত্যং ত্রিবিধং তপো দর্শিতং, তস্য ত্রিবিধস্যাপি তপসঃ সাত্ত্বিকাদিভেদেন ত্রৈবিধ্যমাহ—শ্রদ্ধয়েত্যাদিভিঃ ত্রিভিঃ। তৎ ত্রিবিধমপি তপঃ শ্রেষ্ঠয়া শ্রদ্ধয়া ফলাকাঙ্ক্ষাশূন্যৈর্যুক্তৈ-রেকাগ্রচিত্তৈর্নরৈস্তপ্তং সাত্ত্বিকং কথয়ন্তি ॥ ১৭ ॥

---

**সুঃ অনুঃ**—মানস তপঃ বলিতেছেন—"মনঃ" ইত্যাদি। মনের প্রসাদ—মনের স্বচ্ছতা, সৌম্যত্ব—সরলভাব, মৌন—মুনির ধর্ম্ম-চিন্তা-শীলতা, [ আত্মবিনিগ্রহ ]—মনকে ভোগ্যবিষয় হইতে প্রত্যাকর্ষণ, ভাবসংশুদ্ধি—ব্যবহারে কপটতা-হীনতা, এইগুলি মানসী তপস্যা বলিয়া কথিত হয় ॥ ১৬ ॥

**সুঃ অনুঃ**—এইরূপে শরীর, বাক্য ও মনের দ্বারা সম্পাদন-যোগ্য ত্রিবিধ তপের কথা কহিলেন, সেই ত্রিবিধ তপের সাত্ত্বিকাদি পার্থক্যক্রমে তিনটী বিভাগ বলিতেছেন—"শ্রদ্ধয়া" ইত্যাদি তিন শ্লোকে। এই শারীর, বাচিক ও মানসিক ত্রিবিধ তপঃ, শ্রেষ্ঠ শ্রদ্ধার সহিত ফলের ইচ্ছাহীন একাগ্রচিত্ত পুরুষ কর্ত্তৃক অনুষ্ঠিত হইলে তাহাকে সাত্ত্বিক তপঃ বলেন ॥ ১৭ ॥

---

**মূঃ অনুঃ**—চিত্তের প্রসন্নতা, শান্তভাব, মৌন, চিত্তসংযম, মনো-ভাবের পবিত্রতা—এই সকলকে মানসিক তপস্যা বলা হয় ॥ ১৬ ॥

**সৎকারমানপূজার্থং তপো দম্ভেন চৈব যৎ।**
**ক্রিয়তে তদিহ প্রোক্তং রাজসং চলমধ্রুবম্॥ ১৮ ॥**

---

সৎকারমানপূজার্থং ( প্রশংসা, সম্মান, ও অর্থ-লাভের উদ্দেশ্যে ), দম্ভেন চ এব ( ও দাম্ভিকতারই সহিত ) যৎ ( যে ) তপঃ (তপস্যার) ক্রিয়তে ( অনুষ্ঠান হয় ), তৎ (তাহা) চলম্ ( চঞ্চল), অধ্রুবং ( অনিশ্চিত ), [ তাহাকে ] ইহ (এই জগতে ) রাজসং ( রাজসিক তপস্যা ) প্রোক্তম্ ( বলে ) ॥ ১৮ ॥

---

**শ্রীধরঃ**—রাজসমাহ—সৎকারেতি সৎকারঃ সাধুকারঃ সাধুরয়মিতি তাপসোঽয়মিত্যাদি, বাক্পূজা—মানঃ, অভ্যুত্থানাভিবাদনাদির্দৈহিকী পূজা, অর্থলাভাদিঃ এতদর্থং দম্ভেন চ যৎ তপঃ ক্রিয়তে, অতএব চলমনিয়তম্ অধ্রুবঞ্চ ক্ষণিকং যদেবম্ভূতং তপস্তদিহ রাজসং প্রোক্তম্ ॥১৮॥

---

**স্বঃ অনুঃ**—রাজস তপঃ বলিতেছেন—“সৎকার” ইত্যাদি। সৎকার —প্রশংসাবাদ—‘ইনি সাধু’ ‘ইনি তাপস’ ইত্যাদি মান—বাক্যদ্বারা সম্মান, সম্মুখে উঠিয়া দাড়ান, প্রণামাদি দৈহিক পূজা বা সম্মান এবং অর্থলাভাদি,—এই সকল নিমিত্ত এবং অহঙ্কার-পূর্ব্বক যে তপঃ অনুষ্ঠিত হয়, অতএব যাহা চঞ্চল—অনিয়মিত, অধ্রুব—ক্ষণিক হইয়া থাকে, এইপ্রকার তপস্যাগুলিকে রাজস বলা হয় ॥ ১৮ ॥

---

**মূঃ অনুঃ**—[শারীরাদি ত্রিবিধ তপস্যার সাত্ত্বিকাদি ভেদত্রয় বলিতেছেন—] ফলকামনা-রহিত জনগণ পরম শ্রদ্ধার সহিত উক্ত শারীরাদি ত্রিবিধ তপস্যা আচরণ-করিলে শিষ্টগণ উহাকে সাত্ত্বিক তপস্যা বলিয়া থাকেন ॥ ১৭ ॥

**মূঃ অনুঃ**—লাভ, পূজা ও প্রতিষ্ঠার উদ্দেশ্যে এবং দাম্ভিকতার সহিত যে তপস্যা আচরিত হয়, তাদৃশ অনিত্য ও অনিশ্চিত তপকে রাজসিক তপ বলা হয় ! ১৮ ॥

**মূঢ়গ্রাহেণাত্মনো যৎ পীড়য়া ক্রিয়তে তপঃ।**
**পরস্যোৎসাদনার্থং বা তত্তামসমুদাহৃতম্ ॥ ১৯ ॥**
**দাতব্যমিতি যদ্দানং দীয়তেহনুপকারিণে।**
**দেশে কালে চ পাত্রে চ তদ্দানং সাত্ত্বিকং স্মৃতম্ ॥ ২০ ॥**

---

মূঢ়গ্রাহেণ ( মূর্খোচিত অাগ্রহে ), আত্মনঃ (নিজ দেহ ও মনের) পীড়য়া ( উৎপীড়ন-পূর্ব্বক ) বা (অথবা) পরস্য (অপরকে) উৎসাদনার্থং ( উৎসন্ন করিবার উদ্দেশ্যে ) যৎ (যে) তপঃ ( তপস্যা ) ক্রিয়তে ( সম্পাদিত হয়), তৎ (তাহাকে) তামসম্ (তামসিক) উদাহৃতম্ ( বলা হয় ) ॥ ১৯ ॥

দেশে ( তীর্থাদি যোগ্য স্থানে ) কালে চ (শুভযোগাদি যোগ্য-সময়ে) পাত্রে চ (এবং যোগ্য-পাত্রে) দাতব্যম্ (দান করা অবশ্য কর্ত্তব্য) ইতি (এইরূপ নিশ্চয়-পূর্ব্বক) অনুপকারিণে (প্রতিদানে অসমর্থ) [ব্যক্তিকে] যৎ দানং (যে দান ) দীয়তে (প্রদত্ত হয় ), তৎ দানং (সেই দানকে) সাত্ত্বিকং (সাত্ত্বিক) স্মৃতম্ (বলা হয় ) ॥ ২০ ॥

---

**শ্রীধরঃ**—তামসং তপ আহ—মূঢ়েতি। মূঢ়গ্রাহেণাবিবেককৃতেন দুরাগ্রহেণাত্মনঃ পীড়য়া যত্তপঃ ক্রিয়তে পরস্যোৎসাদনার্থং বা অন্যস্য বিনাশার্থমভিচাররূপম্, তত্তামসমুদাহৃতং কথিতম্ ॥ ১৯ ॥

**শ্রীধরঃ**—পূর্ব্বপ্রতিজ্ঞাতমেব দানস্য ত্রৈবিধ্যমাহ—দাতব্যমিতি। দাতব্যমেবেত্যেবং নিশ্চয়েন যদ্দানং দীয়তে অনুপকারিণে প্রত্যুপকারাসমর্থায়, দেশে কুরুক্ষেত্রাদৌ, কালে গ্রহণাদৌ, পাত্রে চেতি দেশকালসাহচর্য্যাৎ সপ্তমী প্রযুক্তা ; পাত্রে পাত্রভূতায় তপঃশ্রুতাদিসম্পন্নায় ব্রাহ্মণায়েত্যর্থঃ, যদ্বা, চতুর্থ্যেবৈষা পাত্রে ইতি তৃজন্তং রক্ষকায়েত্যর্থঃ ; স হি সর্ব্বস্মাদাপদ্‌গণাদ্দাতারং পাতীতি পাতা তস্মৈ ; যদেবম্ভূতং দানং তৎ সাত্ত্বিকম্ ॥ ২০ ॥

**যত্তু প্রত্যুপকারার্থং ফলমুদ্দিশ্য বা পুনঃ।**
**দীয়তে চ পরিক্লিষ্টং তদ্দানং রাজসং স্মৃতম্ ॥ ২১ ॥**

যৎ তু ( আর যাহা ) প্রত্যুপকারার্থ ( প্রত্যুপকারের প্রত্যাশায়) বা (অথবা ) ফলম্ উদ্দিশ্য ( ফলের উদ্দেশ্য করিয়া ) পুনঃ ( আবার ) পরিক্লিষ্টং চ ( অতি কষ্টে ) দীয়তে ( প্রদত্ত হয় ), তৎ ( তাহাকে ) রাজসং দানং ( রাজসিক দান ) স্মৃতম্ ( কহে ) ॥ ২১ ॥

**সুঃ অনু**—তামস তপ বলিতেছেন—"মূঢ়" ইত্যাদি। মূঢ়গ্রাহ—অবিবেচনা-কৃত দুষ্ট-আগ্রহ-হেতু নিজের পীড়ন দ্বারা অথবা পরের বিনাশ-সাধনের জন্য অভিচাররূপ যে তপ আচরণ করা হয়, তাহাকে তামস তপ বলা হয় ॥ ১৯ ॥

**সুঃ অনুঃ**—পূর্ব্বে অঙ্গীকৃত দানেরও তিনটী বিভাগ বলিতেছেন—"দাতব্যম্" ইত্যাদি। দিতেই হইবে, এই প্রকার নিশ্চয়-সহকারে প্রত্যু-পকারে অসমর্থ ব্যক্তিকে যে দান দেওয়া হয়, দেশে—কুরুক্ষেত্রাদি পুণ্যস্থানে, কালে—গ্রহণাদি বিশিষ্টকালে, পাত্রে—তপস্যা ও বেদা-ধ্যয়নাদিসম্পন্ন ব্রাহ্মণে যে দান প্রদত্ত হয়, তাহা সাত্ত্বিক দান। 'পাত্রে' পদ, 'দেশে, কালে' পদের সঙ্গে প্রযুক্ত হওয়ায় সপ্তমী ; অথবা পা+তৃচ্ ৪র্থী—রক্ষককে। তিনিই সমস্ত আপৎ হইতে দাতাকে রক্ষা করেন, এইজন্য তিনি রক্ষক, তাঁহাকে এইরূপ যে দান, তাহাই সাত্ত্বিক দান ॥২০॥

**মূঃ অনুঃ**—মূর্খোচিত বিচারহীন আগ্রহে নিজের দেহ-মনকে উৎপীড়িত করিয়া অথবা অপরকে উৎসন্ন করিবার উদ্দেশ্যে যে তপস্যা আচরিত হয়, তাহাকে তামসিক তপস্যা কহে ॥ ১৯ ॥

**মূঃ অনুঃ**—[এখন তিনপ্রকার দান বলিতেছেন—] দানের উপযুক্ত স্থানে, কালে ও পাত্রে দান অবশ্য কর্ত্তব্য—এইরূপ নিশ্চয়-পূর্ব্বক প্রতিদানে অসমর্থ ব্যক্তিকে যে দান করা হয়, তাহাকে সাত্ত্বিক দান বলা হয় ॥২০॥

**অদেশকালে যদ্দানমপাত্রেভ্যশ্চ দীয়তে।**
**অসৎকৃতমবজ্ঞাতং তত্তামসমুদাহৃতম্॥ ২২ ॥**

অদেশকালে ( কুস্থানে ও অকালে ) অপাত্রেভ্যঃ চ (এবং অপাত্রে) যৎ দানং ( যে দান ) অসৎকৃতং ( অসমাদরপূর্ব্বক ) দীয়তে ( প্রদত্ত হয় ), তৎ ( তাহাকে ) তামসম্ ( তামসিক দান ) উদাহৃতম্ ( কহে ) ॥ ২২ ॥

**শ্রীধরঃ**—রাজসং দানমাহ—যত্ত্বিতি। কালান্তরেঽয়ং মাং প্রত্যুপকরিষ্যতীত্যেবমর্থং ফলং বা স্বর্গাদিকমুদ্দিশ্য যৎ পুনর্দ্দানং দীয়তে পরিক্লিষ্টং চিত্তক্লেশযুক্তং যথা ভবত্যেবম্ভূতম্, তদ্দানং রাজসমুদাহৃতং কথিতম্॥ ২১ ॥

**শ্রীধরঃ**—তামসং দানমাহ—অদেশেতি। অদেশে অশুচিস্থানে, অকালে অশৌচাদিসময়ে, অপাত্রেভ্যো বিটনটাদিভ্যো যদ্দানং দীয়তে, তৎ দেশকালপাত্রসম্পত্তাবপি অসৎকৃতং পাদপ্রক্ষালনাদিসৎকারশূন্যমবজ্ঞাতং পাত্রতিরস্কারযুক্তম্ ; এবম্ভূতং দানং তামসমুদাহৃতম্ ॥ ২২ ॥

**সুঃ অনুঃ**—রাজস দানের বিষয় বলিতেছেন—"যত্তু" ইত্যাদি। 'সময়ান্তরে ইনি আমার প্রত্যুপকার করিবেন'—এই প্রকার প্রয়োজন অথবা সর্গাদি ফলকে উদ্দেশ করিয়া মনের অশান্তির সহিত যে দান, তাহাই রাজস-দান ॥ ২১ ॥

**সুঃ অনুঃ**—তামস দানের বিষয় বলিতেছেন— 'অদেশে" ইত্যাদি। অদেশে—অপবিত্র স্থানে, অকালে—অশৌচাদি সময়ে, অপাত্রে—চৌর-লম্পটাদিকে যে দান করা হয়, আবার সেই দেশ, কাল ও পাত্রের উপস্থিতিতেও অসংকৃত—পাদ-প্রক্ষালনাদি সংকার না করিয়া অবজ্ঞাত —পাত্রের প্রতি ঘৃণাদিযুক্ত যে দান, তাহাকে তামস দান বলা হয় ॥২২॥

**মূঃ অনুঃ**—প্রত্যুপকারের আশায়, অথবা পুণ্যাদি ফল-কামনায়—তাহাও আবার অতিশয় মনঃকষ্টের সহিত যাহা দান করা হয়, তাহা রাজসিক দান বলিয়া কথিত ॥ ২১ ॥

**ওঁ তৎ সদিতি নির্দ্দেশো ব্রহ্মণস্ত্রিবিধঃ স্মৃতঃ।**
**ব্রাহ্মণাস্তেন বেদাশ্চ যজ্ঞাশ্চ বিহিতাঃ পুরা ॥ ২৩॥**
**তস্মাদোমিত্যুদাহৃত্য যজ্ঞদানতপঃক্রিয়াঃ।**
**প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ সততং ব্রহ্মবাদিনাম্ ॥ ২৪ ॥**

---

ব্রহ্মণঃ ( পরব্রহ্মের ) ওঁ তৎ সৎ ইতি ( ওঁ তৎ সৎ এই ) ত্রিবিধঃ ( তিন প্রকার ) নির্দ্দেশঃ ( শব্দ বা নাম ) স্মৃতঃ ( কথিত আছে )। তেন (সেই নামত্রয়ের দ্বারা) পুরা ( পুরাকালে ) ব্রাহ্মণাঃ ( ব্রাহ্মণ ) বেদাঃ চ ( বেদসকল ) যজ্ঞাঃ চ ( ও যজ্ঞসকলকে ) [ ব্রহ্মা ] বিহিতাঃ ( সৃষ্টি করিয়াছেন ) ॥ ২৩ ॥

তস্মাৎ (অতএব) ব্রহ্মবাদিনাং (বেদবাদিগণের ) বিধানোক্তাঃ ( শাস্ত্রোক্ত) যজ্ঞদান-তপঃক্রিয়াঃ ( যজ্ঞ, দান ও তপস্যার অনুষ্ঠান ) সততং ( সর্ব্বদা ) ওঁ ইতি ( ওঁ এই নাম ) উদাহৃত্য ( উচ্চারণ-পূর্ব্বক ) প্রবর্ত্তন্তে ( সম্পাদিত হয় ) ॥ ২৪ ॥

---

**শ্রীধরঃ**—নন্বেবং বিচার্য্যমাণে সর্ব্বমপি যজ্ঞতপোদানাদি রাজস-তামসপ্রায়মেবেতি ব্যর্থো যজ্ঞাদিপ্রয়াস ইত্যাশঙ্ক্য তথাবিধস্যাপি সাত্ত্বিকত্বোপপাদনপ্রকারং দর্শয়িতুমাহ—ওমিতি। ওঁ তৎ সদিতি ত্রিবিধো ব্রহ্মণঃ পরমাত্মনো নির্দ্দেশো নাম্না ব্যপদেশঃ স্মৃতঃ শিষ্টৈঃ ; তত্র তাবদো-মিতি "ত্রিবৃদ্ব্রহ্ম" ইত্যাদিশ্রুতিপ্রসিদ্ধত্বাৎ ওমিতি ব্রহ্মণো নাম ; জগৎ-কারণত্বেন অতিপ্রসিদ্ধত্বাদবিদুষাং পরোক্ষত্বাচ্চ তচ্ছব্দোঽপি ব্রহ্মণো নাম ; পরমার্থসত্ত্বসাধুত্বপ্রশস্তত্বাদিভিঃ সচ্ছব্দোঽপি ব্রহ্মণো নাম "সদেব সৌম্যেদমগ্র আসীৎ" ইত্যাদি শ্রুতেঃ। অয়ং ত্রিবিধোঽপি নামনির্দ্দেশো বিগুণমপি সগুণং কর্ত্তুং সমর্থ ইত্যাশয়েন স্তৌতি—তেন ত্রিবিধেন ব্রহ্মণো নির্দ্দেশেন ব্রাহ্মণাশ্চ বেদাশ্চ যজ্ঞাশ্চ পুরা সৃষ্টাদৌ বিহিতা বিধাত্রা নির্ম্মিতাঃ সগুণী কৃতা ইতি বা, যদ্বা, যস্যায়ং ত্রিবিধো নির্দ্দেশস্তেন পরমাত্মনা ব্রাহ্মণাদয়ঃ পবিত্রতমাঃ সৃষ্টাশ্চ তস্মাত্তস্যায়ং ত্রিবিধো নির্দ্দেশোঽতিপ্রশস্ত ইত্যর্থঃ ॥ ২৩ ॥

**শ্রীধরঃ**—ইদানীং প্রত্যেকমোঙ্কারাদীনাং প্রাশস্ত্যং দর্শয়িষ্যন্নোঙ্কারস্য তদেবাহ—তস্মাদিতি। যস্মাদেবং ব্রহ্মণো নির্দ্দেশঃ প্রশস্তস্তস্মাদোমিত্যুদাহৃত্য তদুচ্চার্য্য কৃত্বা বেদবাদিনাং যজ্ঞাদ্যাঃ শাস্ত্রোক্তাশ্চ ক্রিয়াঃ সততং সর্ব্বদা অঙ্গবৈকল্যেঽপি প্রকর্ষেণ বর্ত্তন্তে সগুণা ভবন্তীত্যর্থঃ ॥ ২৪ ॥

---

**স্বঃ অনুঃ**—যদি বল, এইরূপ বিচার করিলে সমস্ত যজ্ঞ, তপ ও দানাদি প্রায়ই রাজস ও তামস হইয়া যায়, অতএব যজ্ঞাদির যত্ন বৃথা ; ইহা আশঙ্কা করিয়া সেইপ্রকার যজ্ঞাদিরও সাত্ত্বিকতাসম্পাদনের উপায় দেখাইতে বলিতেছেন—'ওম্' ইত্যাদি। ওঁ, তৎ, সৎ,—এই তিনপ্রকার পরমাত্মার নামদ্বারা নির্দ্দেশ, সাধুগণ স্মরণ করিয়া থাকেন ; তন্মধ্যে 'ওম্' শব্দ 'ত্রিবিদ্‌ব্রহ্ম' ইত্যাদি শ্রুতি-মন্ত্রে প্রসিদ্ধ থাকায়, উহা ব্রহ্মের নাম ; জগৎকারণরূপে অতি প্রসিদ্ধ ও অপণ্ডিতগণের প্রত্যক্ষ নহে বলিয়া 'তৎ' শব্দেও ব্রহ্মেরই নাম ; "হে সৌম্য ! পূর্ব্বে একমাত্র সৎই ছিলেন" ইত্যাদি শ্রুতি-মন্ত্রানুসারে পরম প্রয়োজন, সত্তা, সাধুতা ও শ্রেষ্ঠতা প্রভৃতি হেতু 'সৎ' শব্দও ব্রহ্মেরই নাম। এই তিনপ্রকার নামদ্বারা নির্দ্দেশ গুণহীনকে সগুণ করিতে সমর্থ, এই অভিপ্রায়ে প্রশংসা করিতেছেন। বিধাতা সেই তিনপ্রকার ব্রহ্মের নির্দ্দেশদ্বারা সৃষ্টির প্রারম্ভে ব্রাহ্মণ, বেদ ও যজ্ঞ সৃষ্টি করিয়াছিলেন, অথবা গুণযুক্ত করিয়াছিলেন ; অথবা, যাঁহার এই তিনপ্রকার নির্দ্দেশ, সেই পরমাত্মকর্ত্তৃক ব্রাহ্মণাদি পবিত্রতম হইয়া সৃষ্ট হইয়াছে ; অতএব তাঁহার এই ত্রিবিধ নির্দ্দেশ অতিশ্রেষ্ঠ ॥ ২৩ ॥

**স্বঃ অনুঃ**—এক্ষণে ওঙ্কারাদি প্রত্যেকের শ্রেষ্ঠতা দেখাইয়া কেবল ওঙ্কারের উৎকৃষ্টতাই বলিলেন—"তস্মাৎ" ইত্যাদি। যেহেতু ব্রহ্মের এই

---

**মূঃ অনুঃ**—অস্থানে বা কুস্থানে, অকালে ও অপাত্রে সৎকারহীন ও অবজ্ঞাত যে দান, তাহা তামসিক বলিয়া কথিত ॥ ২২ ॥

**তদিত্যনভিসন্ধায় ফলং যজ্ঞতপঃক্রিয়াঃ।**
**দানক্রিয়াশ্চ বিবিধাঃ ক্রিয়ন্তে মোক্ষকাঙ্ক্ষিভিঃ ॥ ২৫ ॥**

মোক্ষকাঙ্ক্ষিভিঃ (মোক্ষকামিগণ) ফলং (কর্ম্মের ফল) অনভিসন্ধায় (কামনা না করিয়া) তৎ ইতি (তৎ এই নাম) [উচ্চারণপূর্ব্বক] বিবিধাঃ (বিবিধ) যজ্ঞতপঃক্রিয়াঃ (যজ্ঞ ও তপস্যার অনুষ্ঠান) দানক্রিয়াঃ চ (ও দান কার্য্য) ক্রিয়ন্তে (সমাধান করিয়া থাকেন) ॥ ২৫ ॥

**শ্রীধরঃ**—দ্বিতীয়ং নাম স্তৌতি—তদিতি। উদাহৃত্যেতি পূর্ব্বস্যানুষঙ্গঃ। তদিত্যুদাহৃত্য উচ্চার্য্য শুদ্ধচিত্তৈর্ম্মোক্ষকাঙ্ক্ষিভিঃ পুরুষৈঃ ফলাভিসন্ধিমকৃত্বা যজ্ঞাদ্যাঃ ক্রিয়াঃ ক্রিয়ন্তে, অতশ্চিত্তশোধনদ্বারা ফলসঙ্কল্পত্যজনেন মুমুক্ষুত্ব-সম্পাদকত্বাত্তচ্ছব্দনির্দ্দেশঃ প্রশস্ত ইত্যর্থঃ ॥ ২৫ ॥

রূপ নির্দ্দেশ শ্রেষ্ঠ, অতএব 'ওম্' শব্দ 'উদাহৃত্য'—উচ্চারণ করিয়া বৈদিকদিগের সম্পাদিত যজ্ঞাদি শাস্ত্রোক্ত ব্যাপার সর্ব্বদা অঙ্গহীন হইলেও উৎকৃষ্টরূপে থাকে—সগুণ (সফল বা উপকারক) হয় ॥ ২৪ ॥ (সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—আরও দ্বিতীয় নামের প্রশংসা করিতেছেন—'তদ্" ইত্যাদি। পূর্ব্ব শ্লোকের 'উচ্চারণ-পূর্ব্বক' শব্দের সহিত সম্পর্কিত ; "তৎ"

**মূঃ অনুঃ**—[সকল কর্ম্ম ও যজ্ঞাদির নির্দ্দোষতা ও সাত্ত্বিকতা প্রতিপাদনের উপায় বলিতেছেন—] পরব্রহ্ম বা ভগবানের ওঁ তৎ সৎ—এই তিনটী বাচক (নাম) শাস্ত্রে কথিত আছে। পুরাকালে ব্রহ্মা এই তিনের সাহায্যে ব্রাহ্মণ, বেদ ও যজ্ঞ সৃষ্টি করিয়াছিলেন ॥ ২৩ ॥

**মূঃ অনুঃ**—[ওঙ্কারাদি নামত্রয়ের মহিমা ক্রমশঃ পরিদর্শন করিতেছেন—] অতএব বেদবাদিগণের শাস্ত্রোক্ত যজ্ঞ, দান, তপঃকার্য্যাদি সর্ব্বদা ওঁ এই নাম উচ্চারণ-পূর্ব্বক অনুষ্ঠিত হইয়া থাকে ॥ ২৪ ॥

**সদ্ভাবে সাধুভাবে চ সদিত্যেতৎ প্রযুজ্যতে।**
**প্রশস্তে কর্ম্মণি তথা সচ্ছব্দঃ পার্থ যুজ্যতে॥ ২৬॥**

---

হে পার্থ ! সদ্ভাবে ( সদ্ভাবে ) সাধুভাবে চ (ও সাধুভাবে) সৎ ইতি এতৎ (সৎ এই নাম ) প্রযুজ্যতে ( প্রযুক্ত হয় ) ; তথা ( তদ্রূপ ) প্রশস্তে ( মাঙ্গলিক ) কর্ম্মণি ( কর্ম্মে ) সচ্ছব্দঃ ( সৎ-শব্দের ) যুজ্যতে ( প্রয়োগ হয় ) ॥ ২৬ ॥

---

**শ্রীধরঃ**—সচ্ছব্দস্য প্রাশস্ত্যমাহ—সদ্ভাব ইতি দ্বাভ্যাম্। সদ্ভাবে অস্তিত্বে দেবদত্তস্য পুত্রাদিকমস্তীত্যস্মিন্নর্থে সাধুভাবে চ সাধুত্বে দেবদত্তস্য পুত্রাদি শ্রেষ্ঠমিত্যস্মিন্নর্থে সদিত্যেতৎ পদং প্রযুজ্যতে ; প্রশস্তে মাঙ্গলিকে বিবাহাদিকর্ম্মণি চ সদিদং কর্ম্মেতি সচ্ছব্দো যুজ্যতে সঙ্গচ্ছত ইতি বা ॥২৬॥

---

ইহা উচ্চারণ করিয়া শুদ্ধচিত্ত মোক্ষাভিলাষী পুরুষগণ ফলের আশা না করিয়া যজ্ঞাদি ক্রিয়া সম্পাদন করেন। অতএব চিত্তে শোধন দ্বারা, ফলের বাসনা-ত্যাগ-হেতু, মোক্ষপ্রদানকারক বলিয়া 'তৎ' শব্দের নির্দ্দেশ উৎকৃষ্ট ॥ ২৫ ॥ ( স্বঃ অনুঃ )

**স্বঃ অনুঃ**—'সৎ' শব্দের অত্যুৎকর্ষ বলিতেছেন—"সদ্ভাবে" ইত্যাদি দুই শ্লোকে। সদ্ভাব—অস্তিত্ব, যথা—দেবদত্তের পুত্রাদি আছে এই অর্থে, সাধুভাব—শ্রেষ্ঠতা, যথা—দেবদত্তের পুত্রাদি শ্রেষ্ঠ, এই দুই অর্থে 'সৎ' এই শব্দটী ব্যবহৃত হয় ; মাঙ্গলিক বিবাহাদি কর্ম্মেও 'এই কর্ম্মটী সৎ', এইরূপে 'সৎ' শব্দ প্রযুক্ত হয় ;—এস্থলে 'সৎ' শব্দ সঙ্গতই হয় ॥ ২৬ ॥

---

**মূঃ অনুঃ**—মোক্ষকামিগণ কর্ম্মের ফলাভিসন্ধিরহিত হইয়া 'সৎ' এই নাম উচ্চারণপূর্ব্বক নানাবিধ যজ্ঞ, তপস্যা ও দানকার্য্য সম্পাদন করিয়া থাকেন ॥ ২৫ ॥

**যজ্ঞে তপসি দানে চ স্থিতিঃ সদিতি চোচ্যতে।**
**কর্ম্ম চৈব তদর্থীয়ং সদিত্যেবাভিধীয়তে ॥ ২৭ ॥**

যজ্ঞে তপসি (তপস্থায়) দানে চ (ও দান-কার্য্যে) স্থিতিঃ চ (প্রকৃত ও নিত্যতাৎপর্য্য উদ্দেশ-পূর্ব্বক অনুষ্ঠানকেও ) সৎ ইতি ( সৎ ) উচ্যতে ( বলা হয়) ; তদর্থীয়ং ( ভগবৎ-প্রীতির উদ্দেশ্যে অনুষ্ঠিত ) কর্ম্ম চ এব ( কর্ম্মও ) সৎ ইতি ( সৎ এই শব্দে ) অভিধীয়তে এব ( নির্দ্দিষ্ট হইয়া থাকে ) ॥ ২৭ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ, যজ্ঞ ইতি। যজ্ঞাদিষু স্থিতিস্তাৎপর্য্যেণাবস্থানম্, তদপি সদিত্যুচ্যতে। যস্ত চেদং নামত্রয়ম্, স এব পরমাত্মা অর্থঃ ফলং যস্ত, তত্তদর্থং কর্ম্ম পূজোপহার-গৃহাঙ্গনপরিমার্জ্জনোপলেপন-রঙ্গমাঙ্গলিকাদি-ক্রিয়া, তৎসিদ্ধয়ে যদন্যৎ কর্ম্ম ক্রিয়তে উদ্যান-শালিক্ষেত্র-ধনার্জ্জনাদি-বিষয়ম্, তৎকর্ম্ম তদর্থীয়ং তচ্চাতিব্যবহিতমপি সদিত্যেবাভিধীয়তে। যস্মাদেবমতিপ্রশস্তমেতন্নামত্রয়ম্, তস্মাদেতৎ সর্ব্বকর্ম্মসাদ্গুণ্যার্থং সংকীর্ত্তয়েদিতি তাৎপর্য্যার্থঃ। অত্র চার্থবাদানুপপত্ত্যা বিধিঃ কল্প্যতে, "বিধেয়ং স্তূয়তে বস্ত" ইতি ন্যায়াৎ ; অপরে তু "প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ ক্রিয়ন্তে মোক্ষকাঙ্ক্ষিভিঃ" ইত্যাদি-বর্ত্তমানোপদেশঃ 'সমিধো যজতি' ইত্যাদি-বদ্বিধিতয়া পরিণমনীয় ইত্যাহুস্তত্তু 'সদ্ভাবে সাধুভাবে চ' ইত্যাদিষু প্রাপ্তার্থত্বান্ন সঙ্গচ্ছত ইতি পূর্ব্বোক্তক্রমেণ বিধিকল্পনৈব জ্যায়সী ॥ ২৭ ॥

**স্বঃ অনুঃ**—আরও "যজ্ঞে" ইত্যাদি। যজ্ঞাদিতে যে একান্তভাবে অবস্থিতি, তাহাও 'সৎ' বলিয়া কথিত হয়। এই নামত্রয় যাঁহার, সেই পরমাত্মাই যাহার ফল, তাদৃশ তদর্থীয় কর্ম্ম,—যথা পূজোপহার গৃহের আঙ্গিনাদির মার্জ্জন, লেপন, রঙ্গ-নির্ম্মাণ, মাঙ্গলিক কার্য্যাদি এবং তাহার

**মূঃ অনুঃ**—হে পার্থ! সদ্ভাবে ও সাধুভাবে 'সৎ' এই নামের প্রয়োগ হয়। তদ্রূপ প্রশস্ত অর্থাৎ শুভ কর্ম্মেও 'সৎ' শব্দ প্রযুক্ত হয় ॥ ২৬ ॥

**অশ্রদ্ধয়া হুতং দত্তং তপস্তপ্তং কৃতঞ্চ যৎ।**
**অসদিত্যুচ্যতে পার্থ ন চ তৎ প্রেত্য নো ইহ ॥ ২৮ ॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্ম-পর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে শ্রদ্ধাত্রয়বিভাগযোগো নাম সপ্তদশোঽধ্যায়ঃ ॥

হে পার্থ ! অশ্রদ্ধয়া ( অশ্রদ্ধাপূর্ব্বক ) যৎ ( যাহা) হুতং (হোম করা হয় ), [ যাহা] দত্তং ( দান করা হয় ), [ যে ] তপঃ ( তপস্যা ) তপ্তম্ ( আচরণ করা হয় ), [ যে কর্ম্ম ] কৃতং ( অনুষ্ঠিত হয় ) ,[ তৎসমস্তই ] অসৎ ইতি ( অসৎ বলিয়া ) উচ্যতে ( কথিত ) ; তৎ ( সেই সমস্ত ) ন ইহ ( কি এই সংসারে ) নো চ প্রেত্য ( কি পরলোকে ) [ ফলপ্রদ হয় না ] ॥ ২৮ ॥

সিদ্ধির জন্য অপর যে যে কর্ম্ম করা যায়,—যেমন উদ্যান, ধান্যক্ষেত্র, ধনার্জ্জন প্রভৃতি ;—এই সমস্ত কর্ম্ম তদর্থীয়, তাহা অত্যন্ত ব্যবধানযুক্ত হইলেও সং শব্দে অভিহিত হয়। যেহেতু এই নামত্রয় অতিপ্রশস্ত, অতএব সকল কর্ম্মকে সদ্‌গুণে পরিণত করিতে সংকীর্ত্তন করা কর্ত্তব্য,—ইহাই তাৎপর্য্য। এখানে অর্থবাদের অসঙ্গতি-হেতু বিধি কল্পিত হইতেছে ; কারণ, 'কর্ত্তব্য বিষয়ের গুণকীর্ত্তন করা উচিত'—এই ন্যায় আছে ; অপর কেহ কেহ বলেন—"বিধানে কথিত বিষয়-সমূহ প্রবৃত্ত হয় ; মোক্ষাভিলাষী পুরুষগণ তাহা অনুষ্ঠান করেন," ইত্যাদি বাক্যে বর্ত্তমানকালের উপদেশ "সমিধ্ সমূহ দ্বারা যজ্ঞ করিবে" ইত্যাদি বাক্যের ন্যায় বিধিরূপে পরিণত করিতে হইবে ; পরন্তু তাহা এই 'সদ্ভাবে সাধুভাবে চ' ইত্যাদি শ্লোকেই যখন পাওয়া যাইতেছে, তখন উহা সঙ্গত নহে ; অতএব পূর্ব্ব-লিখিত উপায়ে বিধির কল্পনা অধিকতর উত্তম ॥২৭॥

**শ্রীধরঃ**—ইদানীং সর্ব্বকর্ম্মসু শ্রদ্ধয়ৈব প্রবৃত্ত্যর্থমশ্রদ্ধয়া কৃতং সর্ব্বং নিন্দতি—অশ্রদ্ধয়েতি। অশ্রদ্ধয়া হুতং হবনং দত্তং দানং তপস্তপ্তং নির্ব্বর্ত্তিতং যচ্চান্যদপি কৃতং কর্ম্ম, তৎ সর্ব্বমসদিত্যুচ্যতে ; যতস্তৎ প্রেত্য লোকান্তরে ন ফলতি বিগুণত্বাৎ নো ইহ ন চাস্মিন্ লোকে ফলতি অযশস্করত্বাৎ ॥২৮॥

রজস্তমোময়ীং ত্যক্ত্বা শ্রদ্ধাং সত্ত্বময়ীং শ্রিতঃ।
তত্ত্বজ্ঞানেঽধিকারী স্যাদিতি সপ্তদশে স্থিতম্ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায়াং স্বামিকৃতটীকায়াং সুবোধিন্যাং শ্রদ্ধাত্রয়-বিভাগযোগো নাম সপ্তদশোঽধ্যায়ঃ।

---

**স্বঃ অনুঃ**—এক্ষণে প্রত্যেক কর্ম্মে শ্রদ্ধা-পূর্ব্বক প্রবৃত্তির নিমিত্ত অশ্রদ্ধায় অনুষ্ঠিত কর্ম্মগুলির নিন্দা করিতেছেন—“অশ্রদ্ধয়া” ইত্যাদি। শ্রদ্ধা-বিহীন হইয়া যে হোম, দান, তপস্যা কৃত হয় এবং অন্য যাহা কিছু কর্ম্ম করা যায়, সে সমস্তই অসৎ বলিয়া কথিত হয় ; কারণ, তাহা গুণ-হীন বা অপকারক বলিয়া লোকান্তরে ফল দান করে না, অথবা ইহলোকেও অকীর্ত্তির জনক বলিয়া ফলদান করে না ॥ ২৮ ॥

রজোযুক্তা ও তমোময়ী শ্রদ্ধা ত্যাগ করিয়া সাত্ত্বিক শ্রদ্ধার আশ্রয়-কারীই তত্ত্বজ্ঞানে অধিকার পান,—ইহাই সপ্তদশ অধ্যায়ের তাৎপর্য্য।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীধরস্বামিকৃত-টীকা ‘সুবোধিনী’তে শ্রদ্ধাত্রয়বিভাগযোগ-নামক সপ্তদশ অধ্যায়।

---

**মূঃ অনুঃ**—যজ্ঞ, তপস্যা ও দান-কার্য্যের বাস্তব ও নিত্য তাৎপর্য্য নির্দ্ধারণপূর্ব্বক অনুষ্ঠানেও সৎ-শব্দ প্রযুক্ত হয়। ভাগবতীয় কর্ম্মকেও সৎই বলা হয় ॥ ২৭ ॥

**মূঃ অনুঃ**—হে পার্থ ! অশ্রদ্ধার সহিত যে হোম, দান, তপস্যা ও কর্ম্ম অনুষ্ঠিত হয়, তাহা অসৎ বলিয়া কথিত হয়। তাহা কি ইহলোকে, কি পরলোকে ফলপ্রদ হয় না ॥ ২৮ ॥

ইতি শ্রীব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোকনিবদ্ধস্মৃতি-
গ্রন্থে ভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায় যোগশাস্ত্রে
শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে 'শ্রদ্ধাত্রয়বিভাগযোগ' নামক সপ্তদশ অধ্যায়।

---

## কতিপয় তথ্য

**সত্ত্বানুরূপা শ্রদ্ধা**—সত্ত্ব—সত্ত্বগুণ ইহা রজস্তমোগুণের উপলক্ষক ; অতএব সত্ত্বানুরূপ—সত্ত্বাদিগুণত্রয়ানুরূপ ( শ্রীধর )। সত্ত্ব—অন্তঃকরণ, চিত্ত ; অতএব সত্ত্বানুরূপ-অন্তঃকরণের বা চিত্তবৃত্তির অনুরূপ ; সেই অন্তঃকরণ বা চিত্ত ত্রিবিধ—সাত্ত্বিক, রাজসিক ও তামসিক ( রামানুজ, মধ্ব, চক্রবর্ত্তী, বলদেব )।

**ওঁ তৎ সৎ**—এই তিনটী পরব্রহ্মের নাম। জগৎ তাঁহাতে **ওত**, এবং তিনি জগতে **ওত**—এই দুই নিমিত্ত "ওঁ" ভগবানের বাচক। তিনি, বেদৈকবেদ্য এবং তাঁহাতে কোন উপচার বা গৌণ নির্দ্দেশ হয় না বলিয়া "তৎ" ভগবানের বাচক। তিনি সর্ব্বমঙ্গলযুক্ত ও সর্ব্ব-অমঙ্গলরহিত বলিয়া "সৎ" তাঁহার বাচক। ( শ্রীমধ্ব )

"ওঁ"—ইহা ব্রহ্মের এক বাচক পদ বা নাম ; "তৎ" ইহা ব্রহ্মের দ্বিতীয় নাম ; "সৎ" ইহা তৃতীয় নাম। ইহারা অন্যান্য বিষ্ণুনামের ( ভগবন্নামের ) উপলক্ষণ-মাত্র। নামের এমনই প্রভাব যে, তাহার দ্বারা সকল কর্ম্মের অঙ্গবৈগুণ্য ও ফলবৈগুণ্য বিদূরিত হইয়া যায়। ( বলদেব)

'ওঁ'—এই নাম সর্ব্ব শ্রুতিতে প্রসিদ্ধ ; জগতের কারণরূপে ও অতন্নিরসন-দ্বারা প্রসিদ্ধ বলিয়া "তৎ" এই নাম ; সর্ব্ব আদি বা সর্ব্ব কারণ-কারণ বলিয়া সৎ এই নাম। ( শ্রীধর, চক্রবর্ত্তী )

**সদ্ভাব**—অস্তিত্ব ( শ্রীধর ), বিদ্যমানতা ( রামানুজ ), ব্রহ্মত্ব ( চক্রবর্ত্তী, বলদেব ) ; শ্রীগোবিন্দভক্ত, দেবতা ও ব্রাহ্মণ, ত্রিবিধ পুরুষাবতার বা নারায়ণাবতার, শ্রীবাসুদেব ও তদীয় ধাম বৃন্দাবন ও সদ্‌গুরু ( শ্রীগোপাল ভট্টগোস্বামী ) ।

**সাধুভাব**—সাধুত্ব ( শ্রীধর ), কল্যাণভাব ( রামানুজ ), ব্রহ্মবাদিত্ব ( চক্রবর্ত্তী ), ব্রহ্মজ্ঞত্ব ( বলদেব ) । শ্রীভগবানের নাম, মন্ত্র গুণ, কর্ম্ম, লীলা, ভগবদ্ধর্ম্ম-প্রতিপাদক শাস্ত্র-সকল, সাধুসঙ্গ, শ্রবণাদি ভক্তি ও ভক্ত্যঙ্গ ( শ্রীলগোপাল-ভট্ট ) ।

**প্রশস্ত কর্ম্ম**—বিবাহাদি মাঙ্গলিক কর্ম্ম (শ্রীধর, বলদেব) ; লৌকিক কল্যাণময় কর্ম্ম ( রামানুজ ) ; সাত্ত্বিক কর্ম্ম, ভগবৎসেবাদি কর্ম্ম, গুরু-বৈষ্ণবের সর্ব্ববিধ-সেবা, শ্রীগোবিন্দের যাত্রা-মহোৎসব-নামকীর্ত্তন-সংকীর্ত্তনাদি ( শ্রীলগোপাল ভট্ট গোস্বামী ) ।

**তদর্থী কর্ম্ম**—পরমাত্মাকে ফলরূপে লক্ষ্য করিয়া অনুষ্ঠিত যাবতীয় কর্ম্ম ; যথা—পূজা-গৃহাঙ্গনাদির পরিমার্জ্জন প্রভৃতি কার্য্য এবং এই কার্য্যের সৌকর্য্যার্থ অপর কর্ম্ম (শ্রীধর, চক্রবর্ত্তী, বলদেব, ভট্ট গোস্বামী) ; ত্রিবর্ণের হিতকর যজ্ঞদানাদি কর্ম্ম ( রামানুজ ) ।

---

# পরিপ্রশ্নমালা

১। লোকের স্বভাব-বৈশিষ্ট্যের হেতু কি ? ( গী: ১৭।৩ )

২। সাত্ত্বিক, রাজস ও তামস লোকের উপাস্য-তারতম্য কি ? ( গী: ১৭।৪ )

৩। একান্ত অসুরগণের উপাসনা-প্রকার কিরূপ ? ( গী: ১৭।৫-৬ )

৪। সাত্ত্বিক আহার কি ? ( গী: ১৭।৮ )

৫। রাজস আহার কি ? ( গী: ১৭।৯ )

৬। তামস আহার কি ? ( গী: ১৭।১০ )

৭। গুণভেদে ত্রিবিধ যজ্ঞ কি ? ( ১৭।১১-১৩ )

৮। শারীর, মানস ও বাঙ্ময় তপস্যা কি ? ( গী: ১৭।১৪-১৬ )

৯। সাত্ত্বিক তপস্যা কি ? ( গী: ১৭।১৭ )

১০। রাজস তপস্যা কি ? ( গী: ১৭।১৮ )

১১। তামস তপস্যা কি ? ( গী: ১৭।১৯ )

১২। ত্রিবিধ দান কিরূপ ? ( গী: ১৭।২০-২২ )

১৩। ব্রহ্মের নির্দ্দেশক ত্রিবিধ পদ কি ? ( গী: ১৭।২৩ )

১৪। সেই ত্রিবিধ নাম বা পদের প্রয়োগ-বৈচিত্র্য কিরূপ ? ( গী: ১৬।২৪-২৭ )

১৫। অশ্রদ্ধা-পূর্ব্বক অনুষ্ঠিত কার্য্যের ফল কি ? ( গী: ১৭।২৮ )

# অষ্টাদশোঽধ্যায়ঃ

## মোক্ষযোগ

### কথাসার

এই অধ্যায়ে সন্ন্যাস ও ত্যাগের পার্থক্য প্রদর্শন পূর্ব্বক পরমার্থ-বিনির্ণয়প্রসঙ্গে সমগ্র গীতার সার-তত্ত্ব উপদিষ্ট হইয়াছে।

অর্জ্জুনের প্রশ্নের উত্তরে শ্রীভগবান্ সন্ন্যাস ও ত্যাগের বিভেদ সবিস্তারে প্রদর্শন করিয়াছেন। যজ্ঞ, দান ও তপস্যা—ইহারা চিত্তশুদ্ধি-কারক, অতএব কর্ত্তব্যই। তবে, ইহারা আসক্তি ও ফল-কামনা পরিত্যাগ পূর্ব্বকই বিধেয়—ইহাই শ্রীভগবানের সুনিশ্চিত অভিমত। ত্রিগুণাত্মিকা প্রকৃতির সত্ত্ব, রজঃ ও তমঃ—এই তিনগুণ জগতের সকল বস্তু ও ব্যাপারে অনুস্যূত। তদনুসারে ত্যাগও সাত্ত্বিক, রাজসিক তামসিক ভেদে ত্রিবিধ। নিত্যকর্ম্মের সন্ন্যাস উচিত নহে। দেহধারী জীবের পক্ষে সকল কর্ম্ম নিঃশেষে ত্যাগ করা সম্ভবপর নহে। অতএব কর্ম্মফলত্যাগীই বাস্তবিক ত্যাগী।

দেহ, ইন্দ্রিয়-সকল, অহঙ্কার, শারীরিক মানসিক বিবিধ উদ্যম ও দৈব এই পাঁচটিই সকল কর্ম্মের মূল কারণ। এরূপ স্থলে জীবকে 'কর্ত্তা' জ্ঞান ভ্রান্তি-মাত্র। জ্ঞান, জ্ঞেয় ও জ্ঞাতা—এই তিনটী কর্ম্ম-প্রবৃত্তির হেতু। কর্ত্তা, কর্ম্ম ও করণ—এই তিনটী কর্ম্মের আশ্রয়। জ্ঞান, কর্ত্তা, ও কর্ম্ম—ইহারা প্রত্যেকে গুণত্রয়-ভেদে তিন প্রকার। বুদ্ধি ও ধৃতি—এই দুইটীও ত্রিগুণভেদে ত্রিবিধ। তদ্রূপ সুখও ত্রিবিধ। প্রাকৃত সৃষ্টি-মধ্যে—কি এই পৃথিবীতে, কি স্বর্গে কি দেবগণ-মধ্যে—এমন কোন সত্তা নাই, যাহা প্রকৃতির এই তিনগুণ হইতে মুক্ত। সেই কারণে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র—চারি বর্ণেরই কর্ম্ম বিভাগ প্রকৃতির এই গুণত্রয়-দ্বারাই স্বাভাবিক-

ভাবে ব্যবস্থিত হইয়াছে। সর্ব্ববর্ণান্তর্গত জীব গুণবিহিত নিজ-নিজ স্বাভাবিক কর্ম্ম সুষ্ঠুরূপে সম্পাদন-দ্বারা জীব ও জগতের অন্তর্য্যামী ভগবানের তুষ্টি বিধান করিয়া জ্ঞান-লাভের অধিকারী হয়। জীবের স্বধর্ম্ম সদোষ হইলেও সর্ব্বতোভাবে শ্রেয়ঃ ; কারণ, স্বধর্ম্মানুষ্ঠানে কোন পাপের উদয় হয় না। অগ্নি ও ধূমের যেমন অবিচ্ছেদ্য সম্বন্ধ, তদ্রূপ গুণজাত জগতে সকল অনুষ্ঠানই অল্প-বিস্তর দোষসমাযুক্ত। অনাসক্ত, নিরহঙ্কার ও নিস্পৃহ ব্যক্তি তাদৃশ সদোষ কর্ম্ম অনুষ্ঠান করিয়াও সন্ন্যাস-দ্বারা পরম-সিদ্ধি-লাভের যোগ্যতা প্রাপ্ত হইতে পারে। সাত্ত্বিকবুদ্ধি, সংযতচিত্ত, বিষয়ত্যাগী, রাগদ্বেষহীন, নির্জ্জনসেবী, মিতাহারী, সংযত কায়মনোবাক্যে ভগবচ্চিন্তাপরায়ণ, বৈরাগ্যবান্, অহংকারাদিশূন্য, মমতা-রহিত সাধক শান্তিপরায়ণ হইয়া ব্রহ্মভাবোপলব্ধির যোগ্য হন। ব্রহ্মভাব-প্রাপ্ত ব্যক্তি ভগবানে পরা ভক্তি লাভ করেন। পরা ভক্তিদ্বারা ভগবানের পূর্ণ ও প্রকৃত স্বরূপ অবগত হইয়া যথাকালে নিত্য-লীলায় প্রবিষ্ট হন। অতএব দেখা যাইতেছে যে, নিত্যনৈমিত্তিক সকল কর্ম্ম করিয়াও ঐকান্তিক ভক্ত ভগবদনুগ্রহে শাশ্বত অব্যয় পদ প্রাপ্ত হন।

সকল জীব প্রকৃতি-নিয়ন্ত্রিত হইয়া অবশেষে নিজ-নিজ স্বাভাবিক কর্ম্মে প্রবৃত্ত হয়। ভগবান্ সর্ব্বজীব-হৃদয়ে অধিষ্ঠিত থাকিয়া সকলকে নিজ কর্ম্মানুরূপ পরিচালন করিতেছেন। সর্ব্বতোভাবে তাঁহার শরণ লইতে পারিলে জীব পরমশান্তি লাভ করিতে পারে। ইহা গুহ্যতর উপদেশ।

অর্জ্জুন শ্রীকৃষ্ণের অতি প্রিয়, তাই তিনি অর্জ্জুনকে আবার বলিলেন—"তুমি আমারই চিন্তাপরায়ণ, আমারই সেবাপরায়ণ, আমারই পূজন-পরায়ণ এবং আমারই প্রণতিপরায়ণ হও। তাহাতে আমাকে প্রাপ্ত হইবেই। ইহা তোমার নিকট আমার সত্য প্রতিজ্ঞা। সকল ধর্ম্ম

পরিত্যাগ করিয়া তুমি একমাত্র আমারই শরণাগত হও। আমি তোমাকে সকল পাপ হইতে মুক্ত করিব।" ইহা গুহ্যতম জ্ঞান।

অনন্তর গীতা-শ্রবণের অনধিকারী প্রদর্শনান্তর গীতা পাঠ ও শ্রবণের ফল কথিত হইয়াছে।

শ্রীভগবানের মুখে গীতোপদেশ শ্রবণ করিয়া অর্জ্জুনের সকল অজ্ঞান ও সংশয় দূর হইলে অর্জ্জুন শ্রীকৃষ্ণের আদেশ পালনার্থ প্রস্তুত হইলেন।

শ্রীব্যাসদেবের প্রসাদে সঞ্জয় এই কৃষ্ণার্জ্জুন-সংবাদ শ্রবণ করিয়া পুনঃ পুনঃ অতীব বিস্ময়ান্বিত ও পুলকিত হইয়া রাজা ধৃতরাষ্ট্রকে বলিলেন—"যেস্থানে যোগেশ্বর কৃষ্ণ, যেস্থানে ধনুর্দ্ধর পার্থ, সেস্থানেই শ্রী, বিজয়, সম্পদ্ ও ধ্রুবা নীতি বিরাজমান"—ইহাই আমার অভিমত।

**শিক্ষা**—"নিষ্কামভাবে কর্ম্মানুষ্ঠানদ্বারা ক্রমশঃ যে জ্ঞানপথ-লাভ হয়, তাহাই 'গুহ্য' উপদেশ; তৎসহ ধ্যানযোগকে সংযোগপূর্ব্বক ক্রমশঃ আত্মাবলোকনরূপ জ্ঞানানুষ্ঠানই 'গুহ্যতর' এবং শ্রীকৃষ্ণশরণাপত্তি-দ্বারা ভক্তিযোগের অনুষ্ঠানই 'সর্ব্বগুহ্যতম' উপদেশ।" (শ্রীল ভক্তিবিনোদ)। ভক্তিব্যতীত জ্ঞান-কর্ম্মাদি নিরর্থক। শ্রীকৃষ্ণশরণাগতিই সর্ব্বপ্রধান জৈব-ধর্ম্ম। ইহাই এই অধ্যায় অথবা সমগ্র গীতাশাস্ত্রের শিক্ষাসার।

---

অর্জ্জুন উবাচ—

**সন্ন্যাসস্য মহাবাহো তত্ত্বমিচ্ছামি বেদিতুম্।**
**ত্যাগস্য চ হৃষীকেশ পৃথক্ কেশিনিসূদন ॥ ১ ॥**

অর্জ্জুনঃ উবাচ (অর্জ্জুন বলিলেন—) হে হৃষীকেশ! হে কেশিনিসূদন! হে মহাবাহো! সন্ন্যাসস্য (সন্ন্যাসের) ত্যাগস্য চ (ও ত্যাগের) তত্ত্বং (স্বরূপ) পৃথক্ (পৃথগ্‌ভাবে) বেদিতুম্ (জানিতে) ইচ্ছামি (ইচ্ছা করি)॥ ১॥

ন্যাস-ত্যাগবিভাগেন সর্ব্বগীতার্থসংগ্রহম্।
স্পষ্টমষ্টাদশে প্রাহ পরমার্থ-বিনির্ণয়ে ॥

**শ্রীধরঃ**—অত্র চ, "সর্ব্বকর্ম্মাণি মনসা সংন্যস্যাস্তে সুখং বশী", "সংন্যাস-যোগযুক্তাত্মে"ত্যাদিষু কর্ম্মসংন্যাস উপদিষ্টস্তথা "ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গং নিত্যতৃপ্তো নিরাশ্রয়ঃ", "সর্ব্বকর্ম্মফলত্যাগং ততঃ কুরু যতাত্মবানি"ত্যাদিষু চ ফলমাত্রত্যাগেন কর্ম্মানুষ্ঠানমুপদিষ্টম্। ন চ পরস্পরবিরুদ্ধং সর্ব্বজ্ঞঃ পরমকারুণিকো ভগবানুপদিশেৎ; অতঃ কর্ম্ম-সন্ন্যাসস্য তদনুষ্ঠানস্য চাবিরোধপ্রকারং বুভুৎসুরর্জ্জুন উবাচ—সন্ন্যাসস্যেতি। ভো হৃষীকেশ! সর্ব্বেন্দ্রিয়নিয়ামক! হে কেশিনিসূদন! কেশিনাম্নো মহতো হয়াকৃতের্দৈত্যস্য যুদ্ধে মুখং ব্যাদায় ভক্ষিতুমিচ্ছতোঽত্যন্তং ব্যাত্তমুখে বামবাহুং প্রবেশ্য তৎক্ষণমেব বিবৃদ্ধেন তেনৈব বাহুনা কর্কটি-কাফলবত্তং বিদার্য্য নিসূদিতবান্, অতএব হে মহাবাহো! ইতি সম্বোধনং, সন্ন্যাসস্য ত্যাগস্য চ তত্ত্বং পৃথক্ বিবেকেন বেদিতুমিচ্ছামি ॥ ১ ॥

পরমার্থ-নির্ণয় নামক এই অষ্টাদশ অধ্যায়ে ভগবান্ সন্ন্যাস ও ত্যাগের বিভাগক্রমে সমগ্র গীতার তাৎপর্য্য একত্র স্পষ্টরূপে বলিয়াছেন।

**সুঃ অনুঃ**—এস্থলে "জিতেন্দ্রিয় দেহী মনে মনে সমুদয় কর্ম্ম পরিত্যাগ করিয়া নবদ্বার-বিশিষ্ট দেহপূরে সুখে অবস্থান করেন" (৫।১৩),

শ্রীভগবান্ উবাচ—

**কাম্যানাং কর্ম্মণাং ন্যাসং সন্ন্যাসং কবয়ো বিদুঃ।**
**সর্ব্বকর্ম্মফলত্যাগং প্রাহুস্ত্যাগং বিচক্ষণাঃ ॥ ২ ॥**

শ্রীভগবান্ উবাচ ( শ্রীভগবান্ বলিলেন—) বিচক্ষণাঃ ( নিপুণ ) কবয়ঃ (পণ্ডিতগণ) কাম্যানাং ( সকাম ) কর্ম্মণাং ( কর্ম্মের ) ন্যাসং ( ত্যাগকে ) সন্ন্যাসং ( সন্ন্যাস বলিয়া ) বিদুঃ ( জানেন ); সর্ব্বকর্ম্মফলত্যাগং ( নিত্য, নৈমিত্তিক, কাম্য—সকল প্রকার কর্ম্মের ফল-ত্যাগকে ) ত্যাগং ( ত্যাগ ) প্রাহুঃ ( বলিয়া থাকেন ) ॥ ২ ॥

"তুমি আমাতে কর্ম্মার্পণরূপ যোগে চিত্তযুক্ত হইয়া" (৯।২৮), এই বাক্য-গুলিতে কর্ম্মসংন্যাস উপদেশ করিয়াছেন ; সেইরূপ "কর্ম্মফলের আসক্তি ত্যাগ করিয়া সর্ব্বদা আত্মার অনুভূতিতেই তৃপ্ত থাকিয়া অন্য কোন বস্তুর আশ্রয় না লইয়া" (৪।২০), "একমাত্র আমারই শরণাপন্ন হইয়া সংযতচিত্তে সমস্ত কর্ম্মের ফল ত্যাগ কর" (১২।১১) ;—এই বাক্যগুলিতে ফল-মাত্র ত্যাগ করিয়া কর্ম্মের অনুষ্ঠান উপদিষ্ট হইয়াছে। সর্ব্বজ্ঞ পরম দয়ালু ভগবান্ পরস্পর বিরুদ্ধ বাক্যের উপদেশ দিতে পারেন না ; অতএব কর্ম্মত্যাগ ও কর্ম্মানুষ্ঠানের অবিরোধ বুঝিতে ইচ্ছা করিয়া অর্জ্জুন বলিতে-ছেন—"সন্ন্যাসস্য" ইত্যাদি। হে হৃষীকেশ! হে সকল-ইন্দ্রিয়ের নিয়মনকারিন্! হে কেশিনাশন! কেশি-নামক এক অশ্বাকৃতি দৈত্যের সহিত যুদ্ধকালে সে যখন মুখ ব্যাদান করিয়া কৃষ্ণকে ভক্ষণ করিতে ইচ্ছা করিল, তখন উহার অত্যন্ত প্রসারিত মুখ-গহ্বর-মধ্যে তিনি স্বীয় বাম বাহু প্রবেশ করাইয়া সেই বাহুকে এমন বৃদ্ধি করিলেন যে, তাহাতেই সে তৎক্ষণাৎ কাঁকুড়-ফলের ন্যায় বিদীর্ণ হইয়া গেল। এইরূপে তুমি তাহাকে বিনাশ করিয়াছিলে। অতএব হে মহাবাহো! সন্ন্যাসের ও ত্যাগের তত্ত্ব পৃথগ্ ভাবে বিচার-পূর্ব্বক জানিতে চাই ॥ ১ ॥ ( সুঃ অনুঃ )

শ্রীধরঃ—তত্রোত্তরং শ্রীভগবানুবাচ—কাম্যানামিতি। কাম্যানাং "পুত্রকামো যজেত," "স্বর্গকামো যজেতে"ত্যাদি-কামোপবন্ধেন বিহিতানাং কর্ম্মণাং ন্যাসং পরিত্যাগং সংন্যাসং কবয়ো বিদুঃ, সম্যক্‌ফলৈঃ সহ কর্ম্মণামপি ন্যাসং সংন্যাসং পণ্ডিতা জানন্তীত্যর্থঃ; সর্ব্বেষাং কাম্যানাং নিত্যনৈমিত্তিকানাং চ কর্ম্মণাং ফলমাত্রত্যাগং প্রাহুস্ত্যাগং বিচক্ষণা নিপুণাঃ ন তু স্বরূপতঃ কর্ম্মত্যাগম্। ননু নিত্যনৈমিত্তিকানাং ফলাশ্রবণাদবিদ্যমানস্য ফলস্য কথং ত্যাগঃ স্যাৎ,—নহি বন্ধ্যায়াঃ পুত্র-ত্যাগঃ সম্ভবতি? উচ্যতে—যদ্যপি স্বর্গকামঃ পশুকামঃ ইত্যাদিবৎ "অহরহঃ সন্ধ্যামুপাসীত", "যাবজ্জীবমগ্নিহোত্রং জুহোতী"ত্যাদিষু ফলবিশেষো ন শ্রূয়তে, তথাপ্যপুরুষার্থে ব্যাপারে প্রেক্ষাবন্তং প্রবর্ত্তয়ি-তুমশক্নুবন্ বিধি"র্বিশ্বজিতা যজেতে"ত্যাদিম্বিব সামান্যতঃ কিমপি ফলমাক্ষিপত্যেব; ন চাতীব গুরুমতঃ শ্রদ্ধয়া স্ব-সিদ্ধিরেব বিধেঃ প্রয়ো-জনং মন্তব্যং পুরুষপ্রবৃত্ত্যানুপপত্তের্দুষ্পরিহরত্বাৎ; শ্রূয়তে চ নিত্যাদা-বপি ফলং "সর্ব্ব এতে পুণ্যলোকা ভবন্তী"তি, "কর্ম্মণা পিতৃলোকঃ" ইতি, "ধর্ম্মেণ পাপমপনুদতী"ত্যাদিষু। তস্মাদ্ যুক্তমুক্তং "সর্ব্বকর্ম্মফল-ত্যাগং প্রাহুস্ত্যাগং বিচক্ষণাঃ" ইতি।

ননু ফলত্যাগে পুনরপি নিষ্ফলেষু কর্ম্মসু প্রবৃত্তিরেব ন স্যাৎ—তন্ন,—সর্ব্বেষাং কর্ম্মণাং সংযোগপৃথক্ত্বেন বিবিদিষার্থতয়া বিনিয়োগাৎ; তথা চ শ্রুতিঃ "তমেতমাত্মানং বেদানুবচনেন ব্রাহ্মণা বিবিদিষন্তি যজ্ঞেন দানেন

মূঃ অনুঃ—[ পূর্ব্বে গীতামধ্যে বিভিন্ন স্থানে কর্ম্মত্যাগ ও কর্ম্মফল-মাত্রত্যাগ উপদিষ্ট হইয়াছে। এইরূপ আপাত-বিরুদ্ধ উপদেশের সামঞ্জস্য বুঝিবার জন্য অর্জ্জুন জিজ্ঞাসা করিলেন—] হে হৃষীকেশ! হে কেশি-নিসূদন! হে মহাবাহো! আমি সন্ন্যাস ও ত্যাগের তত্ত্ব পৃথক্‌ভাবে জানিতে ইচ্ছা করি ॥ ১ ॥

তপসানাসকেনে"তি। ততশ্চ শ্রুতিপদোক্তং সর্ব্বং ফলং বন্ধকত্বেন ত্যক্ত্বা বিবিদিষার্থং সর্ব্বকর্ম্মানুষ্ঠানং ঘটত এব। বিবিদিষা চ নিত্যানিত্যবস্তুবিবেকেন নিবৃত্তদেহাদ্যভিমানতয়া বুদ্ধেঃ প্রত্যক্প্রবণতা; তাবৎপর্য্যন্তঞ্চ সত্ত্বশুদ্ধ্যর্থং জ্ঞানাবিরুদ্ধং যথোচিতমাবশ্যকং কর্ম্ম কুর্ব্বতস্তৎফলত্যাগ এব কর্ম্মত্যাগো নাম, ন স্বরূপেণ; তথা চ শ্রুতিঃ—"কুর্ব্বন্নেবেহ কর্ম্মাণি জিজীবিষেচ্ছতং সমাঃ" ইতি। ততঃ পরন্তু সর্ব্বকর্ম্মনিবৃত্তিঃ স্বত এব ভবতি; তদুক্তং নৈষ্কর্ম্ম্যসিদ্ধৌ—"প্রত্যক্প্রবণতাং বুদ্ধেঃ কর্ম্মাণ্যুৎপাদ্য শুদ্ধিতঃ। কৃতার্থান্যস্তমায়ান্তি প্রাবৃড়ন্তে ঘনা ইব॥" উক্তঞ্চ ভগবতা (৩।১৭) "যস্ত্বাত্মরতিরেব স্যাদি"ত্যাদি; বশিষ্ঠেন চোক্তম্—"ন কর্ম্মাণি ত্যজেদ্ যোগী কর্ম্মভিস্ত্যজ্যতে হ্যসাবি"তি। জ্ঞাননিষ্ঠাবিক্ষেপকত্বমালক্ষ্য ত্যজেদ্বা; তদুক্তং শ্রীভাগবতে,—"তাবৎ কর্ম্মাণি কুর্ব্বীত ন নির্ব্বিদ্যেত যাবতা। মৎকথাশ্রবণাদৌ বা শ্রদ্ধা যাবন্ন জায়তে॥" 'জ্ঞাননিষ্ঠো বিরক্তো বা মদ্ভক্তো বাহনপেক্ষকঃ। সলিঙ্গানাশ্রমাংস্ত্যক্ত্বা চরেদবিধিগোচরঃ॥" ইত্যাদি অলমতিপ্রসঙ্গেন, প্রকৃতমনুসরামঃ—অবিদুষঃ ফলত্যাগমাত্রমেব ত্যাগশব্দার্থো ন কর্ম্মত্যাগ ইতি॥ ২॥ (শ্রীধরঃ)

---

**সুঃ অনুঃ**—তাহাতে শ্রীভগবান্ উত্তর দিতেছেন—"কাম্যানাম্" ইত্যাদি, "পুত্রকাম পুরুষ যজ্ঞ করিবেন," "স্বর্গাকাঙ্ক্ষী নর যজ্ঞ করিবেন" ইত্যাদি অভিলাষ-পূরণের ইচ্ছায় কৃতকর্ম্মগুলি কাম্য কর্ম্মগুলির পরিত্যাগকে পণ্ডিতগণ 'সন্ন্যাস' বলিয়া জানেন অর্থাৎ ফলের সহিত কর্ম্মের পূর্ণরূপে সমর্পণকে পণ্ডিতেরা 'সন্ন্যাস' বলিয়া জানেন। সমস্ত কাম্য ও নিত্য-নৈমিত্তিক কর্ম্মের ফল-মাত্র ত্যাগকে নিপুণ মানবগণ 'ত্যাগ' বলিয়া থাকেন, কিন্তু সত্য-সত্যই কর্ম্মের অকরণরূপ ত্যাগকে 'ত্যাগ বলেন না। যদি বল, নিত্য ও নৈমিত্তিক কর্ম্মের ফল শ্রুত না হওয়ায়

কিরূপে অবিদ্যমান ফলত্যাগ সম্ভব ?—বন্ধ্যার পুত্রত্যাগ ত' কদাপি সম্ভব হয় না ? সে বিষয় বলা যাইতেছে—যদিও 'স্বর্গাভিলাষী' বা 'পশুকাম' ইত্যাদি বাক্যের ন্যায় "অহরহঃ সন্ধ্যার উপাসনা করিবে," "যাবজ্জীবন অগ্নিহোত্র-হোম সম্পাদন করিবে" ইত্যাদি বাক্য বিশেষ ফল শ্রুত হয় না, তাহা হইলেও পুরুষের অপ্রয়োজনীয় ব্যাপারে বুদ্ধিমান্ পুরুষকে প্রবর্ত্তিত করিতে না পারায় "বিশ্বজিৎ-যজ্ঞদ্বারা আরাধনা করা উচিত" ইত্যাদি বাক্যের ন্যায় বিধানগুলিও সাধারণতঃ কিছু কিছু ফল আকর্ষণ করিয়া থাকে। পুরুষের প্রবৃত্তির (নিয়োগের) অসঙ্গতি ত্যাগ করা দুঃসাধ্য হওয়ায় 'কেবল শ্রদ্ধা দ্বারা সিদ্ধি-লাভ' এইরূপে বিধির প্রয়োজন মনে করিবে না ; নিত্যকর্ম্মাদিতেও ফল বেদে শ্রবণ করা যায়, যথা—"ইহারা সকলে পবিত্র লোক প্রাপ্ত হয়," "কর্ম্মদ্বারা পিতৃলোক", "ধর্ম্ম-দ্বারা পাপের পরিহার করে" ইত্যাদি। অতএব ঠিকই বলা হইয়াছে—"বিচক্ষণ মানব সর্ব্বকর্ম্মের ফলত্যাগকে প্রকৃত ত্যাগ বলিয়া থাকেন।"

যদি বল, ফলত্যাগ-দ্বারা পুনরায় কি নিষ্ফল কর্ম্মে প্রবৃত্তি হইতে পারে না ? তাহা নহে ; কারণ, সকল কর্ম্মেরই সংযোগ ও বিয়োগরূপে আত্মাকে বুঝিবার জন্য নিয়োগ করা হইয়া থাকে ; এই বিষয়ে শ্রুতি-প্রমাণ, যথা—"ব্রাহ্মণগণ সেই এই আত্মাকে বেদাভ্যাস, যজ্ঞ, দান ও অনাসক্তি দ্বারা জানিতে ইচ্ছা করেন" ; অতএব শ্রুতিতে উক্ত সমস্ত ফলকে সংসারে বন্ধনজনকরূপে বুঝিয়া তাহাদের ত্যাগ-পূর্ব্বক আত্ম-জ্ঞানেচ্ছার নিমিত্ত সর্ব্বকর্ম্মের অনুষ্ঠানই যুক্তিযুক্ত। নিত্য ও অনিত্য বস্তুর বিচার-দ্বারা দেহাদিতে আত্মাভিমান নিবৃত্ত হইলে বুদ্ধির যে অন্তর্ম্মুখ প্রবৃত্তি, তাহাই 'বিবিদিষা' বা আত্মজ্ঞানেচ্ছা ; ততকাল পর্য্যন্ত সত্ত্বশুদ্ধির নিমিত্ত জ্ঞানের অবিরোধী উপযুক্ত প্রয়োজনীয় কর্ম্ম করিতে করিতে তাহার ফলের ত্যাগই 'কর্ম্মত্যাগ'; স্বরূপতঃ অনুষ্ঠানের ত্যাগকে কর্ম্মত্যাগ

**ত্যাজ্যং দোষবদিত্যেকে কর্ম্ম প্রাহুর্ম্মনীষিণঃ।**
**যজ্ঞদানতপঃকর্ম্ম ন ত্যাজ্যমিতি চাপরে ॥ ৩ ॥**

এতে ( কোন ) মনীষিণঃ (মনীষিগণ—সাংখ্যবাদিগণ) কর্ম্ম দোষবদ্ (কর্ম্ম হিংসাদি-দোষযুক্ত ) ইতি ( এই কারণে ) ত্যাজ্যং ( ত্যাজ্য ) প্রাহুঃ ( বলিয়া থাকেন ) ; অপরে ( মীমাংসক পণ্ডিতগণ ) যজ্ঞদানতপঃকর্ম্ম ( যজ্ঞ, দান, তপঃ প্রভৃতি শাস্ত্রোক্ত কর্ম্ম ) ন ত্যাজ্যম্ ( ত্যাজ্য নহে ) ইতি ( ইহা বলিয়া থাকেন ) ॥ ৩ ॥

---

বলা যায় না ; এই বিষয়ে শ্রুতি-প্রমাণ যথা—"ইহলোকে কর্ম্ম সম্পাদন করিতে করিতে শতবর্ষ জীবিত থাকিতে ইচ্ছা করিবে" ইত্যাদি। অতঃপর আপনা হইতেই সর্ব্বকর্ম্মের নিবৃত্তি হইবে ; নৈষ্কর্ম্ম্যসিদ্ধিতে উল্লিখিত আছে—"কর্ম্মসকল বর্ষাকালের পর মেঘের ন্যায় বুদ্ধির শুদ্ধি-দ্বারা অন্তর্ম্মুখতা-সম্পাদন-সহকারে কৃতার্থ হইয়া ত্যক্তভাব প্রাপ্ত হয়" ; ভগবান্‌ও বলিয়াছেন—"যিনি আত্মরতি" (৩।১৭) ইত্যাদি ; বশিষ্ঠ বলিয়াছেন—"যোগী কর্ম্মত্যাগ করিবেন না, কর্ম্মই তাহাকে ত্যাগ করিবে" ; অথবা, জ্ঞানে নিষ্ঠার ব্যাঘাতজনক বিচারেও কর্ম্মত্যাগ করা উচিত ; শ্রীভাগবতে কথিত আছে—"যেকাল পর্য্যন্ত কর্ম্মফলের ভোগে বিরক্তি না হয়, অথবা আমার কথা শ্রবণের শ্রদ্ধা না জন্মে, তৎকাল পর্য্যন্তই কর্ম্মসকলের অনুষ্ঠান কর্ত্তব্য" (ভাঃ ১১।২০।৯), "জ্ঞান-নিষ্ঠ, বিষয়ে অনাসক্ত বা নিরপেক্ষ মদীয় ভক্তগণ ত্রিদণ্ডাদি আশ্রম-চিহ্ন ও আশ্রমোচিত ধর্ম্মাদির প্রতি আসক্তি ত্যাগ করিয়া বিধি ও নিষেধের অতীত হইয়া বিচরণ করিবেন" (ভা ১১।১৮।২৮) ইত্যাদি। এই বিষয়ে অধিক বিস্তারের প্রয়োজন নাই ; এক্ষণে প্রস্তাবিত বিষয়ের অনুসরণ করি ; —অজ্ঞান-জনের পক্ষে ফলত্যাগমাত্রই 'ত্যাগ'-শব্দের অর্থ, কর্ম্মত্যাগ নহে ॥ ২ ॥
( সুঃ অনুঃ )

**শ্রীধরঃ**—এতদেব মতান্তরনিরাসেন দ্রঢ়ীকর্ত্তুং মতভেদং দর্শয়তি—ত্যাজ্যমিতি। দোষবদ্ধিংসাদিদোষবত্ত্বেন বন্ধকমিতি হেতোঃ সর্ব্বমপি কর্ম্মত্যাজ্যমিত্যেকে সাংখ্যাঃ প্রাহুর্ম্মনীষিণ ইতি। অয়মাশয়ঃ ভাবঃ—"মা হিংস্যাৎ সর্ব্বা ভূতানী"তি নিষেধঃ পুরুষস্যানর্থহেতুর্হিংসেত্যাহ। "অগ্নীষোমীয়ং পশুমালভেতে"ত্যাদি প্রাকরণিকো বিধিস্তু হিংসায়াঃ ক্রতুপকারত্বমাহ; অতো ভিন্নবিষয়ত্বেন সামান্য-বিশেষন্যায়াগোচরত্বাৎ দ্রব্যসাধ্যেষু সর্ব্বেষপি কর্ম্মসু হিংসাদেঃ সম্ভবাৎ সর্ব্বমপি কর্ম্ম ত্যাজ্যমেবেতি; তদুক্তং, "দৃষ্টবদানুশ্রবিকঃ স হ্যবিশুদ্ধিক্ষয়াতিশয়যুক্তঃ" ইতি। অস্যার্থঃ—উপায়ো জ্যোতিষ্টোমাদিঃ সোঽপি দৃষ্টোপায়বৎ, গুরুপাঠাৎ অনুশ্রূয়ত ইত্যনুশ্রবো বেদস্তদ্বোধিতঃ তত্রাবিশুদ্ধির্হিংসা তয়া ক্ষয়ো বিনাশঃ; অগ্নিহোত্র-জ্যোতিষ্টোমাদিজন্যং স্বর্গেষু তারতম্যং চ বর্ত্ততে; পরোৎকর্ষস্তু সর্ব্বান্ দুঃখী করোতি। অপরে তু মীমাংসকা যজ্ঞাদিকং কর্ম্ম ন ত্যাজ্যমেবেতি প্রাহুঃ। অয়ং ভাবঃ,—ক্রত্বর্থাপি সতীয়ং হিংসা পুরুষেণ কর্ত্তব্যা; সা চান্যোদ্দেশেনাপি কৃতা পুরুষস্য প্রত্যবায়হেতুরেব; তথাহি বিধির্বিধেয়স্য তদুদ্দেশেনানুষ্ঠানং বিধত্তে তাদর্থ্যলক্ষণত্বাচ্ছেষস্য; নত্বেবং নিষেধো নিষেধ্যস্য তাদর্থ্যমপেক্ষ্যতে প্রাপ্তিমাত্রাপেক্ষকত্বাৎ, অন্যথা অজ্ঞানপ্রমাদাদিকৃতে দোষাভাবপ্রসঙ্গাৎ। তদেবং সমানবিষয়ত্বেন চ সামান্যশাস্ত্রস্য বিশেষেণ বাধয়া নাস্তি দোষবত্ত্বম্; অতো নিত্যং যজ্ঞাদি কর্ম্ম ন ত্যাজ্যমিতি ॥ ৩ ॥

---

**স্বঃ অনুঃ**—এই বিষয়ই অন্য মতের নিরাস-পূর্ব্বক দৃঢ় করিতে মতভেদ দেখাইতেছেন—"ত্যাজ্যম্" ইত্যাদি। দোষবৎ—হিংসাদি দোষযুক্ত হওয়ায় কর্ম্মগুলি বন্ধনের হেতু, এইজন্য সমস্ত কর্ম্মই ত্যাগ করা

---

**মুঃ অনুঃ**—[উক্ত প্রশ্নের উত্তরে শ্রীভগবান্ বলিলেন—] বিচক্ষণ পণ্ডিতগণ কাম্য-কর্ম্মের ন্যাসকে (ত্যাগকে) "সন্ন্যাস" এবং সকল কর্ম্মের ফলত্যাগকে "ত্যাগ" বলিয়া থাকেন ॥ ২ ॥

উচিত;—'ইহা কোন কোন মনীষী সাংখ্যবাদী বলিয়া থাকেন। ইহার ভাবার্থ এই যে,—'কোন প্রাণীর হিংসা করিবে না' এই নিষেধ-বাক্যটী 'হিংসাই যে পুরুষের অনর্থের মূল' ইহা উক্তি করিয়াছে ; "অগ্নিষোম যজ্ঞে পশুকে বলি দিবে" এই সমুদয় প্রাকরণিক বিধি যজ্ঞ-বিষয়ে হিংসার উপকারকতা বলিয়াছেন। অতএব বিভিন্ন বিষয় বলিয়া সাধারণ ও বিশেষ বিচারের অধীন নহে বলিয়া দ্রব্যদ্বারা সম্পাদনীয় সমস্ত কর্ম্মই ত্যাগ করা উচিত;—ইহাই এই সূত্রে কথিত আছে—(সাংখ্য) "দৃষ্টবদানুশ্রবিকঃ স হি অবি-শুদ্ধি-ক্ষয়াতিযুক্তঃ।" ইহার অর্থ এই যে—জ্যোতিষ্টোমাদি যজ্ঞ উপায়, তাহাও দৃষ্ট উপায়ের ন্যায় বেদ দ্বারা জ্ঞাপিত গুরুর নিকট অধ্যয়ন হইতে অনুশ্রুত হইয়া থাকে, অতএব অনুশ্রব—বেদ, তাহাতে বিশুদ্ধির অভাব ও হিংসার কার্য্য থাকায় বিনাশ হয়। অগ্নিহোত্র ও জ্যোতিষ্টোমাদি কারণে স্বর্গেও তারতম্য আছে। আবার অপরের উন্নতি সকলেরই দুঃখ উৎপাদন করে। অপর পক্ষে মীমাংসকগণ 'যজ্ঞাদি কর্ম্ম ত্যাগ করা কর্ত্তব্য নহে' এইরূপ বলেন। ভাবার্থ এই—যজ্ঞের নিমিত্তই পুরুষকে হিংসা করিতে হইবে ; সেই হিংসা অন্য উদ্দেশে কৃত হইলে পুরুষের প্রত্যবায়ের কারণ পাপের বা দোষের উৎপাদক ; এইরূপ বিধি ও কর্ত্তব্য কর্ম্মের সেই উদ্দেশে অনুষ্ঠান। কারণ, তাহাতে নিমিত্তরূপ চিহ্ন বর্ত্তমান আছে ; তদ্ভিন্ন অন্য কর্ম্মের নহে ; সেইরূপ নিষেধও কেবল প্রাপ্তিকে উপেক্ষা করায় নিষেধের নিমিত্তকে অপেক্ষা করে, নতুবা অজ্ঞান বা অসাবধানতা প্রভৃতি-হেতু কৃতকর্ম্মে দোষ-না থাকারই প্রসঙ্গ হয়। অতএব এইরূপে উভয়ের তুল্যবিষয়তা হওয়ায় এবং সাধারণ বিধির বিশেষ বিধি দ্বারা বাধা থাকায় দোষবত্তা নাই। অতএব নিত্য যজ্ঞাদি কর্ম্ম ত্যাগ করিতে হইবেই না॥ ৩॥ ( সুঃ অনুঃ)

**নিশ্চয়ং শৃণু মে তত্র ত্যাগে ভরতসত্তম।**
**ত্যাগো হি পুরুষব্যাঘ্র ত্রিবিধঃ সংপ্রকীর্ত্তিতঃ॥ ৪॥**

হে ভরতসত্তম! (ভরতশ্রেষ্ঠ!) তত্র ত্যাগে (সেই ত্যাগ-বিষয়ে) মে (আমার) নিশ্চয়ং (সিদ্ধান্ত) শৃণু (শ্রবণ কর)। হে পুরুষব্যাঘ্র (পুরুষশ্রেষ্ঠ!) হি (কারণ), [শাস্ত্রে] ত্যাগঃ ত্রিবিধঃ (ত্যাগ তিন প্রকার) সংপ্রকীর্ত্তিতঃ (কথিত হইয়াছে)॥ ৪॥

**শ্রীধরঃ**—এবং মতভেদমুপন্যস্য স্বমতং কথয়িতুমাহ—নিশ্চয়ং শৃণ্বিতি। তত্রৈবং বিপ্রতিপন্নে ত্যাগে নিশ্চয়ং মে বচনাচ্ছৃণু; ত্যাগস্য লোকপ্রসিদ্ধত্বাৎ কিমত্র শ্রোতব্যমিতি মাবমংস্থা ইত্যাহ—হে পুরুষব্যাঘ্র! পুরুষশ্রেষ্ঠ! ত্যাগো হি দুর্ব্বোধঃ; হি যস্মাদয়ং কর্ম্মত্যাগস্তত্ত্ববিদ্ভিস্তাম-সাদিভেদেন ত্রিবিধঃ সম্যগ্বিবেকেন প্রকীর্ত্তিতঃ, ত্রৈবিধ্যঞ্চ—"নিয়তস্য তু সন্ন্যাসঃ কর্ম্মণঃ" ইত্যাদিনা বক্ষ্যতি॥ ৪॥

**স্বঃ অনুঃ**—এইরূপে বিভিন্ন মতের অবতারণা করিয়া আপন মত বলিবার নিমিত্ত বলিতেছেন—"নিশ্চয়ং শৃণু" ইত্যাদি। সেই বিষয়ে ত্যাগ এইরূপে সংশয়িত হইলে আমার বাক্য হইতে মীমাংসা শ্রবণ কর। ত্যাগবিষয়টী লোক-প্রসিদ্ধ বলিয়া ইহাতে আর শুনিবার কি আছে? মনে মনে এইরূপ অবজ্ঞা করিও না; ইহা বলিতেছেন—হে পুরুষব্যাঘ্র! —পুরুষশ্রেষ্ঠ! ত্যাগই দুর্ব্বোধ্য বিষয়; যেহেতু এই কর্ম্মত্যাগ তত্ত্বজ্ঞানি-পুরুষগণ তামসাদি-ভেদে সম্যক্ বিচার করিয়া ত্রিবিধ বলিয়াছেন। এই প্রকারত্রয়—"নিত্যকর্ম্মের ত্যাগ" ইত্যাদি পরের শ্লোকগুলিতে বলিবেন॥ ৪॥

**মূঃ অনুঃ**—[এই বিষয়ে অপরের অভিমত বলিতেছেন—] কোন কোন মনীষিগণ "কর্ম্মসকল দোষযুক্ত"—এই বিচারে কর্ম্মকে ত্যাজ্য বলিয়া থাকেন। আবার অপর মনীষিগণ যজ্ঞ, দান ও তপস্যা-কর্ম্ম ত্যাজ্য নহে—এইরূপ বলেন॥ ৩॥

**যজ্ঞদানতপঃকর্ম্ম ন ত্যাজ্যং কার্য্যমেব তৎ।**
**যজ্ঞো দানং তপশ্চৈব পাবনানি মনীষিণাম্॥ ৫॥**

**এতান্যপি তু কর্ম্মাণি সঙ্গং ত্যক্ত্বা ফলানি চ।**
**কর্ত্তব্যানীতি মে পার্থ নিশ্চিতং মতমুত্তমম্॥ ৬॥**

---

যজ্ঞদানতপঃকর্ম্ম ( যজ্ঞ, দান, তপস্যারূপ কর্ম্ম ) ন ত্যাজ্যং ( ত্যাজ্য নহে ), তৎ ( তৎসমস্ত ) কার্য্যম্ এব ( কর্ত্তব্যই ) [ কেননা ] যজ্ঞঃ দানং তপশ্চ (যজ্ঞ, দান ও তপস্যা) মনীষিণাং ( বিবেকী ব্যক্তিগণের পক্ষে ) পাবনানি এব ( চিত্তশুদ্ধিকরই বটে )॥ ৫॥

হে পার্থ! এতানি ( এই সকল ) কর্ম্মাণি অপি (কর্ম্মও) সঙ্গং (আসক্তি) ফলানি চ ( ও ফল ) ত্যক্ত্বা ( ত্যাগপূর্ব্বক ) কর্ত্তব্যানি ( করণীয় ), ইতি ( ইহাই ) মে ( আমার ) নিশ্চিতম্ ( স্থির ) উত্তমং ( উত্তম ) মতম্ ( মত )॥ ৬॥

---

**শ্রীধরঃ**—প্রথমং তাবন্নিশ্চয়মাহ—যজ্ঞেতি দ্বাভ্যাম্। মনীষিণাং বিবেকিনাং পাবনানি চিত্তশুদ্ধিকরাণি॥ ৫॥

**শ্রীধরঃ**—যেন প্রকারেণ কৃতান্যেতানি পাবনানি ভবন্তি, তৎপ্রকারং দর্শয়ন্নাহ—এতান্যপীতি। যানি যজ্ঞাদীনি কর্ম্মাণি ময়া পাবনানীত্যুক্তান্যেতান্যপ্যেবং কর্ত্তব্যানি; কথম্? সঙ্গং কর্ত্তৃত্বাভিনিবেশং ত্যক্ত্বা কেবলমীশ্বরাধীনতয়া কর্ত্তব্যানি; ফলানি চ ত্যক্ত্বা কর্ত্তব্যানীতি মে মতং নিশ্চিতম্ অতএবোত্তমম্॥ ৬॥

---

**স্বঃ অনু**—প্রথমেই মীমাংসা বলিতেছেন—“যজ্ঞ” ইত্যাদি দুই শ্লোক-দ্বারা। মনীষিগণের—বিচারশীলগণের, পাবন—চিত্তশুদ্ধিকারক॥৫॥

---

**মূঃ অনুঃ**—[ এই বিষয়ে মতভেদ-কথনানন্তর নিজ মত বলিতেছেন—] হে ভরতশ্রেষ্ঠ! হে পুরুষবর! সেই ত্যাগ-বিষয়ে আমার সিদ্ধান্ত শ্রবণ কর। এই ত্যাগ তিন প্রকার কথিত হইয়াছে॥ ৪॥

**নিয়তস্য তু সন্ন্যাসঃ কর্ম্মণো নোপপদ্যতে।**
**মোহাত্তস্য পরিত্যাগস্তামসঃ পরিকীর্ত্তিতঃ ॥ ৭ ॥**

---

নিয়তস্য তু ( কারণ নিত্য ) কর্ম্মণঃ (কর্ম্মের ) সন্ন্যাসঃ ( পরিত্যাগ ) ন উপপদ্যতে (যুক্তিযুক্ত নহে ) ; মোহাৎ ( মোহবশতঃ ) তস্য ( তাহার ) পরিত্যাগঃ ( পরিত্যাগকে ) তামসঃ ( তামস ত্যাগ ) পরিকীর্ত্তিতঃ ( বলা হয় ) ॥ ৭ ॥

---

**শ্রীধরঃ**—প্রতিজ্ঞাতং ত্যাগত্রৈবিধ্যমিদানীং দর্শয়তি— নিয়তস্যেতি ত্রিভিঃ। কাম্যস্য কর্ম্মণো বন্ধকত্বাৎ সংন্যাসো যুক্তঃ ; নিয়তস্য তু নিত্যস্য পুনঃ কর্ম্মণঃ সন্ন্যাসস্ত্যাগো নোপপদ্যতে,—সত্ত্বশুদ্ধিদ্বারা মোক্ষহেতুত্বাৎ ; অতস্তস্য পরিত্যাগ উপাদেয়ত্বেঽপি ত্যাজ্যমিত্যেবংলক্ষণান্মোহাদেব ভবেৎ ; স চ মোহস্য তামসত্বাত্তামস পরিকীর্ত্তিতঃ ॥ ৭ ॥

---

**সুঃ অনুঃ**—যে প্রকারে এই কর্ম্মগুলি সম্পাদন করিলে তাহা চিত্ত-শুদ্ধিকর হইবে, তাহার উপায় দেখাইলেন—"এতান্যপি" ইত্যাদি। যে যজ্ঞাদি কর্ম্মকে আমি চিত্তের পবিত্রতাকারক বলিতেছি, তাহা এইরূপে সম্পাদন করিতে হইবে। কিরূপে ? সঙ্গ—কর্ত্তৃত্ব-বিষয়ে অভিনিবেশ ত্যাগ করিয়া কেবল ঈশ্বরের আরাধনার জন্য করিতে হইবে ; ফলগুলিও ত্যাগ করিয়া অনুষ্ঠান করিতে হইবে—এই মতই আমার মীমাংসিত বা অভিমত, অতএব ইহাই শ্রেষ্ঠ ॥ ৬ ॥

---

**মূঃ অনুঃ**—[ প্রথমতঃ নিজ সিদ্ধান্ত কহিতেছেন—] যজ্ঞ, দান ও তপস্যা-কর্ম্ম ত্যাজ্য নহে, তাহা অবশ্য কর্ত্তব্য। যজ্ঞ, দান ও তপস্যা বিবেকী ব্যক্তির চিত্তশুদ্ধি-বিধায়ক ॥ ৫ ॥

**মূঃ অনুঃ**—হে পার্থ ! এই সকল কর্ম্মও আসক্তি ও ফলত্যাগপূর্ব্বক কর্ত্তব্য—ইহাই আমার নিশ্চিত উত্তম মত ॥ ৬ ।

**দুঃখমিত্যেব যৎ কর্ম্ম কায়ক্লেশভয়াত্ত্যজেৎ।**
**স কৃত্বা রাজসং ত্যাগং নৈব ত্যাগফলং লভেৎ ॥ ৮॥**
**কার্য্যমিত্যেব যৎ কর্ম্ম নিয়তং ক্রিয়তেঽর্জ্জুন।**
**সঙ্গং ত্যক্ত্বা ফলঞ্চৈব স ত্যাগঃ সাত্ত্বিকো মতঃ ॥ ৯॥**

---

দুঃখম্ এব ইতি (কেবল দুঃখই—ইহা মনে করিয়া) [যে] কায়ক্লেশভয়াৎ (শারীরিক কষ্টের ভয়ে) যৎ কর্ম্ম (যে নিত্যকর্ম্ম) ত্যজেৎ (ত্যাগ করে), সঃ (সে ব্যক্তি) রাজসং (রাজস) ত্যাগং কৃত্বা (ত্যাগ করিয়া) ত্যাগফলং (ত্যাগের ফল) ন লভেৎ এব (লাভ করিতে পারেই না) ॥ ৮॥

হে অর্জ্জুন! সঙ্গং (আসক্তি) ফলং চ (ও ফল) ত্যক্ত্বা এব (ত্যাগ করিয়া) কার্য্যম্ (কর্ত্তব্য) ইতি এব (ইহা বিচার করিয়া) যৎ নিয়তং (যে নিত্য) কর্ম্ম ক্রিয়তে (করা হয়), সঃ (তাহাকে) [আমি] সাত্ত্বিকঃ (সাত্ত্বিক) ত্যাগঃ (ত্যাগ) মতঃ (মনে করি) ॥ ৯॥

---

**শ্রীধরঃ**—রাজসং ত্যাগমাহ—দুঃখমিতি। যঃ কর্ত্তা আত্মবোধং বিনা কেবলং দুঃখমিত্যেবং মত্বা শরীরায়াসভয়ান্নিত্যং কর্ম্ম ত্যজেদিতি

---

**সুঃ অনুঃ**—পূর্ব্বে প্রতিশ্রুত ত্যাগের প্রকারত্রয় এক্ষণে দেখাইতেছেন—"নিয়তস্তু" ইত্যাদি তিন শ্লোকে। কাম্যকর্ম্মগুলি বন্ধন-কারক বলিয়া তাহাদের সম্যগ্‌রূপে ত্যাগই উপযুক্ত; কিন্তু নিত্য কর্ম্ম-গুলির ত্যাগ যুক্তিযুক্ত নহে; কারণ, ঐগুলি পুরুষের সত্ত্ব শুদ্ধ করিয়া মোক্ষের হেতু হইয়া থাকে। অতএব উপকারকতা-সত্ত্বে সেই কর্ম্ম পরি-ত্যাগ করিতে হইবে,—মোহ হইতেই এইরূপ পরিত্যাগ জন্মিয়া থাকে; মোহ তমোগুণের কার্য্য বলিয়া ঐরূপ ত্যাগ তামস বলিয়া কথিত হয় ॥৭॥

---

**মূঃ অনুঃ**—[এখন ত্রিবিধ ত্যাগ বলিতেছেন—] কিন্তু নিত্য-কর্ম্মের সন্ন্যাস (ত্যাগ) উচিত নহে। মোহবশতঃ উহা ত্যাগ করিলে তাহাকে 'তামস' ত্যাগ বলা হয় ॥ ৭ ॥

**ন দ্বেষ্ট্যকুশলং কর্ম্ম কুশলে নানুষজ্জতে।**
**ত্যাগী সত্ত্বসমাবিষ্টো মেধাবী ছিন্নসংশয়ঃ ॥ ১০ ॥**

---

সত্ত্বসমাবিষ্টঃ (সত্ত্বগুণসম্পন্ন) মেধাবী (স্থিরবুদ্ধি) ছিন্নসংশয়ঃ (সংশয়রহিত) ত্যাগী (সাত্ত্বিকত্যাগী) অকুশলং কর্ম্ম (দুঃখপ্রদ কর্ম্মে) ন দ্বেষ্টি (দ্বেষ করেন না), কুশলে (সুখদায়ক কর্ম্মে) ন অনুষজ্জতে (আসক্ত হন না) ॥ ১০ ॥

---

যত্তাদৃশস্ত্যাগো রাজসো, দুঃখস্য রাজসত্বাৎ; অতস্তং রাজসং ত্যাগং কৃত্বা স রাজসঃ পুরুষস্ত্যাগফলং জ্ঞাননিষ্ঠালক্ষণং নৈব লভত ইত্যর্থঃ।৮॥(শ্রীধরঃ)

**শ্রীধর**—সাত্ত্বিকং ত্যাগমাহ—কার্য্যমিতি। কার্য্যমিত্যেব বুদ্ধ্বা নিয়তমবশ্যং কর্ত্তব্যতয়া বিহিতং কর্ম্ম সঙ্গং ফলঞ্চ ত্যক্ত্বা ক্রিয়ত ইতি যত্তাদৃশস্ত্যাগঃ সাত্ত্বিকো মতঃ ॥ ৯ ॥

---

**সুঃ অনুঃ**—রাজস ত্যাগ বলিতেছেন—"দুঃখম্" ইত্যাদি। যে কর্ত্তা আত্মজ্ঞান লাভ না করিয়া কেবল ক্লেশকর মনে করিয়া শারীরিক প্রযত্নের ভয়ে নিত্যকর্ম্ম ত্যাগ করে, এইপ্রকার ত্যাগ 'রাজস'; কারণ, দুঃখ—রজোগুণের কার্য্য; অতএব সেই রাজস ত্যাগ অনুষ্ঠান করিয়া সেই পুরুষ জ্ঞানে নিষ্ঠারূপ ত্যাগের ফল পায় না ॥ ৮ ॥

**সুঃ অনুঃ**—সাত্ত্বিক ত্যাগ বলিতেছেন—"কার্য্যম্" ইত্যাদি। 'করিতেই হইবে'—এইরূপ বুদ্ধিতে অবশ্য কর্ত্তব্যরূপে শাস্ত্র-বিহিত কর্ম্ম আসক্তি ও ফল ত্যাগপূর্ব্বক সম্পাদন করা হইলে সেই ত্যাগই 'সাত্ত্বিক' বলিয়া অভিমত হয় ॥ ৯ ॥

---

**মূঃ অনুঃ**—কর্ম্ম কেবল দুঃখই—এই মনে করিয়া শারীরিক ক্লেশের ভয়ে যে কর্ম্ম ত্যাগ করে, সে 'রাজস' ত্যাগ করিয়া ত্যাগের ফল নিশ্চয়ই লাভ করিতে পারে না ॥ ৮ ॥

**শ্রীধরঃ**—এবংভূত-সাত্ত্বিকত্যাগপরিনিষ্ঠিতস্য লক্ষণমাহ—ন দ্বেষ্টী-ত্যাদি। সত্ত্বসমাবিষ্টঃ সত্ত্বেন সংব্যাপ্তঃ সাত্ত্বিকত্যাগী অকুশলং দুঃখাবহং শিশিরে প্রাতঃস্নানাদিকং কর্ম্ম ন দ্বেষ্টি, কুশলে চ সুখকরে কর্ম্মণি নিদাঘে মধ্যাহ্নস্নানাদৌ নানুষজ্জতে প্রীতিং ন করোতি ; তত্র হেতুঃ—মেধাবী স্থিরবুদ্ধিঃ ; যত্র পরপরিভবাদি মহদপি দুঃখং সহতে, স্বর্গাদি সুখঞ্চ ত্যজতি, তত্র কিয়দেতত্তাৎকালিকং সুখং দুঃখঞ্চেত্যেবমনুসন্ধানবানিত্যর্থঃ; অতএব ছিন্নঃ সংশয়ো মিথ্যাজ্ঞানং দৈহিকসুখদুঃখয়োরুপাদিৎসা পরিজিহীর্ষা লক্ষণং যস্য সঃ ॥ ১০ ॥

---

**সুঃ অনুঃ**—এইপ্রকার সাত্ত্বিক ত্যাগে নিষ্ঠা-প্রাপ্ত পুরুষের লক্ষণ বলিতেছেন—"ন দ্বেষ্টি" ইত্যাদি। সত্ত্বসমাবিষ্ট—সত্ত্বগুণদ্বারা ব্যাপ্ত সাত্ত্বিক-ত্যাগী শীতকালে দুঃখজনক প্রাতঃস্নানাদি কর্ম্মকে দ্বেষ করেন না, আবার গ্রীষ্মকালে মধ্যাহ্ন-স্নানাদি সুখকর কর্ম্মেও প্রীতি করেন না ; তাহাতে কারণ বলিতেছেন—মেধাবী—স্থিরবুদ্ধি। যিনি অপরের কৃত তিরস্কারাদি অত্যন্ত ক্লেশগুলিও সহ্য করেন এবং স্বর্গাদি সুখকেও ত্যাগ করেন, যিনি ক্ষণিক সুখ বা দুঃখ কত অল্প,—এইরূপ বিচারপরায়ণ, তাঁহার সংশয় ছিন্ন হইয়াছে,—তাঁহার দৈহিক সুখ-উৎপাদনের বা দুঃখ-পরিত্যাগের ইচ্ছারূপ মিথ্যাজ্ঞান বিনষ্ট হইয়াছে ॥ ১০ ॥

---

**মূঃ অনুঃ**—হে অর্জ্জুন! আসক্তি ও ফল ত্যাগ-পূর্ব্বক কর্ত্তব্য-বুদ্ধিতে নিত্যকর্ম্মের যে অনুষ্ঠান হয়, তাহাকে আমি সাত্ত্বিক ত্যাগ মনে করি ॥ ৯ ॥

**মূঃ অনুঃ**—[ তাদৃশ সাত্ত্বিক-ত্যাগে পরিনিষ্ঠিত ব্যক্তির লক্ষণ বলিতেছেন—] সত্ত্বগুণ-সম্পন্ন, স্থিরবুদ্ধি, সংশয়-রহিত সাত্ত্বিক ত্যাগী দুঃখপ্রদ কর্ম্মে দ্বেষ করেন না, সুখদায়ক কর্ম্মেও আসক্ত হন না ॥ ১০ ॥

**ন হি দেহভৃতা শক্যং ত্যক্তুং কর্মাণ্যশেষতঃ।**
**যস্তু কর্ম্মফলত্যাগী স ত্যাগীত্যভিধীয়তে ॥ ১১ ॥**

দেহভৃতা ( দেহী জীব ) কর্ম্মাণি (কর্ম্মসকল) অশেষতঃ ( নিঃশেষে ) ত্যক্তুং (ত্যাগ করিতে ) ন শক্যং হি ( পারেই না )। যঃ তু ( কিন্তু যিনি ) কর্ম্মফলত্যাগী ( কর্মফল ত্যাগকারী ) সঃ ত্যাগী ( তিনি ত্যাগী ) ইতি অভিধীয়তে ( এইরূপ বলা হয় ) ॥ ১১ ॥

**শ্রীধরঃ**—নম্বেবন্তর্হি তাং কর্মফলত্যাগাদ্বরং সর্বকর্ম্মত্যাগস্তথা সতি কর্ম্মবিক্ষেপাভাবেন জ্ঞাননিষ্ঠা সুখং সংপদ্যতে? তত্রাহ—ন হীতি। দেহভৃতা দেহাভিমানবতা নিঃশেষেণ সর্ব্বাণি—কর্ম্মাণি ত্যক্তুং ন হি শক্যানি ; তদুক্তং ( ৩।৫ ) "ন হি কশ্চিৎ ক্ষণমপি জাতু তিষ্ঠত্যকর্মকৃৎ" ইত্যাদিনা। তস্মাদ্যস্তু কর্ম্মাণি কুর্বন্নপি কর্ম্মফলত্যাগী, স এব মুখ্যঃ ত্যাগীত্যভিধীয়তে ॥ ১১ ॥

**স্বঃ অনুঃ**—যদি বল, এই প্রকার কর্মফলের ত্যাগ অপেক্ষা সকল কর্মের ত্যাগ অনেক ভাল, তাহা হইলে কর্মদ্বারা চিত্ত-বিক্ষেপের অভাবে জ্ঞানে নিষ্ঠা সুখেই সম্পাদিত হয়? তাহাতে বলিতেছেন—"নহি" ইত্যাদি। দেহধারী বা দেহে আত্মাভিমানী পুরুষ নিঃশেষরূপে সকল কর্ম্ম ত্যাগ করিতে পারেন না। কথিতও হইয়াছে—'কর্ম না করিয়া কেহ এক মুহূর্ত্তও থাকিতে পারে না' ( ৩।৫ ) ইত্যাদি। অতএব যে পুরুষ কর্ম্মগুলি সম্পাদন করিয়াও কর্মফল ত্যাগ করিতে পারেন, তিনিই মুখ্য ত্যাগী বলিয়া অভিহিত হন ॥ ১১ ॥

**মূঃ অনুঃ**—[ তাদৃশ কর্মফল ত্যাগ-অপেক্ষা সর্বকর্ম-ত্যাগ বরং ভাল, তাহা হইলে চিত্তবিক্ষেপের অভাবে জ্ঞাননিষ্ঠা-জনিত সুখ লভ্য হইতে পারে, তাহার উত্তরে বলিতেছেন—] দেহধারী জীবের পক্ষে নিঃশেষে কর্ম্মত্যাগ করা সম্ভবপর নহে। কিন্তু যিনি কর্ম্মফল-ত্যাগী, তাঁহাকে ত্যাগী বলা হয় ॥ ১১ ॥

**অনিষ্টমিষ্টং মিশ্রঞ্চ ত্রিবিধং কর্ম্মণঃফলম্।**
**ভবত্যত্যাগিনাং প্রেত্য ন তু সন্ন্যাসিনাং ক্বচিৎ ॥ ১২ ॥**

---

ইষ্টং (পুণ্যকর্ম্মফলস্বরূপ স্বর্গপ্রাপ্তি) অনিষ্টং (পাপকর্ম্মফলস্বরূপ নরকপ্রাপ্তি) মিশ্রং চ (ও পাপপুণ্যমিশ্রিত কর্ম্মের ফলস্বরূপ মনুষ্যলোকপ্রাপ্তি) কর্মণঃ (কর্ম্মের) [এই] ত্রিবিধং (তিন প্রকার) ফলম্ (ফল) অত্যাগিনাং (সকামগণের) প্রেত্য (মৃত্যুর পর পরকালে) ভবতি (সংঘটিত হয়), সন্ন্যাসিনাং তু (কিন্তু সন্ন্যাসিগণের) ক্বচিৎ ন (কখনও হয় না) ॥ ১২ ॥

---

**শ্রীধরঃ**—এবম্ভূতস্য কর্মফলত্যাগস্য ফলমাহ—অনিষ্টমিতি। অনিষ্টং নারকিত্বম্, ইষ্টং দেবত্বম্, মিশ্রং মনুষ্যত্বম্, এবং ত্রিবিধং পাপস্য পুণ্যস্য চোভয়মিশ্রস্য চ কর্মণো যৎ ফলং প্রসিদ্ধম্; তৎ সর্বমত্যাগিনাং সকামানামেব (প্রেত্য পরত্র ভবতি, তেষাং ত্রিবিধকর্মসম্ভবাৎ, ন তু সংন্যাসিনাং ক্বচিদপি ভবতি; সন্ন্যাসি-শব্দেনাত্র ফলত্যাগসাম্যাৎ প্রকৃতাঃ কর্ম্মফলত্যাগিনো গৃহ্যন্তে (৬।১), "অনাশ্রিতঃ কর্ম্মফলং কার্যং কর্ম করোতি যঃ। স সন্ন্যাসী চ যোগী চ" ইত্যেবমাদৌ কর্মফলত্যাগিষু সংন্যাসিশব্দপ্রয়োগদর্শনাৎ; তেষাং সাত্ত্বিকানাং পাপাসম্ভবাদীশ্বরার্পণেন চ পুণ্যফলস্য ত্যক্তত্বাৎ ত্রিবিধমপি কর্মফলং ন ভবতীত্যর্থঃ ॥ ১২ ॥

---

**সুঃ অনুঃ**—এইপ্রকার কর্মফল-ত্যাগের উপকার বলিতেছেন—"অনিষ্টম্" ইত্যাদি। অনিষ্ট—নারকী দশা, ইষ্ট—দেবত্ব, মিশ্র—মনুষ্যতা, এই তিনপ্রকার যথাক্রমে পাপ, পুণ্য ও উভয়-মিশ্রিত কার্য্যের ফল প্রসিদ্ধ আছে,—এইগুলি সকাম কর্ম্মীদিগের পর-জন্মে ঘটিয়া থাকে, কারণ, তাহাদিগেরই তিনপ্রকার কর্মের সম্ভাবনা। কর্মত্যাগী সন্ন্যাসীগণের তাহা কদাপি সম্ভব নহে; এখানে 'সন্ন্যাসী'-শব্দ-দ্বারা ফলত্যাগের সাম্যে কর্মফলত্যাগীকেই গ্রহণ করিতে হইবে; যেহেতু "কর্ম্মফলের

**পঞ্চৈতানি মহাবাহো কারণানি নিবোধ মে।**
**সাংখ্যে কৃতান্তে প্রোক্তানি সিদ্ধয়ে সর্বকর্ম্মণাম্‌ ॥ ১৩ ॥**

হে মহাবাহো ! সাংখ্যে (তত্ত্বশাস্ত্রে অর্থাৎ বেদান্তে) কৃতান্তে (কর্ম্মবিষয়ক সিদ্ধান্তে) প্রোক্তানি ( কথিত ) সর্বকর্ম্মণাং ( সকল কর্ম্মের ) সিদ্ধয়ে (সিদ্ধির) এতানি (এই) পঞ্চ (পাঁচটী ) কারণানি ( কারণ ) মে ( আমার নিকট ) নিবোধ ( শ্রবণ কর ॥ ১৩ ॥

**শ্রীধরঃ**—নমু কর্ম কুর্বতঃ কর্মফলং কথং ন ভবেদিত্যাশঙ্ক্য সঙ্গত্যাগিনো নিরহঙ্কারস্য কর্মলেপো নাস্তীত্যুপপাদয়িতুমাহ—পঞ্চেতি পঞ্চভিঃ। সর্বকর্মণাং সিদ্ধয়ে নিষ্পত্তয়ে ইমানি বক্ষ্যমাণানি পঞ্চ কারণানি মে বচনান্নিবোধ জানীহি। আত্মনঃ কর্ত্তৃত্বাভিমাননিবৃত্ত্যর্থমবশ্যমেতানি জ্ঞাতব্যানীত্যেবং তেষাং স্তুত্যর্থমেবাহ—সাংখ্য ইতি। সম্যক্ খ্যায়তে জ্ঞায়তে পরমাত্মা অনেনেতি সাংখ্যং তত্ত্বজ্ঞানং তস্মিন্ প্রকাশমান আত্মবোধঃ সাংখ্যস্তস্মিন্ কৃতং কর্ম তস্যান্তঃ সমাপ্তিরস্মিন্নিতি কৃতান্তস্তস্মিন্ বেদান্তসিদ্ধান্ত ইত্যর্থঃ ; যদ্বা, সংখ্যায়ন্তে গণ্যন্তে তত্ত্বান্যস্মিন্নিতি সাংখ্যং কৃতোঽন্তো নির্ণয়োঽস্মিন্নিতি কৃতান্তং সাংখ্যশাস্ত্রমেব ; তস্মিন্ প্রোক্তানি ; অতঃ সম্যক্ নিবোধেত্যর্থঃ ॥ ১৩ ॥

আকাঙ্ক্ষা না করিয়া যিনি বিহিত কর্ম সম্পাদন করেন, তিনিই সন্ন্যাসী, তিনিই "যোগী" ( ৬৷১ ) ইত্যাদি বাক্যে কর্মফল-ত্যাগীতে 'সন্ন্যাসী'-শব্দ প্রয়োগ করা হইয়াছে, দেখা যায়। সেই সাত্ত্বিক পুরুষগণের পাপ না জন্মায় ঈশ্বরে অর্পণদ্বারা পুণ্যফলেরও ত্যাগ হওয়ায়, তিনপ্রকার কর্মফলই হয় না ॥ ১২ ॥ ( স্বঃ অনুঃ )

**মূঃ অনুঃ**—[ কর্মফলত্যাগের ফল বলিতেছেন—] কর্ম্মের তিনপ্রকার ফল—ইষ্ট, অনিষ্ট ও মিশ্র ; তাহা সকামগণের মৃত্যুর পর পরকালে সংঘটিত হয়। কিন্তু প্রকৃত ত্যাগীদিগের কদাচ তাহা হয় না ॥ ১২ ॥

**অধিষ্ঠানং তথা কর্ত্তা করণঞ্চ পৃথগ্বিধম্।**
**বিবিধাশ্চ পৃথক্ চেষ্টা দৈবঞ্চৈবাত্র পঞ্চমম্ ॥ ১৪ ॥**

অধিষ্ঠানং (দেহ) তথা কর্ত্তা (চেতন অচেতনের সংযোজক অহংকার) পৃথগ্ বিধং (বিবিধ) করণং চ (চক্ষু-কর্ণাদি ইন্দ্রিয়) বিবিধাঃ (নানাপ্রকার) পৃথক্ (অথচ বিভিন্ন) চেষ্টা (শারীরিক ব্যাপার) অত্র চ (এবং ইহাদের মধ্যে) পঞ্চমং (পঞ্চম স্থানীয়) দৈবং (অন্তর্য্যামী) ॥ ১৪ ॥

**শ্রীধরঃ**—তান্যেবাহ—অধিষ্ঠানামতি। অধিষ্ঠানং শরীরম্, কর্ত্তা—চিদচিদ্-গ্রন্থিরহঙ্কারঃ, পৃথগ্বিধমনেক প্রকারম্, করণং চক্ষুঃশ্রোত্রাদি, বিবিধাঃ কার্য্যতঃ স্বরূপতশ্চ পৃথগ্ ভূতাশ্চেষ্টাঃ প্রাণাপানাদীনাং ব্যাপারাঃ। অত্র এতেষ্বেব পঞ্চমং দৈবং চক্ষুরাদ্যনুগ্রাহকমাদিত্যাদিসর্ব্বপ্রেরকোঽন্তর্যামী বা ॥ ১৪ ॥

**সুঃ অনুঃ**—যদি বল, কর্ম্মকর্ত্তার কর্মফল হইবে না কেন? ইহা আশঙ্কা করিয়া, আসক্তিহীন, অহঙ্কারশূন্য পুরুষের কর্মের লেপ নাই, ইহা প্রমাণ করিবার জন্য বলিতেছেন—"পঞ্চ" ইত্যাদি পাঁচশ্লোক। সকল কর্মের নিষ্পত্তির—সিদ্ধির নিমিত্ত এই বক্ষ্যমাণ পাঁচটী কারণ আমার বাক্য হইতেই বুঝিয়া লও। আত্মার কর্ত্তৃত্বে অভিনিবেশকে দূর করিবার জন্য এইগুলি নিশ্চিতই জানা প্রয়োজন,—তাহাদের এইপ্রকার প্রশংসার জন্যই বলিতেছেন—"সাংখ্যে" ইত্যাদি। ইহা-দ্বারা পরমাত্মা সম্যক্—সুষ্ঠুরূপে খ্যাত—জ্ঞাত হওয়া যায়, অতএব ইহা—সাংখ্য—তত্ত্বজ্ঞান, তাহাতে প্রকাশিত আত্মবিষয়ে জ্ঞানই 'সাংখ্য'; তাহাতে কৃত-কর্মের অন্ত—সমাপ্তি যাহাতে আছে, তাহা 'কৃতান্ত'—বেদান্ত-সিদ্ধান্ত। অথবা, যাহাতে তত্ত্বগুলি সংখ্যা করা—গণনা করা হয়, তাহা 'সাংখ্য', যাহাতে অন্ত—নির্ণয়, কৃত—সম্পাদিত হয়, তাহা 'কৃতান্ত', উহা—সাংখ্য-শাস্ত্রই তাহাতে কথিত, অতএব উত্তমরূপে বুঝিয়া লও ॥ ১৩ ॥

**শরীরবাঙ্‌মনোভির্যৎ কর্ম্ম প্রারভতে নরঃ।**
**ন্যায্যং বা বিপরীতং বা পঞ্চৈতে তস্য হেতবঃ ॥ ১৫ ॥**

---

নরঃ ( মনুষ্য ) শরীরবাঙ্মনোভিঃ ( কায়, মন ও বাক্যের দ্বারা ) ন্যায্যং বা (ন্যায্য) বিপরীতং বা ( অথবা অন্যায্য ) যৎ কর্ম্ম (যে কর্ম্ম) প্রারভতে (অনুষ্ঠান করে), এতে পঞ্চ ( এই পাঁচটী ) তস্য ( সেই কর্ম্মের ) হেতবঃ ( হেতুঃ ) ॥ ১৫ ॥

---

**শ্রীধরঃ**—এতেষামেব সর্বকর্মহেতুত্বমাহ—শরীরেতি। যথোক্তৈঃ পঞ্চভিঃ প্রারভ্যমাণং কর্ম ত্রিধৈবান্তর্ভাব্যম্ ; শরীরবাঙ্‌মনোভিরিত্যুক্তং শারীরং বাচিকং মানসঞ্চ ত্রিবিধং কর্মেতি প্রসিদ্ধং শরীরাদিভির্যৎ কর্ম ধর্ম্ম্যমধর্ম্ম্যং বা করোতি নরস্তস্য সর্বস্য কর্মণ এতে পঞ্চ হেতবঃ ॥ ১৫ ॥

---

**সুঃ অনুঃ**—সেইগুলিই বলিতেছেন—"অধিষ্ঠানম্" ইত্যাদি। অধিষ্ঠান—শরীর ; কর্ত্তা—চিৎ ও অচিৎএর গ্রন্থি, অহঙ্কার ; পৃথগ্‌বিধ—অনেক প্রকার, করণ—চক্ষুঃ, কর্ণাদি ইন্দ্রিয় ; বিবিধ—কার্য্যে ও স্বরূপে পৃথক্ পৃথক্ চেষ্টা—প্রাণ ও অপানাদির কার্য্যসমূহ এবং এইগুলিতেই পঞ্চম দৈব কারক, চক্ষুরাদির অনুগ্রাহক, আদিত্যাদি সকলের প্রেরক বা অন্তর্য্যামী ॥ ১৪ ॥

---

**মূঃ অনুঃ**—[ কর্মানুষ্ঠাতার কর্মফল প্রাপ্তি হইবে না—ইহা কেমন করিয়া সম্ভব ? তদুত্তরে অনাসক্ত অনহঙ্কারীর কর্মবন্ধন নাই, ইহা প্রতিপাদনার্থ বলিতেছেন —] সাংখ্য অর্থাৎ বেদান্ত-শাস্ত্রে কর্ম্মবিষয়ক সিদ্ধান্তে কর্মের সিদ্ধি-বিষয়ে এই পাঁচটী কারণ কথিত হইয়াছে, তাহা আমার নিকট শ্রবণ কর ॥ ১৩ ॥

**মূঃ অনুঃ**—[ সেই পাঁচটী কারণ বলিতেছেন—] শরীর, অহঙ্কার, বিবিধ ইন্দ্রিয়গণ, শারীরিক-মানসিক নানাপ্রকার চেষ্টা বা উদ্যম, আর পঞ্চমতঃ দৈব ( অদৃষ্ট বা অন্তর্য্যামী ) ॥ ১৪ ॥

**তত্রৈবং সতি কর্ত্তারমাত্মানং কেবলন্তু যঃ।**
**পশ্যত্যকৃতবুদ্ধিত্বান্ন স পশ্যতি দুর্মতিঃ ॥ ১৬ ॥**

---

এবং ( এইরূপ ) সতি ( অবস্থায় ) তত্র ( সেই কর্মবিষয়ে ) যঃ তু ( যে ) কেবলম্ ( কেবল ) আত্মানং ( আত্মাকে অর্থাৎ জীবকে ) কর্ত্তারং ( কর্ত্তা বলিয়া ) পশ্যতি (দর্শন বা বিচার করে ), সঃ ( সে ) দুর্ম্মতি; (কুবুদ্ধিজন) অকৃতবুদ্ধিত্বাৎ ( অমার্জ্জিত বুদ্ধিবশতঃ) ন পশ্যতি ( যথার্থ দেখিতে বা বুঝিতে পারে না ॥ ১৬ ॥

---

**শ্রীধরঃ**—ততঃ কিমত আহ—তত্রেতি। তত্র সর্বস্মিন্ কর্ম্মণি এতে পঞ্চ হেতব ইত্যেবং সতি কেবল নিরুপাধিমসঙ্গমাত্মানং যঃ কর্ত্তারং পশ্যতি, শাস্ত্রাচার্য্যোপদেশাভ্যামসংস্কৃতবুদ্ধিত্বাদ্ দুর্মতিরসৌ সম্যঙ্ ন

---

**সুঃ অনুঃ**—এইগুলিকে সর্ব কর্মের হেতু বলিতেছেন—"শরীর" ইত্যাদি। যথোক্ত পঞ্চ উপাদান কর্ত্তৃক প্রবৃত্ত কর্মগুলি তিনটীর অন্তর্গত ; শরীর, বাক্য ও মনদ্বারা—অর্থাৎ শরীরদ্বারা, বাক্যদ্বারা ও মনের দ্বারা নিষ্পাদিত এই তিনপ্রকার কর্ম প্রসিদ্ধ আছে। মানব শরীরাদি দ্বারা যে পুণ্যজনক বা পাপজনক কর্ম্ম সম্পাদন করে, এই পাঁচটীই তাহার হেতু ॥ ১৫ ॥

**সুঃ অনুঃ**—তাহাতে কি ? এইজন্য বলিলেন—"তত্র" ইত্যাদি। সেই সমস্ত কর্মে এই পাঁচটী হেতু থাকিলেও কেবল নিরুপাধি, অসঙ্গ আত্মাকে যে কর্ত্তা বলিয়া দর্শন করে—শাস্ত্র ও আচার্য্যের উপদেশের অভ্যাস না করায় যাহার বুদ্ধি সংস্কার লাভ করে নাই, সেই দুর্বুদ্ধি মানব সুষ্ঠুরূপে দর্শন করে না ॥ ১৬ ॥

---

**মূঃ অনুঃ**—[এই পাঁচটীই সকল কর্মের হেতু—] মানব কায়-মনো-বাক্যে ধর্ম্ম বা অধর্ম যে কার্য্যেই অনুষ্ঠান করে, সেই কর্মের এই পাঁচটীই কারণ ॥ ১৫ ॥

**যস্য নাহংকৃতো ভাবো বুদ্ধির্যস্য ন লিপ্যতে।
হত্বাপি স ইমাঁল্লোকান্ন হন্তি ন নিবধ্যতে ॥ ১৭ ॥**

যস্য ( যাঁহার ) অহংকৃতঃ ( অহংবুদ্ধি-প্রসূত ) ভাবঃ ( মনোভাব ) ন ( নাই ), যস্য (যাঁহার ) বুদ্ধিঃ ( বুদ্ধি ) [ কর্ম্মফলস্পৃহায় ] ন লিপ্যতে ( লিপ্ত হয় না ) সঃ ( তিনি) ইমান্ ) (এই সকল ) লোকান্ (লোককে) হত্বা অপি (বধ করিয়াও) ন হন্তি (বধ করেন না ), ন নিবধ্যতে ( এবং কর্মফলে আবদ্ধ হন না ) ॥ ১৭ ॥

**শ্রীধরঃ**—কস্তর্হি সুমতির্যস্য কর্মলেপো নাস্তীত্যুক্তমিত্যপেক্ষায়ামাহ —যস্যেতি। অহমিতি কৃতোঽহংকর্ত্তেত্যেবম্ভূতো ভাবোঽভিপ্রায়ো যস্য নাস্তি, যদ্বা, অহংকৃতোঽহংকারস্য ভাবঃ স্বভাবঃ কর্তৃত্বাভিনিবেশো যস্য নাস্তি, শরীরাদীনামেব কর্মকর্তৃত্বালোচনাদিত্যর্থঃ। অতএব যস্য বুদ্ধির্ন লিপ্যতে ইষ্টানিষ্টবুদ্ধ্যা কর্মসু ন সজ্জতে, স এবম্ভূতো দেহাদিব্যতিরিক্তাত্মদর্শী ইমান্ লোকান্ সর্ব্বানপি প্রাণিনো লোকদৃষ্ট্যা হত্বাপি, বিবিক্ততয়া স্বদৃষ্ট্যা ন হন্তি, ন চ তৎফলৈর্নিবধ্যতে বন্ধনং প্রাপ্নোতি; কিং পুনঃ সত্ত্বশুদ্ধিদ্বারা পরোক্ষজ্ঞানোৎপত্তিহেতুভিঃ কর্মভিস্তস্য বন্ধাশঙ্কেত্যর্থঃ। তদুক্তম্,—( ৫।১০ ) "ব্রহ্মণ্যাধায় কর্মাণি সঙ্গং ত্যক্ত্বা করোতি যঃ। লিপ্যতে ন স পাপেন পদ্মপত্রমিবাম্ভসা ॥" ইতি ॥ ১৭ ॥

**সুঃ অনুঃ**—তাহা হইলে কে সুবুদ্ধি, যাহার কর্মে আসক্তি নাই? এই অপেক্ষায় বলিতেছেন—"যস্য" ইত্যাদি। যাঁহার 'আমিই কর্ত্তা' এইরূপ ভাব—অভিপ্রায় নাই; অথবা অহঙ্কত অহঙ্কারের স্বভাব—কর্তৃত্বে অভিনিবেশ যাঁহার নাই, কারণ তিনি শরীরাদিকে কর্মের কর্ত্তৃরূপে আলোচনা করেন, অতএব যাঁহার বুদ্ধি প্রিয় ও অপ্রিয়বোধে কর্মসমূহে

**সুঃ অনুঃ**—এরূপ স্থলে যে ব্যক্তি কেবল আত্মাকে বা জীবকে সেই কর্মের কর্ত্তা, বলিয়া জ্ঞান করে, সেই কুবুদ্ধি ব্যক্তির অমার্জ্জিত বুদ্ধিবশতঃ প্রকৃত দর্শন হয় না ॥ ১৬ ॥

**জ্ঞানং জ্ঞেয়ং পরিজ্ঞাতা ত্রিবিধা কর্মচোদনা।**
**করণং কর্ম্ম কর্ত্তেতি ত্রিবিধঃ কর্ম্মসংগ্রহঃ ॥ ১৮ ॥**

জ্ঞানং ( জ্ঞান ) জ্ঞেয়ং ) জ্ঞাতব্য বস্তু ) পরিজ্ঞাতা ( ও যিনি জানেন ) [এই] ত্রিবিধ ( তিন প্রকার ) কর্ম্মচোদনা ( কর্ম্মপ্রবৃত্তির হেতু ); করণং ( সাধন বা উপায় ) কর্ম্ম ( ক্রিয়ার প্রাপ্য বিষয় ) কর্ত্তা ( অনুষ্ঠাতা ) ইতি ( এই ) ত্রিবিধঃ ( তিন প্রকার ) কর্ম্ম-সংগ্রহঃ ( কার্য্যের আশ্রয় ) ॥ ১৮ ॥

**শ্রীধরঃ**—'হত্বাপি ন হন্তি ন নিবধ্যতে' ইত্যেতদেবোপপাদয়িতুং কর্মচোদনায়াঃ কর্মাশ্রয়স্য চ কর্মফলাদীনাঞ্চ ত্রিগুণাত্মকত্বান্নির্গুণস্যাত্মনস্তৎসম্বন্ধো নাস্তীত্যভিপ্রায়েণ কর্মচোদনাং কর্মাশ্রয়ঞ্চাহ—জ্ঞানমিতি। জ্ঞানমিষ্টসাধনমেতদিতি বোধঃ জ্ঞেয়মিষ্টসাধনং কর্ম, পরিজ্ঞাতা এতৎ-জ্ঞানাশ্রয়ঃ, এবং ত্রিবিধা কর্মচোদনা, চোদ্যতে প্রবর্ত্ততেঽনয়েতি চোদনা —জ্ঞানাদিত্রিতয়ং কর্মপ্রবৃত্তিহেতুরিত্যর্থঃ। যদ্বা, চোদনেতি বিধিরুচ্যতে, তদুক্তং কুমারিল্ল-ভট্টৈঃ,—"চোদনা চোপদেশশ্চ বিধিশ্চৈকার্থবাচিনঃ"

আসক্ত হয় না, এই প্রকার দেহাদি-ভিন্ন আত্মদর্শী, সেই পুরুষ এই লোক-গুলিকে—সমস্ত প্রাণীকে লৌকিক দৃষ্টিমতে হত্যা করিয়াও বিশুদ্ধ নিজ-দৃষ্টিতে হত্যা করেন না এবং সেই কর্মের ফলের সহিত বন্ধন প্রাপ্ত হন না; আবার সত্ত্বশুদ্ধি দ্বারা পরোক্ষ জ্ঞানের কারণ-স্বরূপ কর্মসকল দ্বারা তাঁহার বন্ধনের ভয় কোথায়? কথিত আছে—"যিনি আসক্তি ত্যাগ করিয়া ব্রহ্মে কর্মফল সমর্পণ পূর্ব্বক কর্ম সম্পাদন করেন, পদ্মপত্রকে জলের ন্যায় তাঁহাকে পাপ লিপ্ত করিতে পারে না" (৫।১০) ॥ ১৭ ॥ ( সুঃ অনুঃ)

**মূঃ অনুঃ**—[ কর্মফলে নির্লিপ্ত ব্যক্তিই যথার্থ সুবুদ্ধি—] যাঁহার অহঙ্কার-প্রসূত চিত্তবৃত্তি নাই, যাঁহার বুদ্ধি কর্মফলাকাঙ্ক্ষায় লিপ্ত হয় না, তিনি এই সকল লোককে হত্যা করিয়াও বস্তুতঃ বধ করেন না এবং কর্ম্মফলেও আবদ্ধ হন না ॥ ১৭ ॥

ইতি। ততশ্চায়মর্থঃ—উক্তলক্ষণং ত্রিগুণাত্মকং জ্ঞানাদিত্রয়মবলম্ব্য কর্ম্ম-বিধিং প্রবর্ত্তত ইতি—তদুক্তং "ত্রৈগুণ্যবিষয়া বেদাঃ" ইতি, তথা করণং সাধকতমম্, কর্ম্ম চ কর্ত্তুরীপ্সিততমম, কর্ত্তা ক্রিয়ানিবর্ত্তকঃ, কর্ম্মসংগৃহ্যতেঽস্মিন্নিতি কর্ম্মসংগ্রহঃ; করণাদিত্রিবিধং কারকং ক্রিয়াশ্রয় ইত্যর্থঃ। সম্প্রদানাদিকারকত্রয়ন্তু পরম্পরয়া ক্রিয়াপ্রবর্ত্তকমেব কেবলম্ ন তু সাক্ষাৎ ক্রিয়ায়া আশ্রয়ঃ; অতঃ করণাদিত্রয়মেব ক্রিয়াশ্রয় ইত্যুক্তম॥১৮॥ (শ্রীধরঃ)

**স্বঃ অনুঃ** – 'মারিয়াও মারেন না, বন্ধন-লাভ করেন না',—ইহা প্রমাণ করিতে কর্ম্মের প্রেরণা, কর্ম্মের আশ্রয় এবং কর্ম্মফলাদির ত্রিগুণময়তা-হেতু নির্গুণ আত্মার সহিত তাহাদের সম্বন্ধ নাই, এই অভিপ্রায়ে কর্ম্মপ্রেরণা ও কর্ম্মাশ্রয় তিনপ্রকার কর্ম্ম বলিতেছেন—"জ্ঞানম্" ইত্যাদি। জ্ঞান—ইহাই অভিলষিত প্রাপ্তির উপায়, এইরূপ বোধ, জ্ঞেয়—অভীষ্ট-লাভের জন্য বিহিত কর্ম্ম ; পরিজ্ঞাতা—এই বোধের আশ্রয়, এই কর্ম্মের ত্রিবিধ প্রবর্ত্তক,—জ্ঞানাদি তিনটীই কর্ম্মে প্রবৃত্তির কারণ। অথবা, চোদন—শব্দে বিধি কথিত হয় ; এই বিষয়ে ভট্ট বলিয়াছেন—"চোদনা, উপদেশ ও বিধি শব্দগুলি একার্থ-বাচক। অতএব অর্থ এই যে উক্ত প্রকার ত্রিগুণময় জ্ঞানাদি তিনটীকে অবলম্বন করিয়া কর্ম্মের বিধান প্রবৃত্ত হয় ; এই হেতু কথিত হইয়াছে—"বেদসকল ত্রিগুণ-বিষয়ক" (২।৪৫) ইত্যাদি। সেইরূপ কারণ—ক্রিয়া-সাধনের শ্রেষ্ঠ উপাদান কর্ম—কর্ত্তার সর্ব্বোত্তম অভিলষিত বিষয়, কর্ত্তা—ক্রিয়ার সম্পাদক, এই তিনটী কারক কর্ম্মসংগ্রহ—ক্রিয়ার আশ্রয় ( কর্ম্ম সংগৃহীত হয় যাহাতে, তাহা কর্ম্মসংগ্রহ )। সম্প্রদান, অপাদান ও অধিকরণ, এই কারকত্রয় পরম্পরা সম্বন্ধে কেবল ক্রিয়ার প্রবর্ত্তক, সাক্ষাদ্ভাবে ক্রিয়ার আশ্রয় নহে ; অতএব করণাদি তিনটীই ক্রিয়ার আশ্রয়, ইহা বলা হইল ॥ ১৮ ॥

**জ্ঞানং কর্ম্ম চ কর্ত্তা চ ত্রিধৈব গুণভেদতঃ।**
**প্রোচ্যতে গুণসংখ্যানে যথাবচ্ছৃণু তান্যপি ॥ ১৯ ॥**

গুণসংখ্যানে ( সাংখ্যশাস্ত্রে ) জ্ঞানং কর্ম্ম চ কর্ত্তা চ ( জ্ঞান, কর্ম্ম ও কর্ত্তা ) [ ইহারা প্রত্যেকে ] গুণভেদতঃ ( সাত্ত্বিকাদিগুণভেদে) ত্রিধা এব (তিন প্রকারই) উচ্যতে (কথিত হইয়াছে ) ; তানি অপি ( সেই সকলও ) যথাবৎ ( যথাযথ ) শৃণু ( শ্রবণ কর ) ॥ ১৯ ॥

**শ্রীধরঃ**—ততঃ কিমত আহ—জ্ঞানং কর্ম্ম চেতি। গুণাঃ সম্যক্ কার্য্যভেদেন খ্যায়ন্তে প্রতিপাদ্যন্তেঽস্মিন্নিতি গুণসংখ্যানং সাংখ্যশাস্ত্রং তস্মিন্; জ্ঞানঞ্চ কর্ম্ম চ কর্ত্তা চ প্রত্যেকং সত্ত্বাদিগুণভেদেন ত্রিধৈবোচ্যতে। তান্যপি জ্ঞানাদীনি বক্ষ্যমাণানি যথাবচ্ছৃণু ত্রিধৈবেত্যেবকারে গুণত্রয়োপাধিব্যতিরেকেণাত্মনঃ স্বতঃ কর্ম্মাদিপ্রতিষেধার্থঃ ; চতুর্দ্দশাধ্যায়ে "তত্র সত্ত্বং নির্ম্মলত্বাদি"ত্যাদিনা গুণানাং বন্ধকত্বপ্রকারো নিরূপিতঃ ; সপ্তদশাধ্যায়ে "যজন্তে সাত্ত্বিকা দেবা"নিত্যাদিনা গুণকৃত-ত্রিবিধস্বভাবনিরূপণেন রজস্তমঃস্বভাবং পরিত্যজ্য সাত্ত্বিকাহারাদিসেবয়া সাত্ত্বিকস্বভাবঃ সম্পাদনীয় ইত্যুক্তম্ ; ইহ তু ক্রিয়াকারক-ফলাদীনামাত্মসম্বন্ধো নাস্তীতি দর্শয়িতুং সর্ব্বেষাং ত্রিগুণাত্মকত্বমুচ্যত ইতি বিশেষো জ্ঞাতব্যঃ ॥ ১৯ ॥

**স্বঃ অনুঃ**—তাহাতে কি ? অতএব বলিতেছেন—"জ্ঞানং কর্ম্ম চ" ইত্যাদি। গুণগুলি সম্যগ্‌রূপে পৃথক্ পৃথক্ কার্য্যদ্বারা ব্যাখ্যাত বা প্রতিপাদিত হয় যাহাতে, তাহা গুণসংখ্যান অর্থাৎ সাংখ্যশাস্ত্র ; তাহাতে জ্ঞান, কর্ম্ম ও কর্ত্তার প্রত্যেকটী সত্ত্বাদি-গুণের বৈশিষ্ট্য-অনুসারে তিনপ্রকার কথিত আছে ; সেই জ্ঞানাদির বিষয় যথাযথরূপে বলিতেছি, তাহা

**মূঃ অনু**—[ কর্ম্মের প্রবৃত্তি-কারণ, আশ্রয় ও ফল—ইহারা সকলে ত্রিগুণাত্মক ; তন্মধ্যে প্রবৃত্তি-হেতু ও আশ্রয় বলিতেছেন—] জ্ঞান, জ্ঞেয় ও জ্ঞাতা—এই তিনটী কর্ম্ম-প্রবৃত্তির হেতু ; কর্ত্তা কর্ম্ম ও করণ—এই তিনটী কর্ম্মের আশ্রয় ॥ ১৮ ॥

**সর্ব্বভূতেষু যেনৈকং ভাবমব্যয়মীক্ষতে।**
**অবিভক্তং বিভক্তেষু তজ্ জ্ঞানং বিদ্ধি সাত্ত্বিকম্ ॥ ২০ ॥**

---

যেন (যে জ্ঞানদ্বারা) বিভক্তেষু (পরস্পর পৃথক্) সর্ব্বভূতেষু (সকল জীবের মধ্যে) একম্ (এক) অবিভক্তম্ (অখণ্ড) অব্যয়ং (নির্ব্বিকার) ভাবং (সত্তা বা তত্ত্ব) ঈক্ষতে (দর্শন করা যায়), তৎ (তাহাকে) সাত্ত্বিকং জ্ঞানং (সাত্ত্বিক জ্ঞান) বিদ্ধি (জানিবে) ॥২০॥

---

**শ্রীধরঃ**—তত্র জ্ঞানস্য সাত্ত্বিকাদিত্রৈবিধ্যমাহ—সর্ব্বেতি ত্রিভিঃ। সর্ব্বেষু ভূতেষু ব্রহ্মাদিস্থাবরান্তেষু বিভক্তেষু পরস্পরং ব্যাবৃত্তেষু অবিভক্ত মনুস্যূতম্ একমব্যয়ং নির্ব্বিকারং ভাবং পরমাত্মতত্ত্বং যেন জ্ঞানেনেক্ষতে আলোচয়তি, তং জ্ঞানং সাত্ত্বিকং বিদ্ধি ॥ ২০ ॥

---

শ্রবণ কর। তিন প্রকারই—এই 'এব'-কার গুণত্রয়রূপ উপাধি ব্যতীত-আত্মার আপন হইতেই কর্ম্মাদির প্রতিষেধের নিমিত্ত প্রযুক্ত হইয়াছে। চতুর্দ্দশ অধ্যায়ে "তাহার মধ্যে সত্ত্বগুণ নির্ম্মল-স্বভাব হওয়ায় প্রকাশক ও নিরুপদ্রব" (১৪।৬) ইত্যাদি বাক্যে গুণগুলির বন্ধন করণে যোগ্যতার প্রকার নিরূপিত হইয়াছে; সপ্তদশ অধ্যায়ে "সাত্ত্বিক পুরুষেরা দেবগণের উপাসনা করেন" ইত্যাদি বাক্যে গুণদ্বারা কৃত তিনপ্রকার স্বভাবের নিরূপণ-দ্বারা রাজস ও তামস স্বভাব পরিত্যাগ-পূর্ব্বক সাত্ত্বিক আহারাদি গ্রহণ করিয়া সাত্ত্বিক-স্বভাব গঠন করা কর্ত্তব্য, ইহা বলা হইয়াছে। এখানে ক্রিয়া-কারক ও ফলাদির আত্মার সহিত সম্বন্ধ নাই,—ইহা দেখাইবার নিমিত্ত ঐগুলির ত্রিগুণময়তা কথিত হইতেছে;—ইহাই বৈশিষ্ট্য জানিতে হইবে ॥ ১৯ ॥ (সুঃ অনুঃ)

---

**মুঃ অনুঃ**—সাংখ্য-শাস্ত্রে জ্ঞান, কর্ম্ম ও কর্ত্তা—ইহারা গুণভেদানুসারে তিন প্রকারই বর্ণিত হইয়াছে। সেই সকলও যথাযথভাবে শ্রবণ কর ॥ ১৯ ॥

**পৃথক্ত্বেন তু যজ্‌জ্ঞানং নানাভাবান্ পৃথগ্বিধান্।**
**বেত্তি সর্ব্বেষু ভূতেষু তজ্‌জ্ঞানং বিদ্ধি রাজসম্ ॥ ২১ ॥**

পৃথক্ত্বেন ( পৃথক্‌স্বরূপে ) যৎ ( যে ) জ্ঞানং ( জ্ঞান ) সর্ব্বেষু ( সকল ) ভূতেষু ( জীব-মধ্যে ) পৃথগ্‌বিধান ( পৃথক্ পৃথক্ প্রকারবিশিষ্ট ) নানাভাবান্ ( ভিন্ন ভিন্ন সত্তা ) বেত্তি (উপলব্ধি করে), তৎ (তাহাকে) রাজসং (রাজস) জ্ঞানং ( জ্ঞান ) বিদ্ধি (জানিবে) ॥২১॥

**শ্রীধরঃ**—রাজসং জ্ঞানমাহ—পৃথক্ত্বেনেতি। পৃথক্ত্বেন তু যৎ জ্ঞানমিত্যস্যৈব বিবরণং সর্ব্বেষু ভূতেষু দেহে নানাভাবান্ বস্তুত এবানেকান্ ক্ষেত্রজ্ঞান্ পৃথগ্বিধান্ সুখিদুঃখিত্বাদিরূপেণ বিলক্ষণান্ যেন জ্ঞানেন বেত্তি, তৎ জ্ঞানং রাজসং বিদ্ধি ॥ ২১ ॥

**স্বঃ অনুঃ**—তন্মধ্যে জ্ঞানের সাত্ত্বিকাদি বিভাগত্রয় বলিতেছেন—'সর্ব্ব' ইত্যাদি তিন শ্লোকে। ব্রহ্ম হইতে স্থাবর পর্য্যন্ত সকল প্রাণীতে পরস্পর পৃথক্, সমস্ত ভূতে অভিন্নরূপে অনুস্যূত, একমাত্র নির্ব্বিকার ভাবে অবস্থিত পরমাত্মতত্ত্বকে যে জ্ঞানদ্বারা প্রত্যক্ষ করে, তাহাই সাত্ত্বিক জ্ঞান বলিয়া জানিবে ॥ ২০ ॥

**স্বঃ অনুঃ**—রাজস জ্ঞান বলিতেছেন—"পৃথক্ত্বেন" ইত্যাদি। কিন্তু পৃথগ্‌ভাবে যে জ্ঞান অর্থাৎ সকল ভূতের দেহগুলিতে বাস্তবিকই অনেক ক্ষেত্রজ্ঞকে সুখী দুঃখী ইত্যাদিরূপে বিভিন্ন বলিয়া যে জ্ঞান দ্বারা লোকে বুঝিয়া থাকে, তাহাকে রাজস-জ্ঞান জানিবে ॥ ২১ ॥

**মূঃ অনুঃ**—[ তন্মধ্যে জ্ঞানের প্রকারত্রয় বলিতেছেন, অখণ্ড অদ্বয়-জ্ঞানই সাত্ত্বিক জ্ঞান—] যে জ্ঞানদ্বারা পরস্পর ভিন্ন সর্ব্বজীবে এক অখণ্ড অব্যয় ভাব ( তত্ত্ব ) দর্শন করিতে পারা যায়, তাহাকে সাত্ত্বিক জ্ঞান জানিবে ॥ ২০ ॥

**যত্তু কৃত্স্নবদেকস্মিন্ কার্য্যে সক্তমহৈতুকম্।**
**অতত্ত্বার্থবদল্পঞ্চ তত্তামসমুদাহৃতম্ ॥ ২২ ॥**

যৎ তু ( আর যে জ্ঞান ) একস্মিন্ ( কোন এক ) কার্য্যে (কার্য্যরূপ খণ্ড বস্তুতে বা ব্যাপারে ) পূর্ণবৎ ( পূর্ণবস্তুকে আকৃষ্টের ন্যায় ) সক্তম্ ( নিমগ্ন ), অহৈতুকং (যুক্তিবিচার-শূন্য বা সংস্কারজাত বা স্বাভাবিক ) অতত্ত্বার্থবৎ ( তাত্ত্বিকজ্ঞানরহিত) অল্পং চ ( ক্ষুদ্র বা হেয় ), তৎ ( তাহা ) তামসং ( তামস বলিয়া ) উদাহৃতম্ ( কথিত ) ॥ ২২ ॥

**শ্রীধরঃ**—তামসং জ্ঞানমাহ—যত্ত্বিতি। একস্মিন্ কার্য্যে দেহে প্রতিমাদৌ বা কৃৎস্নবৎ পরিপূর্ণবৎ সক্তম্ এতাবানেবাত্মা ঈশ্বরো বেত্যভিনিবেশযুক্তম্ অহৈতুকং নিরুপপত্তিকম্, অতত্ত্বার্থবৎ পরমার্থাবলম্বনশূন্যম্ অতএবাল্পং তুচ্ছম্ অল্পবিষয়ত্বাৎ অল্পফলত্বাচ্চ ; যদেবংভূতং জ্ঞানং তত্তামসমুদাহৃতম্ ॥ ২২ ॥

**স্বঃ অনুঃ**—তামস জ্ঞান বলিতেছেন—“যৎ তু” ইত্যাদি। এক কার্য্যে—দেহে অথবা প্রতিমাদিতে পরিপূর্ণের ন্যায় জড়িত—এই পরিমাণই আত্মা অথবা ঈশ্বর, এইরূপ অভিনিবেশযুক্ত ; অহৈতুক—যুক্তিরহিত, অতত্ত্বার্থবৎ—পরমার্থ-বিষয়ে অবলম্বনহীন, অতএব অল্পবিষয়ক ও অল্পফলপ্রদ বলিয়া তুচ্ছ যে জ্ঞান, তাহাই তামস-জ্ঞান বলা হইয়া থাকে ॥ ২২ ॥

**মূঃ অনুঃ**—[স্বরূপতঃ পৃথক্ বা খণ্ড খণ্ড জ্ঞানই রাজস জ্ঞান—] যে জ্ঞান স্বরূপতঃ পৃথক্ (অতএব) সর্ব্বজীবে পৃথক্ প্রকার-বিশিষ্ট বহু ভাব বা সত্তা দর্শন করে, তাহাকে রাজস জ্ঞান জানিও ॥ ২১ ॥

**মূঃ অনুঃ**—[ খণ্ড বস্তুকে পূর্ণ জ্ঞানই তামস জ্ঞান ] আর যে জ্ঞান কোন খণ্ড কার্য্য, বস্তু বা ব্যাপারে (অখণ্ড কারণ বস্তুতে নহে) পূর্ণবস্তুতে আকৃষ্টের ন্যায় আকৃষ্ট, স্বভাবজাত বা যুক্তিবিচার-রহিত, অতাত্ত্বিক ক্ষুদ্র, তাহা তামস বলিয়া কথিত ॥ ২২ ॥

**নিয়তং সঙ্গরহিতমরাগদ্বেষতঃ কৃতম্।**
**অফলপ্রেপ্সুনা কর্ম্ম যত্তৎ সাত্ত্বিকমুচ্যতে ॥ ২৩ ॥**
**যত্তু কামেপ্সুনা কর্ম্ম সাহঙ্কারেণ বা পুনঃ।**
**ক্রিয়তে বহুলায়াসং তদ্রাজসমুদাহৃতম্ ॥ ২৪ ॥**

---

যৎ কর্ম্ম (যে কর্ম্ম) নিয়তম্ (নিত্য), অফলপ্রেপ্সুনা (অফলাকাঙ্ক্ষী জনকর্ত্তৃক) সঙ্গরহিতম্ (অনাসক্তভাবে) অরাগদ্বেষতঃ (প্রীতি বা অপ্রীতিশূন্যভাবে) কৃতং (অনুষ্ঠিত হয়), তৎ (তাহাকে) সাত্ত্বিকম্ (সাত্ত্বিক-কর্ম্ম) উচ্যতে (বলা হয়) ॥ ২৩॥

পুনঃ (আর) কামেপ্সুনা (ফলকামী) সাহঙ্কারেণ বা (অথবা অহঙ্কারী ব্যক্তি) বহুলায়াসং (অতিক্লেশকর) যৎ তু কর্ম্ম (যে কর্ম্ম) ক্রিয়তে (করে), তৎ (তাহাকে) রাজসম্ (রাজস কর্ম্ম) উদাহৃতম্ (বলা হয়)। ২৪ ॥

---

**শ্রীধরঃ**—ইদানীং ত্রিবিধং কর্ম্মাহ—নিয়তমিতি ত্রিভিঃ। নিয়তং নিত্যতয়া বিহিতং, সঙ্গরহিতমভিনিবেশশূন্যমরাগদ্বেষতঃ পুত্রাদিপ্রীত্যা বা শত্রুদ্বেষেণ বা যৎ কৃতং ন ভবতি, ফলং প্রাপ্তুমিচ্ছতীতি ফলপ্রেপ্সুস্তদ্বিলক্ষণেন নিষ্কামেণ কর্ত্রা যৎ কৃতং কর্ম্ম, তৎ সাত্ত্বিকমুচ্যতে ॥ ২৩ ॥

**শ্রীধরঃ**—রাজসং কর্ম্মাহ—যত্ত্বিতি। যত্তু কর্ম্ম কামেপ্সুনা ফলং প্রাপ্তুমিচ্ছতা সাহঙ্কারেণ বা মৎসমঃ কোঽন্যঃ শ্রোত্রিয়োঽস্তীত্যেবং নিরূঢ়াহঙ্কারযুক্তেন চ ক্রিয়তে তচ্চ পুনর্ব্বহুলায়াসমতিক্লেশযুক্তং তৎ কর্ম্ম রাজসমুদাহৃতম্ ॥ ২৪ ॥

---

**স্বঃ অনুঃ**—এক্ষণে তিন প্রকার কর্ম্ম বলিতেছেন—"নিয়তম্" ইত্যাদি তিন শ্লোকে। নিয়ত—নিত্যরূপে শাস্ত্রবিহিত, আসক্তিশূন্য কর্ম্ম —যে কর্ম্ম রাগ ও দ্বেষশূন্য হইয়া করা হয় অর্থাৎ পুত্রাদির প্রীতিহেতু বা শত্রুর প্রতি দ্বেষহেতু যাহা করা হয় নাই, ফল পাইবার ইচ্ছা না করিয়া নিষ্কাম কর্ত্তার দ্বারা অনুষ্ঠিত হয়, তাহাকে সাত্ত্বিক বলা হয় ॥ ২৩ ॥

**অনুবন্ধং ক্ষয়ং হিংসামনপেক্ষ্য চ পৌরুষম্।**
**মোহাদারভ্যতে কর্ম্ম যত্তত্তামসমুচ্যতে ॥ ২৫ ॥**

যৎ কর্ম্ম ( যে কর্ম্ম ) অনুবন্ধং ( পরিণাম ) ক্ষয়ং ( ক্ষয় ) হিংসাং (হিংসা ) পৌরুষং চ (ও শক্তি ) অনপেক্ষ্য ( পর্য্যালোচনা না করিয়া ) মোহাৎ ( মোহবশতঃ ) আরভ্যতে ( আরম্ভ করা হয় ), তৎ ( তাহাকে ) তামসম্ (তামস কর্ম্ম) উচ্যতে ( বলা যায় ) ॥২৫ ॥

**শ্রীধরঃ**—তামসং কর্ম্মাহ—অনুবন্ধমিতি। অনুবধ্যত ইত্যনুবন্ধং পশ্চাদ্ভাবি শুভাশুভং ক্ষয়ং বিত্তক্ষয়ং, হিংসাং পরপীড়াং, পৌরুষঞ্চ স্বসামর্থ্যমনপেক্ষ্যাপর্য্যালোচ্য কেবলং মোহাদেব যৎ কর্ম্মারভ্যতে, তত্তামসমুদাহৃতম্ ॥ ২৫ ।

**স্বঃ অনুঃ**—রাজস কর্ম্ম বলিতেছেন—"যৎ তু" ইত্যাদি। যে কর্ম্ম কামেপ্সু—ফল পাইবার ইচ্ছুক পুরুষ দ্বারা, অথবা 'আমার সমান আর কে শ্রোত্রিয়—বেদজ্ঞ ব্রাহ্মণ আছে?'—এই প্রকার অতিগর্ব্বী পুরুষ কর্ত্তৃক যাহা কৃত হয় এবং যাহা অত্যন্ত ক্লেশের সহিত অনুষ্ঠিত হয়, তাহাই রাজস কর্ম্ম বলিয়া কথিত হয় ॥ ২৪ ॥

**স্বঃ অনুঃ**—তামস কর্ম্ম বলিতেছেন—"অনুবন্ধম্" ইত্যাদি। অনুবন্ধ—পশ্চাৎ যাহার উদয় অর্থাৎ ভবিষ্যতের শুভাশুভ, ক্ষয়—ধনব্যয়, হিংসা—পরপীড়ন, পৌরুষ—নিজের সামর্থ্য ; এইগুলিকে আলোচনা না করিয়া কেবল অজ্ঞান-বশতঃ যে কর্ম্মে প্রবৃত্ত হওয়া যায়, তাহাই তামস কর্ম্ম বলিয়া অভিহিত হয় ॥ ২৫ ॥

**মূঃ অনুঃ**—[ কর্ম্মের ত্রিবিধত্ব বলিতেছেন—] ফলকামনা-শূন্য ব্যক্তি অনাসক্তভাবে—প্রীতি-অপ্রীতিশূন্যভাবে যে নিত্য-কর্ম্মের অনুষ্ঠান করে, তাহাকে সাত্ত্বিক কর্ম্ম বলা যায় ॥ ২৩ ॥

**মূঃ অনুঃ**— আর ফলকামী বা অতি অহঙ্কারী ব্যক্তি বহুক্লেশপূর্ণ যে কর্ম্ম অনুষ্ঠান করে, তাহা রাজস কর্ম্ম ॥ ২৪ ॥

**মুক্তসঙ্গোঽনহংবাদী ধৃত্যুৎসাহসমন্বিতঃ।**
**সিদ্ধ্যসিদ্ধ্যোর্নির্ব্বিকারঃ কর্ত্তা সাত্ত্বিক উচ্যতে ॥ ২৬॥**
**রাগী কর্ম্মফলপ্রেপ্সুর্লুব্ধো হিংসাত্মকোঽশুচিঃ।**
**হর্ষশোকান্বিতঃ কর্ত্তা রাজসঃ পরিকীর্ত্তিতঃ ॥ ২৭ ॥**

---

মুক্তসঙ্গঃ ( আসক্তিহীন ) অনহংবাদী ( অহমিকাশূন্য ) ধৃত্যুৎসাহসমন্বিতঃ (ধৈর্য্য ও উৎসাহশীল ) সিদ্ধ্যাসিদ্ধ্যোঃ ( সিদ্ধি ও অসিদ্ধিতে ) নির্ব্বিকারঃ ( অবিকৃতচিত্ত ) কর্ত্তা ( কর্ত্তাকে ) সাত্ত্বিকঃ ( সাত্ত্বিক ) উচ্যতে ( বলে ॥ ২৬ ॥

রাগী ( আসক্তিযুক্ত ) কর্ম্মফলপ্রেপ্সুঃ ( কর্ম্মফলকামী ) লুব্ধঃ ( লোভী) হিংসাত্মকঃ ( স্বভাবতঃ হিংসক ) অশুচিঃ ( অনাচারী ) হর্ষশোকান্বিতঃ ( হর্ষবিষাদযুক্ত ) কর্ত্তা ( কর্ত্তাকে ) রাজসঃ ( রাজস ) পরিকীর্ত্তিতঃ ( বলা হয় )॥ ২৭ ॥

---

**শ্রীধরঃ**—কর্ত্তারং ত্রিবিধমাহ—মুক্তসঙ্গ ইতি ত্রিভিঃ। মুক্তসঙ্গস্ত্যক্তাভিনিবেশঃ, অনহংবাদী গর্ব্বোক্তিরহিতঃ, ধৃতিধৈর্য্যং, উৎসাহ উদ্যমস্তাভ্যাং সমন্বিতঃ সংযুক্তঃ, আরব্ধস্য কর্ম্মণঃ সিদ্ধাবসিদ্ধৌ চ নির্ব্বিকারো হর্ষবিষাদশূন্যঃ স এবম্ভূতঃ কর্ত্তা সাত্ত্বিক উচ্যতে ॥ ২৬ ॥

---

**স্বঃ অনুঃ**—তিন প্রকার কর্ত্তা বলিতেছেন—"মুক্তসঙ্গ" ইত্যাদি তিন শ্লোকে। মুক্তসঙ্গ—আসক্তিহীন, অনহংবাদী—গর্ব্বজনক বাক্য যিনি বলেন না, ধৃতি—ধৈর্য্য ও উৎসাহ—যত্নদ্বারা যুক্ত এবং প্রবৃত্ত কর্ম্মের সফলতায় বা নিষ্ফলতায় যিনি হর্ষ বা বিষাদ অনুভব করেন না —এই প্রকার কর্ত্তাকে সাত্ত্বিক বলা হয় ॥ ২৬ ॥

---

**মূঃ অনুঃ**—পরিণাম, ক্ষয়, হিংসা ও শক্তি পর্য্যালোচনা না করিয়া মোহবশতঃ যে কর্ম্ম অনুষ্ঠিত হয়, তাহাকে তামস কর্ম্ম বলে ॥ ২৫ ॥

**মূঃ অনুঃ**—আসক্তিহীন, অহমিকাশূন্য, ধৈর্য্য ও উৎসাহশীল, সিদ্ধি ও অসিদ্ধিতে নির্ব্বিকার কর্ত্তাকে সাত্ত্বিক বলা হয় ॥ ২৬ ॥

**অযুক্তঃ প্রাকৃতঃ স্তব্ধঃ শঠো নৈষ্কৃতিকোঽলসঃ।**
**বিষাদী দীর্ঘসূত্রী চ কর্ত্তা তামস উচ্যতে ॥ ২৮ ॥**

অযুক্তঃ ( অসমাহিত-চিত্ত ) প্রাকৃতঃ ( অবিবেকী ) স্তব্ধঃ ( অবিনীত ) শঠঃ ( শঠ ) নৈষ্কৃতিকঃ ( পরাপমানকারী ) অলসঃ ( অলস ) বিষাদী ( অবসাদপরায়ণ ) দীর্ঘসূত্রী চ ( ও দীর্ঘসূত্রী ) কর্ত্তা ( কর্ত্তাকে ) তামসঃ ( তামস ) উচ্যতে ( বলা হয় ) ॥ ২৮ ॥

**শ্রীধরঃ**—রাজসং কর্ত্তারমাহ—রাগীতি। রাগী পুত্রাদিপ্রীতিমান্, কর্ম্মফলপ্রেপ্সুঃ কর্ম্মফলকামী, লুব্ধঃ পরস্বাভিলাষী, হিংসাত্মকো মারকস্বভাবঃ, অশুচিঃ বিহিতশৌচশূন্যঃ, লাভালাভয়োর্হর্ষশোকাভ্যাং সমন্বিতঃ কর্ত্তা রাজসঃ ॥ ২৭ ॥

**শ্রীধরঃ**—তামসং কর্ত্তারমাহ—অযুক্ত ইতি। অযুক্তোঽনভিহিতঃ, প্রাকৃতো বিবেকশূন্যঃ, স্তব্ধোঽনম্রঃ, শঠঃ শক্তিগূহনকারী, নৈষ্কৃতিকঃ পরাপমানী, অলসোঽনুদ্যমশীলঃ, বিষাদী শোকশীলঃ, যদদ্য শ্বো বা কর্ত্তব্যং তন্মাসেনাপি ন সম্পাদয়তি যঃ, স দীর্ঘসূত্রী ; এবংভূতঃ কর্ত্তা তামসঃ। কর্তৃত্রৈবিধ্যেনৈব জ্ঞাতুরপি ত্রৈবিধ্যমুক্তম্ ; কর্ম্মত্রৈবিধ্যেন চ জ্ঞেয়স্যাপি ত্রৈবিধ্যমুক্তং জ্ঞাতব্যম্ ; বুদ্ধেস্ত্রৈবিধ্যেন চ করণস্যাপ্যুক্তং ভবিষ্যতি ॥২৮॥

**সুঃ অনুঃ**—রাজস কর্ত্তার কথা বলিতেছেন—"রাগী" ইত্যাদি। রাগী—পুত্রাদিতে প্রণয়বান্, কর্ম্মফলপ্রেপ্সু—কর্ম্মফল পাইতে ইচ্ছুক, লুব্ধ—পরধনে অভিলাষী, হিংসাত্মক—মারকস্বভাব, অশুচি—শাস্ত্রবিহিত পবিত্র-কার্য্যের যিনি অনুষ্ঠান করেন না এবং যিনি লাভে হর্ষ ও অলাভে শোক ইত্যাদি অনুভব করেন, তিনি রাজস কর্ত্তা ॥ ২৭ ॥

**মূঃ অনুঃ**—আসক্তিযুক্ত, কর্ম্মফলকামী, লোভী, হিংসাপরায়ণ, অনাচারী, হর্ষশোকাকুল কর্ত্তাকে রাজস বলা হয় ॥ ২৭ ॥

**বুদ্ধের্ভেদং ধৃতেশ্চৈব গুণতস্ত্রিবিধং শৃণু।
প্রোচ্যমানমশেষেণ পৃথক্‌ত্বেন ধনঞ্জয় ॥ ২৯ ॥**

হে ধনঞ্জয়! বুদ্ধেঃ (বুদ্ধির) ধৃতেঃ চ এব (ও ধৃতির) গুণতঃ (গুণত্রয়ানুসারে) ত্রিবিধং (তিন প্রকার) ভেদম্ (ভেদ) [আমি) অশেষেণ (পূর্ণভাবে) পৃথক্‌ত্বেন (পৃথগ্‌রূপে) প্রোচ্যমানং (বলিতেছি—তাহা) শৃণু (শ্রবণ কর) ॥ ২৯ ॥

**শ্রীধরঃ**—ইদানীং বুদ্ধের্ধৃতেশ্চ ত্রৈবিধ্যং প্রতিজানীতে বুদ্ধের্ভেদমিতি। স্পষ্টোঽর্থঃ ॥ ২৯ ॥

**স্বঃ অনুঃ**—তামস কর্ত্তার লক্ষণ বলিতেছেন—"অযুক্ত" ইত্যাদি। অযুক্ত—অমনোযোগী, প্রাকৃত—বিচারশূন্য, স্তব্ধ—অবিনয়ী, শঠ—শক্তি-গোপনকারী, নৈষ্কৃতিক—পরের অপমানকারী, অলস—উদ্যমশূন্য, বিষাদী শোকশীল, দীর্ঘসূত্রী—যে কার্য্য আজ বা আগামী দিনে কর্ত্তব্য, তাহা এক-মাসেও যে মানব সম্পাদন করে না—এরূপ বিলম্বকারী; এইপ্রকার কর্ত্তা তামস। কর্ত্তার তিনপ্রকার বিভাগদ্বারা জ্ঞাতারও বিভাগত্রয় বলা হইল; কর্ম্মের প্রকারত্রয়-দ্বারা জ্ঞাতব্য বিষয়ের বিভাগত্রয় কথিত হইল, জানিতে হইবে; বুদ্ধিরও বিভাগত্রয় দ্বারা ইন্দ্রিয়েরও প্রকারত্রয় কথিত হইবে ॥ ২৮ ॥

**স্বঃ অনুঃ**—এক্ষণে বুদ্ধি ও ধৈর্য্যের তিনটী বিভাগ বলিতে অঙ্গীকার করিতেছেন—"বুদ্ধের্ভেদঃ" ইত্যাদি ॥ ২৯ ॥

**মূঃ অনুঃ**—অস্থিরচিত্ত, অবিবেকী, অনম্র, শঠ, পরাপমানকারী, অলস, অবসন্ন-স্বভাব ও দীর্ঘসূত্রী কর্ত্তাকে তামস বলা হয় ॥ ২৮ ॥

**মূঃ অনুঃ**—[এখন বুদ্ধির ও ধৃতির ত্রিবিধ ভেদ বলিতেছেন—] হে ধনঞ্জয়! গুণভেদানুসারে বুদ্ধি ও ধৃতির তিন প্রকার ভেদ আমি নিঃশেষে ও পৃথগ্‌ভাবে বলিতেছি—শ্রবণ কর ॥

**প্রবৃত্তিঞ্চ নিবৃত্তিঞ্চ কার্য্যাকার্য্যে ভয়াভয়ে।**
**বন্ধং মোক্ষঞ্চ যা বেত্তি বুদ্ধিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥ ৩০ ॥**

---

হে পার্থ ! যা বুদ্ধিঃ (যে বুদ্ধি ) প্রবৃত্তিং চ নিবৃত্তিং চ ( প্রবৃত্তি ও নিবৃত্তি ) কার্য্যা-কার্য্যে ( কর্ত্তব্যাকর্ত্তব্য ) ভয়াভয়ে ( ভয় ও অভয় ) বন্ধং মোক্ষং চ ( বন্ধন ও মুক্তি ) বেত্তি ( জানিতে পারে ), সা ( তাহা ) সাত্ত্বিকী ( সাত্ত্বিকী বুদ্ধি ) ॥ ৩০ ॥

---

**শ্রীধরঃ**— তত্র বুদ্ধৈস্ত্রৈবিধ্যমাহ—প্রবৃত্তিমিতি ত্রিভিঃ। প্রবৃত্তিং ধর্ম্মে, নিবৃত্তিমধর্ম্মে যস্মিন্ দেশে কালে চ যৎ কার্য্যমকার্য্যঞ্চ, ভয়াভয়ে কার্য্যাকার্য্যনিমিত্তৌ অর্থানর্থৌ, কথং বন্ধঃ কথং বা মোক্ষঃ ইতি বা বুদ্ধিরন্তঃকরণং বেত্তি, সা সাত্ত্বিকী। যয়া পুমান্ বেত্তীতি বক্তব্যে করণে কর্ত্তৃত্বোপচারঃ কাষ্ঠানি পচন্তীতিবৎ ॥ ৩০ ॥

---

**স্বঃ অনুঃ**—এস্থানে বুদ্ধির প্রকারত্রয়ের লক্ষণ বলিতেছেন—"প্রবৃত্তিম্" ইত্যাদি শ্লোকত্রয়-দ্বারা। যে বুদ্ধি—ধর্ম্মবিষয়ে প্রবৃত্তি, অধর্ম্ম হইতে নিবৃত্তি, যে দেশে বা যে কালে যাহা কর্ত্তব্য বা অকর্ত্তব্য, তজ্জন্য ভয় ও অভয়, কর্ত্তব্যাকর্ত্তব্যের কারণস্বরূপ প্রয়োজন ও অপ্রয়োজন ( সিদ্ধি বা বিপদ ), কেন বন্ধন বা কেন মোক্ষ হয়, এই আন্তরিক বিচার জানিতে পারে, তাহা সাত্ত্বিকী বুদ্ধি ; যাহা দ্বারা পুরুষ জানিতে পারে, এইরূপ বলা যোগ্য হইলেও এস্থানে করণ-কারকে কর্ত্তৃত্বের প্রয়োগ "কাষ্ঠগুলি পাক করিতেছে" এইরূপ বাক্যের ন্যায় বুঝিতে হইবে ॥ ৩০ ॥

---

**মূঃ অনুঃ**—[ বুদ্ধির ত্রিবিধ ভেদ বলিতেছেন— ] হে পার্থ ! যে বুদ্ধি প্রবৃত্তি ও নিবৃত্তি, কার্য্য ও অকার্য্য, ভয় ও অভয়, এবং বন্ধ ও মোক্ষ জানিতে পারে, তাহা সাত্ত্বিকী বুদ্ধি ॥ ৩০ ॥

**যয়া ধর্ম্মমধর্ম্মঞ্চ কার্য্যঞ্চাকার্য্যমেব চ।**
**অযথাবৎ প্রজানাতি বুদ্ধিঃ সা পার্থ রাজসী ॥ ৩১ ॥**
**অধর্ম্মং ধর্ম্মমিতি যা মন্যতে তমসাবৃতা।**
**সর্ব্বার্থান্ বিপরীতাংশ্চ বুদ্ধিঃ সা পার্থ তামসী ॥ ৩২ ॥**

---

হে পার্থ ! যয়া ( যে বুদ্ধিদ্বারা ) ধর্ম্মম্ অধর্ম্মং চ ( ধর্ম্ম ও অধর্ম্ম ) কার্য্যং চ অকার্য্যম্ এব চ ( কার্য্য ও অকার্য্য ) অযথাবৎ ( অসম্যগ্ ভাবে) প্রজানাতি (জানিতে পারা যায়), সা ( তাহা ) রাজসী ( রাজসিকী ) বুদ্ধিঃ ( বুদ্ধি ) ॥ ৩১ ॥

হে পার্থ ! যা বুদ্ধিঃ ( যে বুদ্ধি ) অধর্ম্মং ( অধর্ম্মকে ) ধর্ম্মম্ ইতি ( ধর্ম্ম বলিয়া ), সর্ব্বার্থান্ চ ( এবং সকল বিষয়কে ) বিপরীতান্ ( তদ্বিপরীত ) মন্যতে (ধারণা করে), সা ( তাহা ) তমসা (তমোগুণে) আবৃতা ( আচ্ছন্ন) [ বিপরীত-গ্রাহিণী ] তামসী ( তামসিকী বুদ্ধি ) ॥ ৩২ ॥

---

**শ্রীধরঃ**—রাজসীং বুদ্ধিমাহ—যয়েতি। অযথাবৎ সন্দেহাস্পদত্বে-নেত্যর্থঃ। স্পষ্টমন্যৎ ॥ ৩১ ॥

**শ্রীধরঃ**—তামসী বুদ্ধিমাহ—অধর্ম্মমিতি। বিপরীতগ্রাহিণী বুদ্ধিস্তামসীত্যর্থঃ। বুদ্ধিরন্তঃকরণং পূর্ব্বোক্তং, জ্ঞানন্তু তদ্বৃত্তিঃ ধৃতিরপি তদ্-বৃত্তিরেব ; যদ্বা, অন্তঃকরণস্য ধর্ম্মিণো বুদ্ধিরপ্যধ্যবসায়লক্ষণা বৃত্তিরেব ইচ্ছাদ্বেষাদীনাং তদ্বৃত্তীনাং বহুত্বেঽপি ধর্ম্মাধর্ম্মভয়াভয়-সাধনত্বেন প্রাধান্যাদেতাসাং ত্রৈবিধ্যমুক্তম্ ; উপলক্ষণঞ্চৈতদন্যাসাম্ ॥ ৩২ ॥

---

**সুঃ অনুঃ**—রাজসী বুদ্ধির লক্ষণ বলিতেছেন—"যয়া" ইত্যাদি। অযথাবৎ—সন্দেহের যোগ্যরূপে ; অন্যার্থ স্পষ্ট ॥ ৩১ ॥

**সুঃ অনুঃ**—তামসী বুদ্ধির পরিচয় বলিতেছেন—"অধর্ম্মম্" ইত্যাদি। বিপরীত-গ্রহণকারিণী বুদ্ধিই তামসী। বুদ্ধি—পূর্ব্বোক্ত অন্তঃকরণ, কিন্তু জ্ঞান তাহার বৃত্তি বা ব্যাপার, ধৈর্য্যও তাহার ব্যাপার। অথবা ধর্ম্মী অন্তঃকরণের ব্যাপার যে বুদ্ধি, তাহাই দৃঢ়প্রযত্ন। ইচ্ছা ও দ্বেষাদি তাহার

**ধৃত্যা যয়া ধারয়তে মনঃ প্রাণেন্দ্রিয়ক্রিয়াঃ।**
**যোগেনাব্যভিচারিণ্যা ধৃতিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥ ৩৩ ॥**

---

হে পার্থ! যোগেন ( চিত্তের একাগ্রতাবশতঃ ) অব্যভিচারিণ্যা (অব্যভিচারিণী) যয়া ( যে ) ধৃত্যা ( ধৃতিদ্বারা ) মনঃপ্রাণেন্দ্রিয়ক্রিয়াঃ ( মন, প্রাণ ও ইন্দ্রিয়ের ক্রিয়াসকলকে ) ধারয়তে ( নিয়মিত করে ), সা ( তাহা ) সাত্ত্বিকী ধৃতিঃ ( সাত্ত্বিকী ধৃতি ) ॥ ৩৩ ॥

---

**শ্রীধরঃ**—ইদানীং ধৃতেস্ত্রৈবিধ্যমাহ—ধৃত্যেতি ত্রিভিঃ। যোগেন চিত্তৈকাগ্র্যেণ হেতুনাঽব্যভিচারিণ্যা বিষয়ান্তরমধারয়ন্ত্যা যয়া ধৃত্যা মনসঃ প্রাণস্য ইন্দ্রিয়ানাঞ্চ ক্রিয়া ধারয়তে নিযচ্ছতি, সা ধৃতিঃ সাত্ত্বিকী ॥ ৩৩ ॥

---

বৃত্তিগুলির বহুত্ব থাকিলেও ধর্ম্ম ও অধর্ম্ম, ভয় ও অভয়ের উপায়রূপে প্রাধান্য হওয়ায় ইহাদিগের তিনটী প্রকার কথিত হইল। ইহা অন্যগুলিরও নির্দ্দেশ করিতেছে ॥ ৩২ ॥ ( সুঃ অনু )

**সুঃ অনুঃ**—এক্ষণে ধৈর্য্যের বিভাগত্রয় বলিতেছেন—"ধৃত্যা" ইত্যাদি তিন শ্লোকে। চিত্তের একাগ্রতারূপ যোগ-হেতু যে ধৈর্য্যশক্তি অব্যভিচারিণী অর্থাৎ অপর কোন বিষয় ধারণ করে না, এবং যাহাদ্বারা মনের, প্রাণের ও ইন্দ্রিয়ের ক্রিয়াসমূহ নিয়মিত হয়, তাহাই সাত্ত্বিকী ধৃতি ॥ ৩৩ ॥

---

**মূঃ অনুঃ**—হে পার্থ। যে বুদ্ধিদ্বারা ধর্ম্ম ও অধর্ম্ম, কর্ত্তব্য ও অকর্ত্তব্য সম্যক্ প্রকারে জানিতে পারা যায় না, তাহা রাজসী বুদ্ধি ॥৩১॥

**মূঃ অনুঃ**—হে পার্থ! যে বুদ্ধি অধর্ম্মকে ধর্ম্ম, এবং সকল বিষয়কে তাহার বিপরীত ধারণা করে, তাহা তমোগুণে আচ্ছন্ন তামসী বুদ্ধি ॥৩২॥

**মূঃ অনুঃ**—[ এখন ধৃতির প্রকারত্রয় বলিতেছেন—] হে পার্থ! চিত্তের একাগ্রতাহেতু যে অব্যভিচারিণী ধৃতিদ্বারা দেহের, মনের ও ইন্দ্রিয়ের ক্রিয়াকে নিয়মিত করা যায়, তাহা সাত্ত্বিকী ধৃতি ॥ ৩৩ ॥

**যয়া তু ধর্ম্মকামার্থান্ ধৃত্যা ধারয়তেঽর্জ্জুন।
প্রসঙ্গেন ফলাকাঙ্ক্ষী ধৃতিঃ সা পার্থ রাজসী ॥ ৩৪ ॥
যয়া স্বপ্নং ভয়ং শোকং বিষাদং মদমেব চ।
ন বিমুঞ্চতি দুর্মেধা ধৃতিঃ সা তামসী মতা ॥ ৩৫ ॥**

হে পার্থ! হে অর্জ্জুন! যয়া (যে) ধৃত্যা (ধৃতি দ্বারা) ধর্ম্মকামার্থান্ (ধর্ম্ম, কাম ও অর্থকে) [প্রধান বলিয়া] ধারয়তে (ধারণ করে) [এবং] প্রসঙ্গেন (ঐ ত্রিবর্গের সঙ্গফলে) ফলাকাঙ্ক্ষী (ফলকামী) [হয়], সা (তাহা) রাজসী ধৃতিঃ (রাজসী ধৃতি) ॥৩৪॥

হে পার্থ! দুর্ম্মেধাঃ (অবিবেকী জন) যয়া (যে ধৃতিদ্বারা) স্বপ্নং (নিদ্রা), ভয়ং (ভয়), শোকং (শোক), বিষাদং (বিষণ্ণভাব), মদং (গর্ব্ব) ন বিমুঞ্চতি (পরিত্যাগ করে না), সা (তাহা) তামসী ধৃতিঃ (তামসী ধৃতি) ॥ ৩৫ ॥

**শ্রীধরঃ**—রাজসীং ধৃতিমাহ—যয়া ত্বিতি। যয়া তু ধৃত্যা ধর্ম্মার্থকামান্ প্রাধান্যেন ধারয়তে ন বিমুঞ্চতি, তৎপ্রসঙ্গেন তৎফলাকাঙ্ক্ষী চ ভবতি, সা রাজসী ধৃতিঃ ॥ ৩৪ ॥

**শ্রীধরঃ**—তামসীং ধৃতিমাহ—যয়েতি। দুষ্টা অবিবেকবহুলা মেধা যস্য স দুর্ম্মেধাঃ পুরুষো, যয়া ধৃত্যা স্বপ্নাদীন্ন বিমুঞ্চতি, পুনঃ পুনরাবর্ত্তয়তি, স্বপ্নোঽত্র নিদ্রা, সা ধৃতিস্তামসী ॥ ৩৫ ॥

**সুঃ অনুঃ**—রাজস ধৈর্য্য বলিতেছেন—"যয়া তু" ইত্যাদি। যে ধৃতিদ্বারা, ধর্ম্ম, অর্থ ও কাম প্রধানরূপে ধৃত হয়, ত্যক্ত হয় না এবং তৎ-প্রসঙ্গে ফলের আকাঙ্ক্ষাও হয়, তাহা রাজসী ধৃতি ॥ ৩৪ ॥

**সুঃ অনুঃ**—তামসী ধৃতির লক্ষণ বলিতেছেন—"যয়া" ইত্যাদি। দুর্ম্মেধা—অজ্ঞতাপূর্ণ স্মৃতিশক্তি যাহার, এইরূপ পুরুষ যে ধৃতিদ্বারা নিদ্রাদি তমোগুণের কার্যাগুলিকে ত্যাগ করিতে পারে না, পুনঃ পুনঃ আবৃত্তি করিতে থাকে, তাহাই তামসী ধৃতি ; এস্থানে স্বপ্ন শব্দের অর্থ—নিদ্রা ॥ ৩৫ ॥

**সুখং ত্বিদানীং ত্রিবিধং শৃণু মে ভরতর্ষভ।**
**অভ্যাসাদ্রমতে যত্র দুঃখান্তঞ্চ নিগচ্ছতি ॥ ৩৬ ॥**
**যত্তদগ্রে বিষমিব পরিণামেঽমৃতোপমম্।**
**তৎ সুখং সাত্ত্বিকং প্রোক্তমাত্মবুদ্ধিপ্রসাদজম্ ॥ ৩৭ ॥**

---

হে ভরতর্ষভ! (ভরতশ্রেষ্ঠ!) ইদানীং তু (এক্ষণে) মে (আমার নিকট) ত্রিবিধং (তিন প্রকার) সুখং (সুখের বিষয়) শৃণু (শ্রবণ কর)। যত্র (যাহাতে) অভ্যাসাৎ (অভ্যাসের ফলে) রমতে (রতি জন্মে) দুঃখান্তং চ (ও দুঃখের অবসান) নিগচ্ছতি (লাভ করে), যৎ (যাহা) তৎ (অনির্ব্বচনীয়), অগ্রে (প্রথমে) বিষং ইব (বিষের ন্যায় অরুচিকর), [কিন্তু] পরিণামে (অবশেষে) অমৃতোপমম্ (অমৃততুল্য), আত্মবুদ্ধিপ্রসাদজং (আত্মসম্বন্ধিনী বুদ্ধির নির্ম্মলতা হইতে উৎপন্ন) তৎ (তাহাকে) সাত্ত্বিকং সুখং (সাত্ত্বিক সুখ) প্রোক্তম্ (বলে) ॥৩৬-৩৭ ॥

---

**শ্রীধরঃ**—ইদানীং সুখস্য ত্রৈবিধ্যং প্রতিজানীতে অর্দ্ধেন—সুখন্ত্বিতি। স্পষ্টোঽর্থঃ ॥ ৩৬ ॥

**শ্রীধরঃ**—তত্র সাত্ত্বিকং সুখমাহ—অভ্যাসাদিতি সার্দ্ধেন। যত্র যস্মিন্ সুখে অভ্যাসাদতিপরিচয়াদ্রমতে, ন তু বিষয়সুখ ইব সহসা রতিং প্রাপ্নোতি, যস্মিন্ রমমাণশ্চ দুঃখস্যান্তমবসানং নিতরাং গচ্ছতি প্রাপ্নোতি। কীদৃশং? যত্তৎ কিমপি অগ্রে প্রথমং বিষমিব মনঃসংযমাধীনত্বাদ্দুঃখা-বহমিব ভবতি, পরিণামে ত্বমৃতসদৃশম্, আত্মবিষয়া বুদ্ধিরাত্মবুদ্ধিস্তস্যাঃ প্রসাদো রজস্তমোমলত্যাগেন স্বচ্ছতয়াবস্থানং, ততো জাতং যৎ সুখং, তৎ সাত্ত্বিকং প্রোক্তং যোগিভিঃ ॥ ৩৭ ॥

---

**মূঃ অনুঃ**—হে অর্জ্জুন! হে পার্থ! যে ধৃতি-দ্বারা ধর্ম্ম, অর্থ ও কামকে প্রধান বলিয়া ধারণা হয় এবং তৎপ্রসঙ্গে লোক ফলকামী হয়, তাহা রাজসী ধৃতি ॥ ৩৪ ॥

**মূঃ অনুঃ**—হে পার্থ! অবিবেকী জন যে ধৃতিদ্বারা নিদ্রা, ভয়, শোক, বিষণ্ণভাব ও গর্ব্ব পরিত্যাগ করে না, তাহা তামসী ধৃতি ॥ ৩৫ ॥

**বিষয়েন্দ্রিয়সংযোগাদ্‌যত্তদগ্রেঽমৃতোপমম্।**
**পরিণামে বিষমিব তৎ সুখং রাজসং স্মৃতম্ ॥ ৩৮ ॥**

---

যৎ ( যাহা ) বিষয়েন্দ্রিয়সংযোগাৎ ( বিষয় ও ইন্দ্রিয়ের সংযোগ হইতে সঞ্জাত ), তৎ ( সকলের সুবিদিত ) অগ্রে ( প্রথমে ) অমৃতোপমং ( অমৃততুল্য ) পরিণামে বিষম্ ইব ( পরিণামে বিষবৎ) তৎ ( তাহাকে) রাজসং ( রাজস ) সুখং ( সুখ) স্মৃতম্ ( বলে ) ॥ ৩৮ ॥

---

**শ্রীধরঃ**—রাজসং সুখমাহ—বিষয়েতি। বিষয়াণামিন্দ্রিয়াণাঞ্চ সংযোগাৎ যত্তৎ প্রসিদ্ধং স্ত্রীসংসর্গাদিসুখম্, অমৃতমুপমা যস্য তাদৃশং ভবতি, অগ্রে প্রথমং পরিণামে চ বিষতুল্যং, ইহামুত্র চ দুঃখহেতুত্বাৎ; তৎ সুখং রাজসং স্মৃতম্ ॥ ৩৮ ॥

---

**সুঃ অনুঃ**—এক্ষণে সুখের বিভাগত্রয় বলিতে অঙ্গীকার করিতেছেন —"সুখন্তু" ইত্যাদি অর্দ্ধশ্লোক ॥ ৩৬ ॥

**সুঃ অনুঃ**—তন্মধ্যে "অভ্যাসাৎ" ইত্যাদি সার্দ্ধশ্লোকে সাত্ত্বিক সুখ বলিতেছেন। যাহাতে—যে সুখে, অভ্যাস—অতিপরিচয়-প্রযুক্ত আসক্তি হয়, কিন্তু বিষয়-সুখের ন্যায় হঠাৎ আসক্তি ঘটে না, এবং যাহাতে রমমাণ—আসক্ত হইয়া মানব সম্পূর্ণরূপে দুঃখের অবসান লাভ করে। তাহা কি প্রকার? তাহা কিছু প্রথমে বিষের ন্যায় মনঃসংযমের অধীন হওয়ায় দুঃখজনকরূপে প্রতিভাত হয়, কিন্তু পরিণামে অমৃতসদৃশ; আত্মবুদ্ধি-প্রসাদজ—আত্মসম্বন্ধি জ্ঞানদ্বারা রজঃ ও তমো-গুণদ্বয়ের মলিনতা পরিত্যক্ত হইয়া যে স্বচ্ছভাবে অবস্থান হয়, তাহা হইতে জাত যে সুখ, তাহাকে যোগিগণ সাত্ত্বিক সুখ বলেন ॥ ৩৭ ॥

---

**মূঃ অনুঃ**—[ ত্রিবিধ সুখের মধ্যে প্রথমে সাত্ত্বিক সুখ বর্ণনা করিতেছেন—] হে ভরতশ্রেষ্ঠ। এক্ষণে আমার নিকট ত্রিবিধ সুখের বিষয় শ্রবণ কর। পুনঃ পুনঃ অভ্যাসের ফলে যাহাতে রতি জন্মে এবং যাহাদ্বারা দুঃখের অবসান হয়, যাহা অনির্ব্বচনীয়, প্রথমে বিষবৎ, কিন্তু পরিণামে অমৃততুল্য, নির্ম্মল আত্মবুদ্ধি হইতে উত্থিত, তাহা সাত্ত্বিক সুখ ॥ ৩৬-৩৭ ॥

**যদগ্রে চানুবন্ধে চ সুখং মোহনমাত্মনঃ।**
**নিদ্রালস্যপ্রমাদোত্থং তত্তামসমুদাহৃতম্॥ ৩৯॥**

যৎ সুখম্ ( যে সুখ ) অগ্রে ( আরম্ভে ) অনুবন্ধে চ ( ও পরিণামে ) আত্মনঃ (আত্মার) মোহনং (মোহকর), নিদ্রালস্য-প্রমাদোত্থং (নিদ্রা, আলস্য ও অনবধানতা হইতে উৎপন্ন), তৎ ( তাহাকে ) তামসং ( তামস ) উদাহৃতম্ ( বলা হয় ) ॥ ৩৯ ॥

**শ্রীধরঃ**—তামসং সুখমাহ—যদিতি। অগ্রে চ প্রথমক্ষণে অনুবন্ধে চ পশ্চাদপি যৎ সুখমাত্মনো মোহকরং, তদেবাহ—নিদ্রা চ আলস্যঞ্চ প্রমাদশ্চ কর্ত্তব্যাবধানরাহিত্যেন মনোগ্রাহ্যমেতেভ্য উত্তিষ্ঠতি যৎ সুখং, তত্তামসমুদাহৃতম্ ॥ ৩৯ ॥

**সুঃ অনুঃ**—রাজসসুখের লক্ষণ বলিতেছেন—"বিষয়" ইত্যাদি। বিষয় ও ইন্দ্রিয়সমূহের সংযোগ-হেতু যে বিখ্যাত স্ত্রীসঙ্গাদি-সুখ, যাহা প্রথমে অমৃতবৎ প্রতীত হইয়া থাকে, কিন্তু পরিণামে ইহলোকে ও পরলোকে দুঃখজনক বলিয়া বিষতুল্য, তাহাই রাজস সুখ ॥ ৩৮ ॥

**সুঃ অনুঃ**—তামস সুখ বলিতেছেন—"যৎ" ইত্যাদি। প্রথম সময়ে ও পরিণামে যে সুখ আত্মার মোহজনক, তাহাই বলিতেছেন—নিদ্রা, আলস্য, প্রমাদ—কর্ত্তব্য-বিষয়ে মনোযোগ না থাকায় কেবল মনোদ্বারা গ্রাহ্য,—এইগুলি হইতে জাত যে সুখ, তাহাই তামস বলিয়া কথিত হয় ॥ ৩৯ ॥

**মূঃ অনুঃ**—যাহা বিষয় ও ইন্দ্রিয়ের সংযোগ হইতে উৎপন্ন, সকলের সুবিদিত, প্রথমে অমৃততুল্য কিন্তু পরিণামে বিষবৎ, তাহা রাজস সুখ বলিয়া কথিত হয় ॥ ৩৮ ॥

**মূঃ অনুঃ**—যে সুখ আগে ও পরে আত্মার মোহজনক, নিদ্রা, আলস্য ও প্রমাদ হইতে উত্থিত, তাহা তামস বলিয়া কথিত ॥ ৩৯ ॥

**ন তদস্তি পৃথিব্যাং বা দিবি দেবেষু বা পুনঃ।**
**সত্ত্বং প্রকৃতিজৈর্মুক্তং যদেভিঃ স্যাত্ত্রিভির্গুণৈঃ ॥ ৪০ ॥**
**ব্রাহ্মণক্ষত্রিয়বিশাং শূদ্রাণাঞ্চ পরন্তপ।**
**কর্ম্মাণি প্রবিভক্তানি স্বভাবপ্রভবৈর্গুণৈঃ ॥ ৪১ ॥**

[সেস্থানেও] পুনঃ ( আবার ) পৃথিব্যাং ( পৃথিবীতে ) [মনুষ্য প্রভৃতি মধ্যে] দিবি বা ( অথবা স্বর্গে ) দেবেষু বা ( দেবগণমধ্যে ) তৎ ( তাদৃশ ) [ কোন ] সত্ত্বং ( সত্তা—জীব বা বস্তু ) ন অস্তি ( নাই ) যৎ ( যাহার ) প্রকৃতিজৈঃ (প্রকৃতিজাত) এভিঃ ( এই ) ত্রিভিঃ ( তিন ) গুণৈঃ ( গুণ হইতে ) মুক্তং স্যাৎ ( মুক্ত থাকিবার সম্ভাবনা আছে ) ॥ ৪০ ॥

হে পরন্তপ ! (শত্রুবিমর্দ্দন ! ) ব্রাহ্মণক্ষত্রিয়বিশাং (ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য) শূদ্রানাং চ ( ও শূদ্রগণের ) কর্ম্মাণি (কর্ম্মসকল ) স্বভাব-প্রভবৈঃ (প্রকৃতিজাত) গুণৈঃ ( ত্রিগুণদ্বারা ) প্রবিভক্তানি ( প্রকৃষ্টরূপে বিভক্ত হইয়াছে ) ॥ ৪১ ॥

**শ্রীধরঃ**—অনুক্তমপি সংগৃহ্নন্ প্রকরণার্থমুপসংহরতি—ন তদিতি ত্রিভিঃ। এভিঃ প্রকৃতিসংভবৈঃ সত্ত্বাদিভির্গুণৈর্মুক্তং হীনং সত্ত্বং প্রাণিজাতং অন্যদ্বা যৎ স্যাত্তৎ পৃথিব্যাং মনুষ্যাদিষু দিবি দেবেষু চ ক্বাপি নাস্তীত্যর্থঃ ॥ ৪০ ॥

**স্বঃ অনুঃ**—যাহা বলা হয় নাই, তাহাও সংগ্রহ করিয়া এই প্রকরণের বিষয়গুলির সমাপ্তি করিতেছেন—"ন তৎ" *ইত্যাদি তিন* শ্লোকে। প্রকৃতি হইতে জাত এই সত্ত্বাদি গুণত্রয় দ্বারা মুক্ত কোনও প্রাণী অথবা অপর কোন বস্তু মনুষ্যাদি লোকে অথবা স্বর্গে দেবগণের মধ্যে কোথাও নাই ॥ ৪০ ॥

**মূঃ অনুঃ**—[স্বর্গ, মর্ত্ত্য, পাতালে সকল কিছুরই সাত্ত্বিকাদি ত্রিগুণের অধীনতা সাধারণভাবে বলিতেছেন—] পৃথিবীতে মনুষ্যাদি সকল সৃষ্ট বস্তুমধ্যে, অথবা স্বর্গে—যেস্থানে আবার দেবগণমধ্যেও এমন কোন সত্তা (জীব বা বস্তু) নাই, যাহা প্রকৃতিজাত এই গুণত্রয় হইতে মুক্ত ॥৪০॥

**শ্রীধরঃ**—নন্থ যদ্যেবং সর্ব্বমপি ক্রিয়াকারকফলাদিকং প্রাণিজাতঞ্চ ত্রিগুণাত্মকমেব, তর্হি কথমস্য মোক্ষ ইত্যপেক্ষায়াং স্বস্বাধিকারেণ বিহিতৈঃ কর্ম্মভিঃ পরমেশ্বরারাধনাত্তৎপ্রসাদলব্ধজ্ঞানেনেত্যেবং সর্ব্ব-গীতার্থসারং সংগৃহ্য দর্শয়িতুং প্রকারান্তরমারভতে—ব্রাহ্মণেত্যাদি যাবদধ্যায়সমাপ্তি। হে পরন্তপ! হে শত্রুতাপন! ব্রাহ্মণানাং ক্ষত্রিয়ানাং বৈশ্যানাং শূদ্রানাঞ্চ কর্ম্মণি প্রবিভক্তানি প্রকর্ষেণ বিভাগতো বিহিতানি; শূদ্রাণাং সমাসাৎ পৃথক্‌করণং দ্বিজত্বাভাবেন বৈলক্ষণ্যাৎ। বিভাগোপল-ক্ষণমাহ—স্বভাবঃ সাত্ত্বিকরাজসাদি প্রভবতি প্রাদুর্ভবতি যেভ্যস্তৈর্গুণৈরুপলক্ষণভূতৈঃ; যদ্বা, স্বভাবপ্রভবৈঃ পূর্ব্বজন্মসংস্কারপ্রাদুর্ভূতৈরিত্যর্থঃ। তত্র সত্ত্বপ্রধানা ব্রাহ্মণাঃ, সত্ত্বোপসর্জ্জনরজঃপ্রধানাঃ ক্ষত্রিয়াঃ, তমউপসর্জ্জনরজঃপ্রধানা বৈশ্যাঃ, রজউপসর্জ্জনতমঃপ্রধানাঃ শূদ্রাঃ ॥ ৪১ ॥

---

**স্বঃ অনুঃ**—যদি বল, যদি এইরূপ সমস্ত ক্রিয়া, কারক ও ফলাদি এবং প্রাণিবর্গ ত্রিগুণময়ই হয়, তাহা হইলে কিরূপ ইহার (ত্রিগুণের) মোক্ষ হইবে? এই প্রশ্নের উত্তরে বলিতেছেন—তাহা নিজ-নিজ-অধিকারে শাস্ত্রবিহিত কর্ম্ম দ্বারা পরমেশ্বরের আরাধনা-হেতু তাঁহার অনুগ্রহে প্রাপ্ত জ্ঞানদ্বারা সম্ভব হয়—এইরূপ সমগ্র গীতার সারার্থ সংগ্রহ-পূর্ব্বক প্রদর্শন করিতে অন্য প্রকার কথা আরম্ভ করিলেন—"ব্রাহ্মণ" ইত্যাদি অধ্যায়-শেষ পর্য্যন্ত। হে পরন্তপ! হে শত্রুতাপন! ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রদিগের কর্ম্মসমূহ উত্তমরূপে বিভাগক্রমে শাস্ত্রে নির্দ্দিষ্ট রহিয়াছে। 'শূদ্রানাং' পদটীকে ব্রাহ্মণাদি পদগুলির সহিত সমাস বা মিলন হইতে পৃথক্ করা হইয়াছে; কারণ, তাহাদের দ্বিজত্বের অভাব-হেতু বৈলক্ষণ্য রহিয়াছে। বিভাগের উপলক্ষণ বলিতেছেন—[স্বভাব-প্রভব] সাত্ত্বিক রাজসাদি স্বভাব যাহা হইতে জন্মে, সেই সূচিত গুণ-

**শমো দমস্তপঃ শৌচং ক্ষান্তিরার্জ্জবমেব চ।**
**জ্ঞানং বিজ্ঞানমাস্তিক্যং ব্রহ্মকর্ম্ম স্বভাবজম্ ॥ ৪২ ॥**

শমঃ ( অন্তরিন্দ্রিয়ের সংযম ) দমঃ ( বাহেন্দ্রিয়ের সংযম ) তপঃ ( তপস্যা ) ক্ষান্তিঃ (ক্ষমা বা সহিষ্ণুতা) আর্জ্জবং এব চ (সরলতা), জ্ঞানং (শাস্ত্রজ্ঞান) বিজ্ঞানং ( তত্ত্বানুভূতি আস্তিক্যং ( শাস্ত্রবাক্যে সুদৃঢ় বিশ্বাস )—[ এই সকল ] স্বভাবজং ( স্বাভাবিক ) ব্রহ্মকর্ম্ম ( ব্রাহ্মণোচিত কার্য্য ) ॥ ৪২ ॥

**শ্রীধরঃ**—তত্র ব্রাহ্মণস্য স্বাভাবিকানি কর্ম্মাণ্যাহ—শম ইতি। শমশ্চিত্তোপরমঃ, দমো বাহ্যেন্দ্রিয়োপরমঃ, তপঃ পূর্ব্বোক্তং শারীরাদি, শৌচং বাহ্যাভ্যন্তরম্, ক্ষান্তিঃ ক্ষমা, আর্জ্জবমবক্রতা, জ্ঞানং শাস্ত্রীয়ম্, বিজ্ঞানমনুভবঃ, আস্তিক্যমস্তি পরলোক ইতি নিশ্চয়ঃ, এতচ্ছমাদি ব্রাহ্মণস্য স্বভাবাজ্জাতং কর্ম্ম ॥ ৪২ ॥

সমূহ দ্বারা। অথবা স্বভাব-প্রভব—পূর্ব্বজন্মের সংস্কার হইতে প্রাদুর্ভূত। তন্মধ্যে ব্রাহ্মণ—সত্ত্বপ্রধান, সত্ত্বগৌণ রজঃপ্রধান ক্ষত্রিয়, তমো-গৌণ রজঃপ্রধান—বৈশ্য এবং রজোগৌণ তমঃপ্রধান—শূদ্র ॥ ৪১ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—তাহাতে ব্রাহ্মণের স্বাভাবিক কর্ম্মগুলি বলিতেছেন—"শমঃ" ইত্যাদি। শম—চিত্তের বিরাম, দম—বহিরিন্দ্রিয়ের দমন, তপঃ—

**মূঃ অনুঃ**—[ সমস্ত প্রাণিজাত ও সমস্ত ব্যাপার ত্রিগুণাধীন ও ত্রিগুণ-পরিচালিত হইলেও স্ব-স্ব অধিকারবিহিত কর্ম্মসম্পাদন দ্বারা ভগবানের প্রীতি সাধন করিতে পারিলে ভগবৎকৃপালব্ধ জ্ঞানদ্বারা মুক্তি হয়—সমগ্র গীতার এই সারসংগ্রহ—প্রদর্শনার্থ পুনরায় প্রকারান্তরে বলিতেছেন—] হে পরন্তপ! ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র—সকলের সকল কর্ম্ম প্রকৃতিজাত ত্রিগুণের দ্বারা প্রকৃষ্টরূপে বিভক্ত বা শ্রেণীবদ্ধ হইয়াছে ॥ ৪১ ॥

**শৌর্য্যং তেজো ধৃতির্দাক্ষ্যং যুদ্ধে চাপ্যপলায়নম্‌।**
**দানমীশ্বরভাবশ্চ ক্ষত্রকর্ম্ম স্বভাবজম্‌ ॥ ৪৩ ॥**

শৌর্য্যং ( বীরত্ব ) তেজঃ ( তেজস্বিভাব ) ধৃতিঃ ( ধৈর্য্য ) দাক্ষ্যং ( দক্ষতা ), যুদ্ধে চ অপি ( যুদ্ধে ) অপলায়নং ( পৃষ্ঠপ্রদর্শন না করা ), দানং ( দানশীলতা ) ঈশ্বরভাবঃ চ ( ও প্রভুত্ব ) [ এই সকল ] স্বভাবজং ( স্বভাবজাত ) ক্ষাত্রং ( ক্ষত্রিয়োচিত ) কর্ম্ম ॥ ৪৩ ॥

**শ্রীধরঃ**—ক্ষত্রিয়স্য স্বাভাবিকং কর্ম্মাহ—শৌর্য্যমিতি। শৌর্য্যং পরাক্রমঃ, তেজঃ প্রাগল্‌ভ্যম্‌, ধৃতিঃ ধৈর্য্যম্‌, দাক্ষ্যং কৌশলম্‌, যুদ্ধে চাপ্যপলায়নম্‌ অপরাঙ্মুখতা, দানমৌদার্য্যম্‌, ঈশ্বরভাবো নিয়মনশক্তিঃ, —এতৎ ক্ষত্রিয়স্য স্বাভাবিকং কর্ম্ম ॥ ৪৩ ॥

পূর্ব্বোক্ত শমাদি দ্বারা বিহিত কর্ম্ম, শৌচ—বাহ্য ও আভ্যন্তর শুদ্ধি, ক্ষান্তি—ক্ষমা, আর্জ্জব—সরলতা, জ্ঞান—শাস্ত্রীয়-সম্বন্ধি, বিজ্ঞান—অনুভূতি, আস্তিক্য—পরলোক আছে, এইপ্রকার স্থিরীকরণ ; এই শমাদি ব্রাহ্মণগণের স্বভাব হইতে জাত কর্ম্ম ॥ ৪২ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—ক্ষত্রিয়গণের স্বভাবজাত কর্ম্ম বলিতেছেন—"শৌর্য্যম্‌" ইত্যাদি। শৌর্য্য—পরাক্রম, তেজঃ—সাহসিকতা বা ঔদ্ধত্য, ধৃতি—ধৈর্য্য, দাক্ষ্য—কৌশল, যুদ্ধে অপলায়ন—পরাঙ্মুখ না হওয়া, দান—উদারতা, ঈশ্বরভাব—নিয়মনশক্তি, এইগুলি ক্ষত্রিয়গণের স্বভাবজাত কর্ম্ম ॥ ৪৩ ॥

**মূঃ অনুঃ**—[ তন্মধ্যে ব্রাহ্মণের স্বাভাবিক কর্ম্ম বলিতেছেন—] শম, দম, তপঃ, শৌচ, ক্ষান্তি, সরলতা, জ্ঞান, বিজ্ঞান, আস্তিক্য—এই সকল ব্রাহ্মণের স্বভাববিহিত কর্ম্ম ॥ ৪২ ॥

**মূঃ অনুঃ**—বীরত্ব, তেজঃ, ধৈর্য্য, কার্য্যকুশলতা, যুদ্ধ হইতে অপলায়ন, দানশীলতা ও প্রভুভাব—এই সকল ক্ষত্রিয়ের স্বাভাবিক কর্ম্ম ॥ ৪৩ ॥

**কৃষিগোরক্ষ্যবাণিজ্যং বৈশ্যকর্ম্ম স্বভাবজম্ ।**
**পরিচর্য্যাত্মকং কর্ম্ম শূদ্রস্যাপি স্বভাবজম্ ॥ ৪৪ ॥**
**স্বে স্বে কর্ম্মণ্যভিরতঃ সংসিদ্ধিং লভতে নরঃ ।**
**স্বকর্ম্মনিরতঃ সিদ্ধিং যথা বিন্দতি তচ্ছৃণু ॥ ৪৫ ॥**

কৃষিগোরক্ষ্যবাণিজ্যং ( কৃষিকার্য্য, গোপালন, বাণিজ্য ) [ এই সকল ] স্বভাবজং ( স্বাভাবিক ) বৈশ্যকর্ম্ম ( বৈশ্যের কর্ম্ম ) । পরিচর্য্যাত্মকং ( সেবালক্ষণবিশিষ্ট) কর্ম্ম অপি ( কর্ম্মই ) শূদ্রস্য ( শূদ্রের পক্ষে ) স্বভাবজম্ ( স্বাভাবিক ) ॥ ৪৪ ॥

স্বে স্বে ( নিজ নিজ অধিকারবিহিত ) কর্ম্মণি ( কর্ম্মে) অভিরতঃ (পরিনিষ্ঠিত) নরঃ ( ব্যক্তি ) সংসিদ্ধিং ( জ্ঞানযোগ্যতা ) লভতে ( লাভ করে ) ; স্বকর্ম্মনিরতঃ ( নিজ কর্ম্মে পরিনিষ্ঠিত ব্যক্তি ) যথা ( যে প্রকারে ) সিদ্ধিং ( সিদ্ধি ) বিন্দতি ( লাভ করে ), তৎ ( তাহা ) শৃণু ( শ্রবণ কর ) ॥ ৪৫ ॥

**শ্রীধরঃ**—বৈশ্যশূদ্রয়োঃ কর্ম্মাহ—কৃষীতি । কৃষিঃ কর্ষণম্, গাং রক্ষতীতি গোরক্ষস্তস্য ভাবো গোরক্ষ্যং পাশুপাল্যমিত্যর্থঃ, বাণিজ্যং ক্রয়বিক্রয়াদি—এতদ্বৈশ্যস্য স্বাভাবিকং কর্ম্ম । ত্রৈবর্ণিকপরিচর্য্যাত্মকং শূদ্রস্যাপি স্বভাবজং কর্ম্ম ॥ ৪৪ ॥

**শ্রীধরঃ**—এবম্ভূতস্যাপি ব্রাহ্মণাদিকর্ম্মণো জ্ঞানহেতুত্বমাহ—স্বে স্বে ইতি । স্বস্বাধিকারবিহিতে কর্ম্মণ্যভিরতঃ পরিনিষ্ঠিতো নরঃ সংসিদ্ধিং জ্ঞানযোগ্যতাং লভতে ॥ ৪৫ ॥

**স্বঃ অনুঃ**— বৈশ্য ও শূদ্রের কর্ম্ম বলিতেছেন—"কৃষি" ইত্যাদি । কৃষি—ভূমির কর্ষণাদি, গোরক্ষ্য—পশু পালনাদি, বাণিজ্য—ক্রয়-বিক্রয়াদি, এই গুলি বৈশ্যের স্বভাবজাত কর্ম্ম ; ব্রাহ্মণাদি বর্ণত্রয়ের সর্ব্ব-বিধ সেবাময় কর্ম্মই শূদ্রের স্বভাবজাত ॥ ৪৪ ॥

**মূঃ অনুঃ**—কৃষি, গোরক্ষা ও বাণিজ্য—এই সমস্ত বৈশ্যের স্বাভাবিক কর্ম্ম । [ অন্যান্য বর্ণের ] সেবারূপ কর্ম্মই শূদ্রের স্বাভাবিক কর্ম্ম ॥ ৪৪ ॥

**যতঃ প্রবৃত্তির্ভূতানাং যেন সর্ব্বমিদং ততম্।**
**স্বকর্ম্মণা তমভ্যর্চ্চ্য সিদ্ধিং বিন্দতি মানবঃ॥ ৪৬॥**

যতঃ (যাহা হইতে) ভূতানাং (জীবগণের) প্রবৃত্তিঃ (চেষ্টা), যেন (যাহা দ্বারা) সর্ব্বং (সমগ্র) ইদং (বিশ্ব) ততম্ (পরিব্যাপ্ত), তং (সেই পরমাত্মবস্তুকে) স্বকর্ম্মণা (নিজকর্ম্ম দ্বারা) অভ্যর্চ্চ্য (অর্চ্চন করিয়া) মানবঃ (মানব) সিদ্ধিং (সিদ্ধি) বিন্দতি (লাভ করে) ॥৪৬॥

**শ্রীধরঃ**—কর্ম্মণা জ্ঞানপ্রাপ্তিপ্রকারমাহ—স্বকর্ম্মেতি সার্দ্ধেন। স্বকর্ম্ম-পরিনিষ্ঠিতো যথা যেন প্রকারেণ তত্ত্বজ্ঞানং লভতে, তং প্রকারং শৃণু, তমেবাহ—যত ইতি। যতোঽন্তর্য্যামিণঃ পরমেশ্বরাদ্ভূতানাং প্রাণিনাং প্রবৃত্তিশ্চেষ্টা ভবতি, যেনাত্মা সর্ব্বমিদং বিশ্বং ততং ব্যাপ্তম্, তমীশ্বরং স্বকর্ম্মণাঽভ্যর্চ্চ্য পূজয়িত্বা সিদ্ধিং লভতে মনুষ্যঃ॥ ৪৬॥

**সুঃ অনুঃ**—এই প্রকার ব্রাহ্মণাদির যোগ্য কর্ম্মের জ্ঞানের হেতুতা বলিতেছেন—"স্বে স্বে" ইত্যাদি। আপন আপন অধিকারে শাস্ত্রবিহিত কর্ম্মসমূহে প্রবৃত্ত, [ পরিনিষ্ঠিত ]—সর্ব্বতোভাবে নিযুক্ত থাকিয়া মানব জ্ঞানের যোগ্যতা লাভ করে॥ ৪৫॥

**সুঃ অনুঃ**—কর্ম্মদ্বারা জ্ঞানের লাভপ্রকার-বলিতেছেন—"স্বকর্ম্ম" ইত্যাদি সার্দ্ধ শ্লোকদ্বারা। নিজ কর্ম্মেই নিযুক্ত থাকিয়া যে-প্রকার তত্ত্ব-জ্ঞানলাভ করিতে পারে, তাহার বিধান শ্রবণ কর; তাহাই বলিতেছেন—"যতঃ" ইত্যাদি। যে অন্তর্য্যামী পরমেশ্বর হইতে প্রাণিগণের চেষ্টা হইতেছে, যিনি পরমাত্মরূপে এই সমগ্র বিশ্ব ব্যাপিয়া আছেন, নিজ-নিজ-শাস্ত্রবিহিত কর্ম্মদ্বারা সেই ঈশ্বরকে আরাধনা করিয়া মানব সিদ্ধি লাভ করে॥ ৪৬॥

**মূঃ অনুঃ**—[ স্বকর্ম্মসাধন দ্বারাও জ্ঞানরূপ ফললাভের সম্ভাবনা বলিতেছেন—] নিজ নিজ অধিকারোচিত কর্ম্মে পরিনিষ্ঠিত ব্যক্তি জ্ঞান-যোগ্যতা লাভ করে। স্বকর্ম্মনিষ্ঠ জন কি করিয়া সিদ্ধি লাভ করে, তাহা শ্রবণ কর॥ ৪৫॥

**শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ।**
**স্বভাবনিয়তং কর্ম্ম কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষম্ ॥ ৪৭ ॥**

---

বিগুণঃ ( দোষযুক্ত হইলেও ) স্বধর্ম্মঃ ( নিজ নিজ ধর্ম্ম) স্বনুষ্ঠিতাৎ ( সুষ্ঠুরূপে সম্পাদিত) পরধর্ম্মাৎ ( অপরের ধর্ম্ম অপেক্ষা ) শ্রেয়ান্ ( শ্রেষ্ঠ ) স্বভাবনিয়তং ( স্বভাবনিরূপিত ) কর্ম্ম কুর্ব্বন্ ( করিয়া ) কিল্বিষং ( পাপ ) ন আপ্নোতি ( প্রাপ্ত হয় না ) ॥ ৪৭ ॥

---

**শ্রীধরঃ**—স্বকর্ম্মণেতি বিশেষণস্য ফলমাহ—শ্রেয়ানিতি। বিগুণোঽপি স্বধর্ম্মঃ সম্যগনুষ্ঠিতাদপি পরধর্ম্মাৎ শ্রেষ্ঠঃ, ন চ বন্ধুবধাদিযুক্তাদ্ যুদ্ধাদেঃ স্বধর্ম্মাদ্ভিক্ষাটনাদিপরধর্ম্মঃ শ্রেষ্ঠ ইতি মন্তব্যম্, যতঃ স্বভাবেন পূর্ব্বোক্তেন নিয়তং নিয়মেনোক্তং কর্ম্ম কুর্ব্বন্ কিল্বিষং নাপ্নোতি ॥ ৪৭ ॥

---

**সুঃ অনুঃ**—"স্বকর্ম্মণা" ইত্যাদি বিশিষ্টবাক্যের ফল বলিতেছেন—"শ্রেয়ান্" ইত্যাদি। সুষ্ঠুরূপে সম্পাদিত পরের পক্ষে বিহিত কর্ম্ম অপেক্ষা বিগুণ—কিয়ৎপরিমাণে অঙ্গহীন নিজের পক্ষে বিহিত কর্ম্ম শ্রেষ্ঠ ; বন্ধু-বধাদিময় যুদ্ধাদি স্বধর্ম্ম অপেক্ষা ভিক্ষা-দ্বারা জীবিকা-যাপনাদি পরধর্ম্ম উৎকৃষ্টতর, ইহা মনে করিবে না ; যেহেতু, পূর্ব্বকথিত স্বভাবের অনুসারে বিহিত কর্ম্ম করিয়া মানব পাপ লাভ করে না ॥ ৪৭ ॥

---

**মূঃ অনুঃ**—[ জ্ঞানলাভের প্রকার বলিতেছেন— ] যাঁহা হইতে ( যে অন্তর্য্যামী হইতে) সকল জীবের কার্য্যপ্রবৃত্তি, এবং যিনি (যে অন্তর্য্যামি-স্বরূপে ) সমগ্র বিশ্বকে ব্যাপ্ত করিয়া রহিয়াছেন, মানব স্বকর্ম্ম সাধন দ্বারা তাঁহার আরাধনা করিয়া সিদ্ধি ( জ্ঞান) লাভ করে ॥ ৪৬ ॥

**মূঃ অনুঃ**—স্বধর্ম্ম দোষযুক্ত হইলেও সুষ্ঠু অনুষ্ঠিত অপরের ধর্ম্ম অপেক্ষা শ্রেষ্ঠ। স্বভাববিহিত কর্ম্ম করিলে কোন পাপ সংঘটিত হয় না ॥ ৪৭ ॥

**সহজং কর্ম কৌন্তেয় সদোষমপি ন ত্যজেৎ।**
**সর্বারম্ভা হি দোষেণ ধূমেনাগ্নিরিবাবৃতাঃ॥ ৪৮॥**

হে কৌন্তেয়! (কুন্তীপুত্র!) সদোষম্ অপি (সদোষ হইলেও) সহজং (স্বভাববিহিত) কর্ম্ম ন ত্যজেৎ (ত্যাগ করা উচিত নহে)। হি (কারণ) সর্ব্বারম্ভাঃ (সকল কর্ম্ম) ধূমেন (ধূমদ্বারা) অগ্নিঃ ইব (অগ্নির ন্যায়) দোষেণ আবৃতাঃ (দোষাবৃত)॥ ৪৮॥

শ্রীধরঃ—যদি পুনঃ সাংখ্যদৃষ্ট্যা স্বধর্মে হিংসালক্ষণং দোষং মত্বা পরধর্মং শ্রেষ্ঠং মন্যসে, তর্হি সদোষত্বং পরধর্মেঽপি তুল্যমিত্যাশয়েনাহ—সহজমিতি। সহজং স্বভাববিহিতং কর্ম সদোষমপি ন ত্যজেৎ, হি যস্মাৎ সর্ব্বেঽপ্যারম্ভা দৃষ্টাদৃষ্টানি সর্ব্বাণ্যপি কর্ম্মাণি দোষেণ কেনচিদাবৃতা ব্যাপ্তা এব যথা সহজেন ধূমেনাগ্নিরাবৃতস্তদ্বৎ, অতো যথাগ্নের্ধূমরূপং দোষমপাকৃত্য প্রতাপ এব তমঃশীতাদি-নিবৃত্তয়ে সেব্যতে, তথা কর্ম্মণোঽপি দোষাংশং বিহায় গুণাংশ এব শুদ্ধয়ে সেব্য ইত্যর্থঃ॥ ৪৮॥

সুঃ অনুঃ—যদিই আবার জ্ঞানদৃষ্টিতে স্বধর্মে হিংসারূপ দোষ চিন্তা করিয়া পরধর্মকে শ্রেষ্ঠ মনে কর, তাহা হইলে পরধর্মেরও দোষযুক্ততা সমানই;—এই অভিপ্রায়ে বলিতেছেন—"সহজম্" ইত্যাদি। সহজ—স্বভাব-অনুসারে শাস্ত্রে নিয়মিত কর্ম দোষযুক্ত হইলেও ত্যাগ করিবে না; কারণ, সকল কর্মও তাহাদের ফল—দৃষ্টই হউক বা অদৃষ্টই হউক, কোন না কোন দোষ দ্বারা আবৃত আছেই; যেমন একসঙ্গে জাত ধূমদ্বারা অগ্নি ব্যাপ্ত থাকে, সেইরূপ। অতএব যেমন অগ্নি হইতে ধূমরূপ দোষ পরিহারপূর্বক অন্ধকার ও শীতাদি নাশ করিতে তাপই সেবন করিতে হয়, সেইরূপ কর্মেরও দোষাংশ ত্যাগ করিয়া শুদ্ধির নিমিত্ত গুণাংশ গ্রহণ করিতে হয়॥ ৪৮॥

মূঃ অনুঃ—[যোগযুক্ত স্ব-কর্মেরও শ্রেষ্ঠতার হেতু বলিতেছেন—] হে কৌন্তেয়! দোষযুক্ত হইলেও স্বভাববিহিত কর্ম ত্যাগ করা উচিত

**অসক্তবুদ্ধিঃ সর্ব্বত্র জিতাত্মা বিগতস্পৃহঃ।**
**নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং পরমাং সন্ন্যাসেনাধিগচ্ছতি ॥ ৪৯ ॥**

সর্ব্বত্র (সকল বিষয়ে) অসক্তবুদ্ধিঃ (অনাসক্তবুদ্ধি) জিতাত্মা (নিরহঙ্কার) বিগতস্পৃহঃ (নিস্পৃহ) [ব্যক্তি] সন্ন্যাসেন (সন্ন্যাসদ্বারা) পরমাং (পরম) নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং (নৈষ্কর্ম্ম্য-রূপ সিদ্ধি) অধিগচ্ছতি (প্রাপ্ত হন) ॥ ৪৯ ॥

**শ্রীধরঃ**—নন্থ কর্ম্মণি ক্রিয়মাণে কথং দোষাংশপ্রহাণেন গুণাংশ এব সংপন্থত ইত্যপেক্ষায়ামাহ—অসক্তবুদ্ধিরিতি। অসক্তা সঙ্গশূন্যা বুদ্ধির্যস্ত, জিতাত্মা নিরহঙ্কারঃ, বিগতা স্পৃহা ফলবিষয়া যস্মাৎ স এবংভূতঃ "সঙ্গং ত্যক্ত্বা ফলঞ্চৈব স ত্যাগঃ সাত্ত্বিকো মতঃ" ইত্যেবং পূর্বোক্তেন কর্মাসক্তিফলয়োস্ত্যাগলক্ষণেন সংন্যাসেন নৈষ্কর্ম্যসিদ্ধিং সর্বকর্মনিবৃত্তি-লক্ষণাং সত্ত্বশুদ্ধিমধিগচ্ছতি। যদ্যপি সঙ্গফলয়োস্ত্যাগেন কর্মানুষ্ঠানমপি নৈষ্কর্ম্যমেব কর্তৃত্বাভিনিবেশাভাবাৎ, তদুক্তং—(৫।৮) "নৈবং কিঞ্চিৎ করোমীতি যুক্তো মন্যেত তত্ত্ববিদ্‌"ইত্যাদিশ্লোকচতুষ্টয়েন; তথাপ্যনে-নোক্তলক্ষণেন সন্ন্যাসেন পরমাং নৈষ্কর্ম্যসিদ্ধিং (৫।১৩) "সর্বকর্ম্মাণি মনসা সংন্যস্যাস্তে সুখং বশী"ত্যেবং লক্ষণাং পারমহংস্যচর্য্যামাপ্নোতি ॥ ৪৯ ॥

**স্বঃ অনুঃ**—যদি বল, কর্ম্ম কিরূপে সম্পাদিত হইলে দোষাংশ পরিহার পূর্বক গুণাংশের উৎপত্তি হইবে? এই জিজ্ঞাসায় বলিলেন—"অসক্তবুদ্ধিঃ" ইত্যাদি। যাঁহার বুদ্ধি আসক্তিরহিত, কর্তৃত্বাভিমান নাই, এবং ফলবিষয়ে অভিলাষ গত হইয়াছে, তিনি এইপ্রকার সন্ন্যাস-দ্বারা, "আসক্তি ও কর্মফল ত্যাগ করিয়া কর্মানুষ্ঠানকে 'সাত্ত্বিক ত্যাগ' বলে"। (১৮।৯) এইরূপ পূর্বকথিত কর্মাসক্তি ও ফলের ত্যাগরূপ সন্ন্যাস-দ্বারা নৈষ্কর্ম্যসিদ্ধি—সর্বকর্মের নিবৃত্তিরূপ সত্ত্বশুদ্ধি লাভ করেন। যদিও

নহে। কারণ, অগ্নি যেমন ধূমের দ্বারা আবৃত, তদ্রূপ সকল কর্মই দোষের দ্বারা আবৃত ॥ ৪৮ ॥ (মূ অনুঃ)

**সিদ্ধিং প্রাপ্তো যথা ব্রহ্ম তথাপ্নোতি নিবোধ মে।**
**সমাসেনৈব কৌন্তেয় নিষ্ঠা জ্ঞানস্য যা পরা ॥ ৫০ ॥**

হে কৌন্তেয় ! ( কুন্তীনন্দন ! ) সিদ্ধিং প্রাপ্তঃ ( নৈষ্কর্ম্ম্যসিদ্ধিপ্রাপ্ত ব্যক্তি ) যথা ( যে প্রকারে ) ব্রহ্ম ( ব্রহ্মকে ) আপ্নোতি ( প্রাপ্ত হন ), তথা ( তাহা ) মে ( আমার নিকট ) সমাসেন এব ( সংক্ষেপেই ) নিবোধ ( শ্রবণ কর ); যা ( যে ব্রহ্মপ্রাপ্তি ) জ্ঞানস্য ( জ্ঞানের ) পরা ( চরম ) নিষ্ঠা ( পরিসমাপ্তি ) ॥ ৫০ ॥

**শ্রীধরঃ**—এবম্ভূতস্য পারমহংস্যজ্ঞাননিষ্ঠায়া ব্রহ্মভাবপ্রকারমাহ—সিদ্ধিং প্রাপ্ত ইতি ষড়্‌ভি । নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং প্রাপ্তঃ সন্ যথা যেন প্রকারেণ ব্রহ্ম প্রাপ্নোতি, তথা তং প্রকারং সংক্ষেপেণৈব মে বচনান্নিবোধ; প্রতিষ্ঠিতা যা ব্রহ্মপ্রাপ্তিস্তামিমাং, তথা দর্শয়িতুমাহ— নিষ্ঠা জ্ঞানস্য যা পরেতি । নিষ্ঠা পর্য্যবসানং পরিসমাপ্তিরিত্যর্থঃ ॥ ৫০ ॥

আসক্তি ও ফলের ত্যাগপূর্বক কর্মানুষ্ঠানই নৈষ্কর্ম্য ; কারণ, তাহাতে কর্ত্তৃত্ববিষয়ে অভিনিবেশ নাই—“কর্মযোগে নিপুণ মানব ক্রমে তত্ত্বজ্ঞ হইয়া কর্মগুলির অনুষ্ঠান করিয়াও ‘আমি কিছুই করিতেছি না’ এইরূপ মনে করেন” (৫।৮) ইত্যাদি চারি শ্লোকে উহা কথিত আছে, তথাপি উক্তপ্রকার সন্ন্যাসদ্বারা “জিতেন্দ্রিয় দেহী মনে মনে সমুদয় কর্ম পরিত্যাগ করিয়া নবদ্বারবিশিষ্ট দেহপুরে সুখে অবস্থান করেন” (৫।১৩ ) এইরূপ পরমহংসের ব্যবহাররূপ সর্ব্বকর্মনিবৃত্তিতে সিদ্ধি অর্থাৎ সত্ত্বশুদ্ধি প্রাপ্ত হন ॥ ৪৯ ॥ ( সুঃ অনুঃ )

**মূঃ অনুঃ**—[ কর্ম অনুষ্ঠান করিয়াও উহার দোষাংশ পরিত্যাগদ্বারা কিরূপে কেবল গুণাংশ লভ্য হয়, তাহা বলিতেছেন—] সকল বিষয়ে অনাসক্তবুদ্ধি, নিরহঙ্কার ও নিস্পৃহ ব্যক্তি সন্ন্যাসদ্বারা নৈষ্কর্ম্যরূপ পরম সিদ্ধি প্রাপ্ত হন ॥ ৪৯ ॥

বুদ্ধ্যা বিশুদ্ধয়া যুক্তো ধৃত্যাত্মানং নিয়ম্য চ।
শব্দাদীন্ বিষয়াংস্ত্যক্ত্বা রাগদ্বেষৌ ব্যুদস্য চ ॥ ৫১ ॥
বিবিক্তসেবী লঘ্বাশী যতবাক্কায়মানসঃ।
ধ্যানযোগপরো নিত্যং বৈরাগ্যং সমুপাশ্রিতঃ ॥ ৫২ ॥
অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধং পরিগ্রহম্।
বিমুচ্য নির্মমঃ শান্তো ব্রহ্মভূয়ায় কল্পতে ॥ ৫৩ ॥

বিশুদ্ধয়া ( সাত্ত্বিক ) বুদ্ধ্যা যুক্তঃ ( বুদ্ধিযুক্ত হইয়া ), ধৃত্যা ( ধৈর্য্যদ্বারা ) আত্মানং (অন্তঃকরণকে) নিয়ম্য চ (সংযত করিয়া) শব্দাদীন্ ( শব্দ, স্পর্শ প্রভৃতি ) বিষয়ান্ (বিষয়-সকলকে ) ত্যক্ত্বা ( পরিত্যাগ করিয়া ) রাগদ্বেষৌ (অনুরাগ ও বিদ্বেষ) ব্যুদস্য চ (বিদূরিত করিয়া ) বিবিক্তসেবী ( পবিত্র নির্জ্জন দেশে অবস্থানপরায়ণ), লঘ্বাশী (মিতাহারী হইয়া) যতবাক্কায়মানসঃ ( বাক্য, দেহ, মন সংযমপূর্ব্বক ), নিত্যং (সর্বদা) ধ্যানযোগপরঃ ( ভগব-চ্চিন্তাপরায়ণ ও ), বৈরাগ্যং সমুপাশ্রিতঃ (বৈরাগ্য-সমাশ্রিত হইয়া ), অহঙ্কারং (অহঙ্কার) বলং ( বল ) দর্পং ( দর্প ), কামং ( কামনা ), ক্রোধং ( দ্বেষ ), পরিগ্রহং (দানাদি গ্রহণও) বিমুচ্য ( পরিত্যাগপূর্ব্বক ) নির্ম্মমঃ ( মমতাশূন্য হইয়া ) শান্তঃ ( শান্তিপরায়ণ ) [ সাধক ] ব্রহ্মভূয়ায় ( স্বীয় ব্রহ্মভাবোপলব্ধির ) কল্পতে ( যোগ্য হন ) ॥ ৫১-৫৩ ॥

**স্বঃ অনুঃ**—এই প্রকার পরমহংসের জ্ঞানে নিষ্ঠাদ্বারা ব্রহ্মভাবের বিধান বলিতেছেন—"সিদ্ধিং প্রাপ্তঃ" ইত্যাদি ছয় শ্লোকে। তিনি নৈষ্কর্ম্যসিদ্ধি বা সত্ত্বশুদ্ধি প্রাপ্ত হইয়া যে প্রকারে ব্রহ্ম লাভ করেন, তাহা সংক্ষেপে আমার বাক্য হইতে বুঝিয়া লও ; প্রতিষ্ঠিত হওয়া ব্রহ্মপ্রাপ্তি একসঙ্গেই হয়, তাহাই দেখাইতে বলিতেছেন—"নিষ্ঠাজ্ঞানস্য যা পরা" ইত্যাদি ; নিষ্ঠা—পর্য্যবসান, পরিসমাপ্তি ॥ ৫০ ॥

**মূঃ অনুঃ**—[ব্রহ্মভাবপ্রাপ্তির প্রকার বলিতেছেন—] হে কৌন্তেয়! নৈষ্কর্ম্যসিদ্ধি-প্রাপ্ত ব্যক্তি যে প্রকারে ব্রহ্মকে প্রাপ্ত হন, যে ব্রহ্মপ্রাপ্তি জ্ঞানের গতি—তাহা আমার নিকট সংক্ষেপেই শ্রবণ কর। ॥ ৫০ ॥

**শ্রীধরঃ**—তদেবাহ—বুদ্ধ্যেতি। উক্তেন প্রকারেণ বিশুদ্ধয়া পূর্ব্বোক্তয়া সাত্ত্বিকয়া বুদ্ধ্যা যুক্তো ধৃত্যা সাত্ত্বিক্যা আত্মানং তামেব বুদ্ধিং নিয়ম্য নিশ্চলাং কৃত্বা শব্দাদীন্ বিষয়াংস্ত্যক্ত্বা তদ্বিষয়ৌ রাগদ্বেষৌ চ ব্যুদস্য, বুদ্ধ্যা বিশুদ্ধয়া যুক্ত ইত্যাদীনাং ব্রহ্মভূয়ায় কল্পত ইতি তৃতীয়েনান্বয়ঃ। কিঞ্চ বিবিক্তেতি। বিবিক্তসেবী শুচিদেশাবস্থায়ী লঘ্বাশী মিতভোজী এতৈরুপায়ৈর্যতবাক্কায়মানসঃ সংযতবাগ্দেহচিত্তো ভূত্বা নিত্যং সর্ব্বদা ধ্যানেন যো যোগো ব্রহ্মসংস্পর্শস্তৎপরঃ সন্ ধ্যানাবিচ্ছেদার্থং পুনঃ পুনর্দ্দৃঢ়ং বৈরাগ্যং সম্যগাশ্রিতো ভূত্বা, ততশ্চ অহঙ্কারমিতি—বিরক্তোঽহমিত্যাদ্যহঙ্কারং বলং দুরাগ্রহং দর্পং যোগবলাদুন্মার্গপ্রবৃত্তিলক্ষণং প্রারব্ধবশাৎ অপ্রাপ্যমার্গেষ্বপি বিষয়েষু কামং ক্রোধং পরিগ্রহঞ্চ বিমুচ্য বিশেষেণ ত্যক্ত্বা বলাদাপন্নেষু নির্ম্মমঃ সন্ শান্তঃ পরমামুপশান্তিং প্রাপ্তো ব্রহ্মভূয়ায় ব্রহ্মাহমিতি নৈশ্চল্যেনাবস্থানায় কল্পতে যোগ্যো ভবতি ॥ ৫১-৫৩ ॥

**স্বঃ অনুঃ**—তাহাই বলিতেছেন—"বুদ্ধ্যা" ইত্যাদি। উক্ত প্রকারে বিশুদ্ধ পূর্বোক্ত সাত্ত্বিক-বুদ্ধির সহিত যুক্ত থাকিয়া এবং সাত্ত্বিক ধৈর্য্য-দ্বারা কার্য্যকারণের সমষ্টিরূপ আত্মাকে—সেই বুদ্ধিকে নিয়মিত নিশ্চল করিয়া, শব্দাদি বিষয়গুলিকে ত্যাগ করিয়া এবং সেই সেই বিষয়ে আসক্তি ও দ্বেষ পরিহারপূর্ব্বক। "বিশুদ্ধবুদ্ধির সহিত যুক্ত হইয়া" ইত্যাদি বাক্যের তৃতীয় শ্লোকে "ব্রহ্মপ্রাপ্তির যোগ্য হন" এই বাক্যের সহিত অন্বয়—আরও "বিবিক্ত" ইত্যাদি। বিবিক্তসেবী—পবিত্রস্থানে বাসকারী, লঘ্বাশী--মিতভোজী, এই উপায়দ্বারা যিনি বাক্য, দেহ ও চিত্তকে বশীভূত করিয়াছেন, এইরূপ হইয়া, সর্ব্বদা ধ্যানদ্বারা ব্রহ্মসংস্পর্শে তৎপর থাকিয়া এবং ধ্যান যাহাতে বিচ্ছিন্ন না হয়, সেইহেতু পুনঃ পুনঃ দৃঢ় বিষয়-বিরক্তিকে সম্যগ্‌রূপে আশ্রয় করিয়া, আরও 'অহঙ্কার' ইত্যাদি—তদনন্তর

**ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্‌ক্ষতি।**
**সমঃ সর্বেষু ভূতেষু মদ্ভক্তিং লভতে পরাম্‌ ॥ ৫৪ ॥**

ব্রহ্মভূতঃ ( ব্রহ্মভাবপ্রাপ্ত ) প্রসন্নাত্মা (বিশুদ্ধচিত্ত ব্যক্তি) ন শোচতি (শোক করেন না ) ন কাঙ্ক্ষতি ( আকাঙ্ক্ষাও করেন না )। সর্ব্বেষু ( সকল ) ভূতেষু ( জীবে বা ভূতে ) সমঃ ( সমদর্শী হইয়া ) পরাং মদ্ভক্তিং ( আমাতে পরা ভক্তি অর্থাৎ প্রেমভক্তি ) লভতে ( লাভ করেন ) ॥ ৫৪ ॥

---

**শ্রীধর**—ব্রহ্মাহমিতি নৈশ্চল্যেনাবস্থানস্য ফলমাহ—ব্রহ্মেতি। ব্রহ্মভূতো ব্রহ্মণ্যবস্থিতঃ প্রসন্নচিত্তঃ নষ্টং ন শোচতি ন চাপ্রাপ্তং কাঙ্ক্ষতি দেহাত্মভিমানাভাবাৎ, অতএব সর্বেষ্বপি ভূতেষু সমঃ সন্‌ রাগদ্বেষাদিকৃতবিক্ষেপাভাবাৎ, সর্ব্বভূতে মদ্ভাবনালক্ষণাং পরাং মদ্ভক্তিং লভতে ॥ ৫৪ ॥

---

'আমি বিরক্ত' ইত্যাদি আত্মাভিমান, বল—দুষ্টবিষয়ে আগ্রহ, দর্প—যোগবলে বিপথে বিচরণে অভিলাষ, পূর্বজন্মের কর্মফলে প্রাপ্ত বিষয়গুলিতেও কাম, ক্রোধ ও পরিগ্রহ বিশেষরূপে ত্যাগ করিয়া, বলপূর্ব্বক উপস্থিত হইলে তাহাদিগেতে মমতাশূন্য হইয়া পরম উপশম লাভ করিয়া, ব্রহ্মভূয়—'আমিই ব্রহ্ম' এইরূপ নিশ্চলভাবে অবস্থানের যোগ্য হন ॥ ৫১-৫৩ ॥ ( সুঃ অনুঃ )

---

**মূঃ অনুঃ**—সাত্ত্বিকবুদ্ধিযুক্ত হইয়া, ধৃতিদ্বারা অন্তঃকরণ সংযত করিয়া শব্দ, স্পর্শ প্রভৃতি বিষয় সকলকে পরিত্যাগ করিয়া, অনুরাগ ও বিদ্বেষ দূর করিয়া, পবিত্র নির্জ্জন স্থান-সেবাপরায়ণ ও মিতাহারী হইয়া, বাক্য-দেহ-মন সংযমনপূর্বক সর্বদা ভগবচ্চিন্তাপরায়ণ ও বৈরাগ্য-সমাশ্রিত হইয়া, অহঙ্কার, বল, দর্প, কাম, ক্রোধ ও পরিগ্রহ পরিত্যাগপূর্ব্বক মমতাহীন হইয়া শান্তিপরায়ণ সাধক স্বীয় ব্রহ্মভাবোপলব্ধির যোগ্য হন ॥ ৫১-৫৩ ॥

**ভক্ত্যা মামভিজানাতি যাবান্ যশ্চাস্মি তত্ত্বতঃ।**
**ততো মাং তত্ত্বতো জ্ঞাত্বা বিশতে তদনন্তরম্ ॥ ৫৫ ॥**

[ তিনি] ভক্ত্যা (সেই ভক্তিদ্বারা) যাবান্ (আমার যেরূপ বিভুত্ব বা ব্যাপকতা) যঃ চ অস্মি ( ও যাহা আমার স্বরূপ ) মাং ( আমাকে ) তত্ত্বতঃ ( সেইরূপ তাত্ত্বিকভাবে অর্থাৎ যথার্থস্বরূপে ) অভিজানাতি ( জ্ঞাত হন ) ; তত্ত্বতঃ ( বস্তুতত্ত্ব ) জ্ঞাত্বা ( অবগত হইয়া ) তদনন্তরং ( তাহার পরে ) ততঃ ( সেই ভক্তিপ্রভাবে বা প্রেমভক্তি-বলে ) মাং ( আমাতে অর্থাৎ আমার নিত্যলীলায় ) বিশতে ( প্রবিষ্ট হন ) ॥ ৫৫ ॥

**শ্রীধরঃ**—ততশ্চ ভক্ত্যেতি। তয়া চ পরয়া ভক্ত্যা তত্ত্বতো মামভিজানাতি; কথংভূতম্? যাবান্ সর্বব্যাপী যশ্চাস্মি সচ্চিদানন্দঘনস্তথাভূতং, ততশ্চ মামেবং তত্ত্বতো জ্ঞাত্বা তদনন্তরং তস্য জ্ঞানস্যোপরমে সতি মাং বিশতে পরমানন্দরূপো ভবতীত্যর্থঃ ॥ ৫৫ ॥

**স্বঃ অনুঃ**—'আমিই ব্রহ্ম' এইরূপ স্থিরভাবে অবস্থানের ফল বলিতেছেন—"ব্রহ্ম" ইত্যাদি। ব্রহ্মভূত—ব্রহ্মে অবস্থিত, তুষ্টচিত্ত হইয়া দেহাদিতে অভিনিবেশ না থাকায় নষ্ট বিষয়ের জন্য শোক বা অপ্রাপ্ত বিষয়ের আকাঙ্ক্ষা করেন না, অতএব আসক্তি ও দ্বেষাদিজনিত চিত্ত-বিক্ষেপের অভাবে তিনি সকল ভূতেই আমার দর্শনরূপা আমার শ্রেষ্ঠা ভক্তি লাভ করেন ॥ ৫৪ ॥

**স্বঃ অনুঃ**—তদনন্তর "ভক্ত্যা" ইত্যাদি। সেই শ্রেষ্ঠা ভক্তিদ্বারা যথার্থরূপে আমাকে জানিতে পারেন; কিরূপ? আমি যে পরিমাণ—সর্ব্বব্যাপী, এবং যেরূপ সচ্চিদানন্দমূর্ত্তি, তাহার পর আমাকেই তত্ত্বজ্ঞানের

**মূঃ অনু ঃ**—[ব্রহ্মভাবোপলব্ধির ফল বলিতেছেন]—ব্রহ্মভাবপ্রাপ্ত বিশুদ্ধচিত্ত ব্যক্তি কিছুরই জন্য শোকও করেন না, ( এবং ) কিছুরই কামনাও করেন না। তিনি সর্বভূতে সমদর্শী হইয়া আমাতে পরা ভক্তি ( প্রেমভক্তি ) লাভ করেন ॥ ৫৪ ॥

**সর্ব্বকর্মাণ্যপি সদা কুর্ব্বাণো মদ্ব্যপাশ্রয়ঃ।**
**মৎপ্রসাদাদবাপ্নোতি শাশ্বতং পদমব্যয়ম্॥ ৫৬॥**

সদা (সর্ব্বদা) সর্ব্বকর্ম্মাণি (সকল নিত্যনৈমিত্তিক কর্ম্ম) কুর্ব্বাণঃ অপি (করিয়াও) মদ্ব্যপাশ্রয়ঃ (আমার একান্ত আশ্রিত ভক্ত) মৎপ্রসাদাৎ (আমার প্রসাদে) শাশ্বতম্ (অনাদি) অব্যয়ং (নিত্য) পদম্ (ধাম) অবাপ্নোতি (প্রাপ্ত হন)॥ ৫৬॥

**শ্রীধরঃ**—স্বকর্মভিঃ পরমেশ্বরারাধনাদুক্তং মোক্ষপ্রকারমুপসংহরতি—সর্বকর্মাণীতি। সর্বাণি নিত্যানি নৈমিত্তিকানি চ কর্মাণি পূর্বোক্তক্রমেণ সর্বদা কুর্বাণঃ মদ্ব্যপাশ্রয়ঃ অহমেব ব্যপাশ্রয়ঃ আশ্রয়ণীয়ো, ন তু স্বর্গাদিফলং যস্য স মৎপ্রসাদাৎ শাশ্বতমনাদি অব্যয়ং নিত্যং সর্বোৎকৃষ্টং পদং প্রাপ্নোতি॥ ৫৬॥

সহিত অবগত হইয়া সেই জ্ঞানের বিরামে আমাতে প্রবেশ করেন, তিনি পরমানন্দস্বরূপ হন॥ ৫৫॥ (স্বঃ অনুঃ)

**স্বঃ অনুঃ**—শাস্ত্রবিহিত নিজাধিকারের কর্ম-দ্বারা পরমেশ্বরের আরাধনা হইতে উক্ত মোক্ষের বিধান উপসংহার করিতেছেন—"সর্বকর্মাণি" ইত্যাদি। নিত্য ও নৈমিত্তিক যাবতীয় কর্মগুলির পূর্বকথিত প্রকারে সর্বদা অনুষ্ঠান করিতে করিতে, আমিই একমাত্র আশ্রয়যোগ্য, স্বর্গাদি ফল নহে,—এইরূপ দৃঢ়নিশ্চয় পুরুষ আমার অনুগ্রহে শাশ্বত—অনাদি, অব্যয়—নিত্য সর্বোৎকৃষ্ট পদ প্রাপ্ত হন॥ ৫৬॥

**মূঃ অনুঃ**—সেই পরা ভক্তিদ্বারা আমার যেরূপ বিভুত্ব বা ব্যাপকতা এবং আমার যাহা স্বরূপ সেইরূপ তাত্ত্বিকভাবে অর্থাৎ যথার্থস্বরূপে আমাকে অবগত হন। বস্তুতত্ত্ব জ্ঞাত হইয়া তাহার পর সেই প্রেমভক্তিবলে আমার নিত্যলীলায় প্রবিষ্ট হন॥ ৫৫॥

**মূঃ অনুঃ**—[স্বকর্মসাধনদ্বারা লভ্য সিদ্ধির উপসংহার করিতেছেন—] সর্বদা নিত্য-নৈমিত্তিক সকল কর্ম করিয়াও আমার একান্ত আশ্রিত ভক্ত আমার অনুগ্রহে নিত্য অব্যয় ধাম লাভ করেন॥ ৫৬॥

**চেতসা সর্ব্বকর্ম্মাণি ময়ি সংন্যস্য মৎপরঃ।**
**বুদ্ধিযোগমুপাশ্রিত্য মচ্চিত্তঃ সততং ভব ॥ ৫৭॥**
**মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি মৎপ্রসাদাত্তরিষ্যসি।**
**অথ চেত্ত্বমহঙ্কারান্ন শ্রোষ্যসি বিনঙ্ক্ষ্যসি ॥ ৫৮ ॥**

চেতসা ( সর্ব্বান্তঃকরণে ) সর্ব্বকর্ম্মাণি ( সকল কর্ম্ম ) ময়ি (আমাতে) সংন্যস্য (সমর্পণ করিয়া ) মৎপরঃ ( আমাকে পরমগতি স্থির করিয়া ) বুদ্ধিযোগম্ ( ব্যবসায়াত্মিকা বুদ্ধি) উপাশ্রিত্য ( আশ্রয়পূর্ব্বক ) সততং ( সর্ব্বক্ষণ ) মচ্চিত্তঃ ( আমাগতচিত্ত) ভব (হও) ॥৫৭॥

মচ্চিত্তঃ (আমার স্মরণপর হইয়া) মৎপ্রসাদাৎ (আমার অনুগ্রহে) সর্ব্বদুর্গাণি (সকল দুস্তর বাধা ) তরিষ্যসি ( উত্তীর্ণ হইবে )। অথ চেৎ ( আর যদি ) ত্বং ( তুমি ) অহঙ্কারাৎ ( অহঙ্কারবশতঃ ) ন শ্রোষ্যসি ( না শুন ), [ তাহা হইলে ] বিনঙ্ক্ষ্যসি ( বিনাশ প্রাপ্ত হইবে ) ॥ ৫৮ ॥

**শ্রীধরঃ**—যস্মাদেবং, তস্মাৎ চেতসেতি। সর্ব্বাণি কর্ম্মাণি চেতসা ময়ি সংন্যস্য সমর্প্য মৎপরঃ অহমেব পরঃ প্রাপ্যঃ পুরুষার্থঃ যস্য স ব্যবসায়াত্মিকয়া বুদ্ধ্যা যোগমুপাশ্রিত্য সততং, কর্ম্মানুষ্ঠানকালেঽপি 'ব্রহ্মার্পণম্ ব্রহ্মহবিরি'তি ন্যায়েন ময্যেব চিত্তং যস্য তথাভূতো ভব ॥ ৫৭ ॥

**সুঃ অনুঃ**—যেহেতু বিষয়টী এইরূপ, অতএব "চেতসা" ইত্যাদি। সমস্ত কর্ম্ম চিত্তদ্বারা আমাতে সমর্পণ করিয়া মৎপর—'আমিই একমাত্র শ্রেষ্ঠ প্রয়োজন যাহার', এইরূপ নিশ্চয়ময়ী বুদ্ধিদ্বারা যোগ আশ্রয় করিয়া সর্ব্বদা কর্ম্মের অনুষ্ঠানকালেও 'ব্রহ্মার্পণ, ব্রহ্মহবিঃ' ইত্যাদিরূপে আমাতে চিত্ত যুক্ত রাখ ॥ ৫৭ ॥

**মূঃ অনুঃ**—[ অতএব] সকল কর্ম্ম সর্ব্বান্তঃকরণে আমাতে সমর্পণ করিয়া এবং আমাকেই পরমগতি স্থির করিয়া ব্যবসায়াত্মিকা বুদ্ধি আশ্রয়পূর্বক সর্বক্ষণ আমার স্মরণপরায়ণ হও ॥ ৫৭ ॥

**যদহঙ্কারমাশ্রিত্য ন যোৎস্য ইতি মন্যসে।
মিথ্যৈষ ব্যবসায়স্তে প্রকৃতিস্ত্বাং নিযোক্ষ্যতি ॥ ৫৯ ॥**

অহংকারম্ ( নিজের স্বতন্ত্র বিচাররূপ অহংকারকে ) আশ্রিত্য ( আশ্রয় করিয়া ) ন যোৎস্যে ( যুদ্ধ করিব না ) ইতি যৎ (এই যে ) [ তুমি ] মন্যসে ( মনে করিতেছ ), তে ( তোমার ) এষঃ (এই ) ব্যবসায়ঃ ( সঙ্কল্প ) মিথ্যা ( নিষ্ফল হইবে ) ; [ কারণ ] প্রকৃতিঃ ( রজোগুণরূপিণী মায়া ) ত্বাং ( তোমাকে ) [ যুদ্ধে ] নিযোক্ষ্যতি ( নিযুক্ত করিবে ) ॥৫৯॥

**শ্রীধরঃ**—ততো যদ্ভবিষ্যতি, তচ্ছৃণু মচ্চিত্ত ইতি। মচ্চিত্তঃ সন্ মৎপ্রসাদাৎ সর্ব্বাণ্যপি দুর্গাণি দুস্তরাণি সাংসারিকদুঃখানি তরিষ্যসি। বিপক্ষে দোষমাহ—অথ চেৎ যদি পুনস্ত্বমহঙ্কারাৎজ্ঞাতৃত্বাভিমানাৎ মদুক্ত-মেবং ন শ্রোষ্যসি, তর্হি বিনঙ্ক্ষ্যসি পুরুষার্থভ্রষ্টো ভবিষ্যসি ॥ ৫৮ ॥

**শ্রীধরঃ**—কামং বিনঙ্‌ক্ষ্যামি, ন তু বন্ধুভির্যুদ্ধং করিষ্যামীতি চেত্তত্রাহ—যদহঙ্কারমিতি। মদুক্তমনাদৃত্য কেবলমহঙ্কারমবলম্ব্য যুদ্ধং ন করিষ্যামীতি যন্মন্যসে ত্বমধ্যবস্যসি এষ তব ব্যবসায়ো মিথ্যৈবাস্বতন্ত্রত্বাত্তব, তদেবাহ প্রকৃতিস্ত্বাং রজোগুণরূপেণ পরিণতা সতী নিযোক্ষ্যতি যুদ্ধে প্রবর্ত্তয়িষ্যত্যেব ॥৫৯ ॥

**স্বঃ অনুঃ**—অনন্তর যাহা হইবে, তাহা শ্রবণ কর—"মচ্চিত্তঃ" ইত্যাদি। আমাতে যুক্তমনাঃ হইয়া আমার প্রসাদে সমস্ত দুস্তর সাংসারিক দুঃখসমূহ উত্তীর্ণ হইবে ; অন্যথা দোষ বলিতেছেন—তবে যদি আবার তুমি জ্ঞাতার অভিমানে আমার বাক্য শ্রবণ না কর, তাহা হইলে বিনষ্ট—পুরুষার্থ হইতে ভ্রষ্ট হইবে ॥৫৮ ॥

**মুঃ অনুঃ**— [ অনুক্ষণ ভগবৎস্মৃতির ফল বলিতেছেন— ] আমার স্মরণপর হইলে আমার অনুগ্রহে সকল দুস্তর বাধা-বিপদ্ উত্তীর্ণ হইতে পারিবে। আর যদি অহঙ্কারবশতঃ আমার কথা না শুন, তাহা হইলে বিনাশ প্রাপ্ত হইবে ॥৫৮ ॥

**স্বভাবজেন কৌন্তেয় নিবদ্ধঃ স্বেন কর্ম্মণা।**
**কর্ত্তুং নেচ্ছসি যন্মোহাৎ করিষ্যস্যবশোঽপি তৎ ॥ ৬০ ॥**

---

হে কৌন্তেয় ( কুন্তীপুত্র ! ) [ তুমি] মোহাৎ (মূঢ়তাবশতঃ ) যৎ ( যে কর্ম্ম ) কর্ত্তুং ( করিতে ) ন ইচ্ছসি ( ইচ্ছা করিতেছ না ) স্বভাবজেন ( স্বভাবজাত ) স্বেন ( নিজ ) কর্ম্মণা ( বৃত্তিদ্বারা ) নিবদ্ধঃ [ সন্ ] ( নিয়ন্ত্রিত হইয়া ) তৎ ( সেই কর্ম্ম ) অবশঃ (অবশ হইয়া ) করিষ্যসি এব ( তোমাকে করিতেই হইবে ) । ৬০ ।

---

**শ্রীধরঃ**—কিঞ্চ স্বভাবজেনেতি। স্বভাবঃ ক্ষত্রিয়ত্বহেতুঃ পূর্ব্বকর্ম্ম-সংস্কারস্তস্মাজ্জাতেন স্বীয়েন কর্ম্মণা শৌর্য্যাদিনা পূর্ব্বোক্তেন নিবদ্ধো যন্ত্রিতস্ত্বং মোহাৎ যৎ কর্ম্ম যুদ্ধলক্ষণং কর্ত্তুং নেচ্ছসি অবশঃ সংস্তৎ কর্ম্ম করিষ্যস্যেব ॥ ৬০ ॥

---

**সুঃ অনুঃ**—যদি বল, 'বেশ, আমি বরং বিনষ্ট হইব, কিন্তু বন্ধুগণের সহিত যুদ্ধ করিব না', তাহাতে বলিলেন—"যদহঙ্কারম্" ইত্যাদি। যদি তুমি কেবল অহংকার আশ্রয় করিয়া পূর্ব্বোক্ত উপদেশ অগ্রাহ্য করিয়া, যুদ্ধ করিব না মনে কর—চেষ্টা কর, তোমার সেই প্রয়াস মিথ্যাই হইবে ; কারণ, তুমি স্বাধীন নও ;—তাহাই বলিতেছেন—তোমার প্রকৃতি রজো-গুণরূপে পরিণতা হইয়া তোমাকে যুদ্ধে প্রবৃত্ত করাইবে-ই ॥ ৫৯ ॥

**সুঃ অনুঃ**—আরও "স্বভাবজেন" ইত্যাদি। স্বভাব—ক্ষত্রিয়তার কারণস্বরূপ পূর্ব্বজন্মের সংস্কার, তাহা হইতে জাত আপনার পূর্ব্বোক্ত

---

**মুঃ অনুঃ**—[ বরং মরিব, তথাপি আত্মীয়গণের সঙ্গে যুদ্ধ করিব না—অর্জ্জুনের এইরূপ বিচার-সম্বন্ধে বলিতেছেন—] নিজের স্বতন্ত্রবিচার-রূপ অহংকারকে আশ্রয় করিয়া তুমি যুদ্ধ করিবে না বলিয়া যে সঙ্কল্প করিতেছ, তোমার সেই সংকল্প মিথ্যাই হইবে। কারণ প্রকৃতি অর্থাৎ মায়ার রজোগুণ তোমাকে যুদ্ধে প্রবৃত্ত করিবে ॥ ৫৯ ॥

**ঈশ্বরঃ সর্ব্বভূতানাং হৃদ্দেশেঽর্জ্জুন তিষ্ঠতি।**
**ভ্রাময়ন্ সর্ব্বভূতানি যন্ত্রারূঢ়ানি মায়য়া ॥ ৬১ ॥**

হে অর্জ্জুন ! ঈশ্বরঃ ( অন্তর্য্যামী ভগবান্ ) যন্ত্রারূঢ়ানি [ ইব ] ( যন্ত্রারূঢ় কৃত্রিম পুত্তলের ন্যায়) সর্ব্বভূতানি (সকল জীবকে) মায়য়া (নিজশক্তি দ্বারা) ভ্রাময়ন্ (পরিচালিত অর্থাৎ বিবিধ কর্ম্মে প্রবৃত্ত করিয়া ) সর্ব্বভূতানাং ( সর্ব্বজীবের ) হৃদ্দেশে ( হৃদয়-মধ্যে ) তিষ্ঠতি ( অবস্থান করিতেছেন ) ॥ ৬১ ॥

**শ্রীধরঃ**—তদেব শ্লোকদ্বয়েন সাংখ্যাদিমতেন প্রকৃতিপারতন্ত্র্যং স্বভাবপারতন্ত্র্যং চোক্তম্ ; ইদানীং স্বমতমাহ—ঈশ্বর ইতি দ্বাভ্যাম্। সর্ব্বভূতানাং হৃন্মধ্যে ঈশ্বরোঽন্তর্য্যামী তিষ্ঠতি, কিং কুর্ব্বন্ ? সর্ব্বাণি ভূতানি মায়য়া নিজশক্ত্যা ভ্রাময়ংস্তত্তৎকর্ম্মসু প্রবর্ত্তয়ন্ যথা দারুযন্ত্রমারূঢ়ানি কৃত্রিমাণি ভূতানি সূত্রধারো লোকে ভ্রাময়তি, তদ্বদিত্যর্থঃ ; যদ্বা, যন্ত্রাণি শরীরাণি আরূঢ়ানি ভূতানি দেহাভিমানিনো জীবান্ ভ্রাময়ন্নিত্যর্থঃ ; তথা চ শ্বেতাশ্বতরাণাং মন্ত্রঃ "একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা। কর্ম্মাধ্যক্ষঃ সর্ব্বভূতাধিবাসঃ সাক্ষী চেতাঃ কেবলো নির্গুণশ্চ" ইতি। অন্তর্য্যামি-ব্রাহ্মণশ্চ "য আত্মনি তিষ্ঠন্নাত্মানমন্তরো যময়তি, যম্ আত্মা ন বেদ, যস্যাত্মা শরীরম্, এষ তে অন্তর্য্যাম্যমৃতঃ" ইত্যাদি ॥ ৬১ ॥

শৌর্য্যাদি, কর্ম্মদ্বারা নিয়ন্ত্রিত হইয়া, তুমি অজ্ঞানবশতঃ যুদ্ধাদি যে কর্ম্ম করিতে চাহিতেছ না, তাহা অবশ্যভাবেই নিশ্চিত করিবে ॥৬০॥ (সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—অতএব পূর্ব্বে শ্লোকদ্বয়ে সাংখ্যাদির মতে প্রকৃতির অধীনতা ও স্বভাবের অধীনতা বলা হইল ; এক্ষণে নিজমত বলিতেছেন —"ঈশ্বরঃ" ইত্যাদি দুই শ্লোকে। সকল ভূতের হৃদয়মধ্যে ঈশ্বর অন্তর্য্যামী-

**মুঃ অনুঃ**—হে কৌন্তেয় ! মোহবশতঃ তুমি যে কার্য্য করিতে অনিচ্ছুক, নিজ সহজবৃত্তিদ্বারা নিয়ন্ত্রিত হইয়া অবশেই তোমাকে সেই কার্য্য করিতে হইবে ॥ ৬০ ॥

**তমেব শরণং গচ্ছ সর্ব্বভাবেন ভারত।**
**তৎপ্রসাদাৎ পরাং শান্তিং স্থানং প্রাপ্স্যসি শাশ্বতম্ ॥৬২॥**

---

হে ভারত! [ অতএব ] সর্ব্বভাবেন ( সর্ব্বতোভাবে ) তম্ এব ( তাঁহারই ) শরণং ( শরণ ) গচ্ছ ( গ্রহণ কর )। তৎপ্রসাদাৎ ( তাঁহার প্রসাদে) পরাং শান্তিং (পরা শান্তি) শাশ্বতং স্থানং [ চ ] ( ও নিত্য ধাম ) প্রাপ্স্যসি ( প্রাপ্ত হইবে ) ॥ ৬২ ॥

---

**শ্রীধরঃ**—তমিতি। যস্মাদেবং সর্ব্বে জীবাঃ পরমেশ্বরপরতন্ত্রাস্তস্মা-দহংকারং পরিত্যজ্য সর্ব্বভাবেন সর্ব্বাত্মনা তমশ্বীরমেব শরণং গচ্ছ, ততশ্চ তস্যৈব প্রসাদাৎ পরামুত্তমাং শান্তিং স্থানঞ্চ পারমেশ্বরং শাশ্বতং নিত্যং প্রাপ্স্যসি ॥ ৬২ ॥

---

রূপে অবস্থান করিতেছেন কোন্ কার্য্য করিয়া? সকলভূতকে নিজশক্তি মায়াদ্বারা ভ্রমণ—সেই সেই কর্ম্মে প্রবৃত্ত করিতে করিতে, যেমন পৃথিবীতে কাষ্ঠের যন্ত্রে আরূঢ় কৃত্রিম পুত্তলীকে সূত্রধার ভ্রমণ করাইয়া থাকে, সেই-রূপ, অথবা যন্ত্র—শরীরে আরূঢ় ভূতসকল—দেহাভিমানী জীবগণকে ভ্রমণ করাইতে করাইতে; শ্বেতাশ্বতর মন্ত্র (৬।১১), যথা—"একাকী ভগবান্ সর্ব্বভূতে লুক্কায়িত, সর্ব্বব্যাপী, সকল ভূতের অন্তরাত্মা, কর্ম্মবিষয়ে পরিচালক সর্ব্বভূতের অধিবাসী, সাক্ষাৎ দ্রষ্টা, চেতনদাতা, কেবল ও নির্গুণ।" অন্তর্য্যামী ব্রাহ্মণেও আছে—"যিনি আত্মাতে থাকিয়া অন্তরে আত্মাকে নিয়মিত করেন, যে আত্মাকে জানিতেছেন, আত্মাই যাঁহার শরীর, ইনি তোমার অন্তর্য্যামী" ॥ ৬১ ॥ ( সুঃ অনুঃ )

---

**মূঃ অনুঃ**—[ পূর্ব্ব শ্লোকদ্বয়ে অপরের মত বলিয়া এখন নিজমত বলিতেছেন—] হে অর্জ্জুন! অন্তর্য্যামী ভগবান্ সকল জীবকে যন্ত্রারূঢ় পুত্তলের ন্যায় পরিচালিত অর্থাৎ বিবিধ কর্ম্মে প্রবৃত্ত করিয়া সর্ব্বজীবের হৃদয়দেশে অবস্থান করিতেছেন ॥ ৬১ ॥

**ইতি তে জ্ঞানমাখ্যাতং গুহ্যাদ্গুহ্যতরং ময়া।**
**বিমৃশ্যৈতদশেষেণ যথেচ্ছসি তথা কুরু ॥ ৬৩ ॥**

ইতি ( এই প্রকারে ) গুহ্যাৎ ( গোপনীয় হইতে ) গুহ্যতরং ( গোপনীয়তর ) জ্ঞানং ( জ্ঞান ) ময়া ( আমি ) তে ( তোমাতে ) আখ্যাতম্ ( বলিলাম ); এতৎ (ইহা) অশেষেণ ( সমগ্রভাবে ) বিমৃশ্য ( আলোচনা করিয়া ) যথা ( যেরূপ ) ইচ্ছসি ( ইচ্ছা কর ), তথা ( তদ্রূপ ) কুরু ( কর ) ॥ ৬৩ ) ॥

**শ্রীধরঃ**—সর্ব্বগীতার্থমুপসংহরন্নাহ—ইতীতি। ইত্যেনেন প্রকারেণ তে তুভ্যং সর্ব্বজ্ঞেন পরমকারুণিকেন ময়া জ্ঞানমাখ্যাতমুপদিষ্টম্ কথং-ভূতম্ ? গুহ্যাৎ গোপ্যাৎ রহস্যমন্ত্রযোগাদিজ্ঞানাদপি গুহ্যতরং এতন্ময়োপ-দিষ্টং গীতাশাস্ত্রমশেষতো বিমৃশ্য পর্য্যালোচ্য পশ্চাদ্ যথেচ্ছসি, তথা কুরু। এতস্মিন্ পর্য্যালোচিতে সতি তব মোহো নিবর্ত্তিষ্যত ইতি ভাবঃ ॥ ৬৩ ॥

**স্বঃ অনুঃ**—"তম্" ইত্যাদি। যেহেতু জীবসকল এইরূপে পরমেশ্বরের অধীন, অতএব অহঙ্কার পরিত্যাগ করিয়া সর্ব্বপ্রকারেই সেই ঈশ্বরেরই শরণ গ্রহণ কর, তাহা হইলে তাঁহারই অনুগ্রহে উত্তম শান্তি ও পরমেশ্বর-সম্বন্ধি নিত্য স্থান প্রাপ্ত হইবে ॥ ৬২ ॥

**স্বঃ অনুঃ**—সমগ্র গীতার তাৎপর্য্য সমাপন করিয়া বলিতেছেন—"ইতি" ইত্যাদি। এই প্রকারে সর্ব্বজ্ঞ পরম কারুণিক আমি তোমাকে জ্ঞান-বিষয়ে উপদেশ করিলাম। কিরূপ জ্ঞান ? গুহ্য—গোপনীয় গূঢ় মন্ত্র ও যোগাদির জ্ঞান অপেক্ষাও অধিকতর গোপনীয় ; আমার উপদিষ্ট এই গীতাশাস্ত্র সম্পূর্ণরূপে পর্য্যালোচনা করিয়া পরে যাহা ইচ্ছা কর, তাহাই

**মূঃ অনুঃ**—[নিজ নিজ স্বতন্ত্রতা পরিত্যাগ করিয়া সকলের তাঁহারই আশ্রয় গ্রহণ করা কর্ত্তব্য—] হে ভারত ! সর্ব্বতোভাবে তাঁহারই শরণ গ্রহণ কর। তাঁহার প্রসাদে পরম শান্তি ও নিত্যধাম লাভ করিতে পারিবে ॥ ৬২ ॥

সর্ব্বগুহ্যতমং ভূয়ঃ শৃণু মে পরমং বচঃ।
ইষ্টোঽসি মে দৃঢ়মিতি ততো বক্ষ্যামি তে হিতম্ ॥ ৬৪ ॥

সর্ব্বগুহ্যতমং ( সকল গোপনীয়-মধ্যে গোপনীয়তম ) মে (আমার) পরমং ( সর্ব্বশ্রেষ্ঠ বচঃ ( উপদেশ-বাক্য ) ভূয়ঃ ( আবার ) শৃণু ( শ্রবণ কর ) ; [ তুমি] মে ( আমার ) দৃঢ়ম্ ( অত্যন্ত ) ইষ্টঃ অসি ( প্রিয় ), ইতি ততঃ ( এই হেতু ) তে (তোমাকে) হিতং ( মঙ্গলের কথা বক্ষ্যামি ( বলিব ) ॥ ৬৭ ॥

**শ্রীধরঃ**—অতিগম্ভীরং গীতাশাস্ত্রমশেষতঃ পর্য্যালোচয়িতুমশক্নুবতঃ কৃপয়া স্বয়মেব তস্য সারং সংগৃহ্য কথয়তি—সর্ব্বগুহ্যতমমিতি ত্রিভিঃ। সর্ব্বেভ্যোঽপি গুহ্যেভ্যো গুহ্যতমং মে বচস্তত্র তত্রোক্তমপি ভূয়ঃ পুনরপি বক্ষ্যমাণং শৃণু ; পুনঃ পুনঃ কথনে হেতুমাহ—দৃঢ়মত্যন্তমিষ্টঃ প্রিয়োঽসীতি মত্বা, অতএব হেতোস্তে হিতং বক্ষ্যামি, যথা,—মম ত্বমিষ্টোঽসি ময়া বক্ষ্যমাণং দৃঢ়ং সর্ব্বপ্রমাণোপেতমিতি নিশ্চিত্য ততস্তে বক্ষ্যামীত্যর্থঃ। দৃঢ়মতিরিতি ক্বচিৎ পাঠঃ ॥ ৬৪ ॥

অনুষ্ঠান কর। ভাবার্থ এই—এই শাস্ত্র সম্যগ্‌রূপে আলোচনা করিলে তোমার অজ্ঞান দূরীভূত হইবে ॥ ৬৩ ॥ ( স্বঃ অনুঃ )

**স্বঃ অনুঃ**—অতি গম্ভীর গীতাশাস্ত্র পূর্ণরূপে পর্য্যালোচনা করিতে অসমর্থ অর্জ্জুনের প্রতি কৃপাপূর্ব্বক স্বয়ংই তাহার সার সংগ্রহ করিয়া বলিতেছেন—"সর্ব্বগুহ্যতমম্" ইত্যাদি তিন শ্লোকে। সকল গোপনীয় অপেক্ষাও অধিকতম গোপনীয় আমার বাক্য সেই সেইস্থলে কথিত হইলেও আবার বলিতেছি, শ্রবণ কর ; বার বার বলিবার কারণ

**মূঃ অনুঃ**—[সমগ্র গীতার উপদেশের পরিসমাপ্তি করিতেছেন—] এই প্রকারে গুহ্য হইতে গুহ্যতর জ্ঞান তোমাকে আমি বলিলাম। ইহা অশেষভাবে পর্য্যালোচনা করিয়া তোমার যেরূপ ইচ্ছা, সেরূপ কর ॥৬৩॥

**মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু।**
**মামেবৈষ্যসি সত্যং তে প্রতিজানে প্রিয়োঽসি মে ॥ ৬৫॥**

---

[তুমি] মন্মনাঃ (আমাতে সমর্পিত-চিত্ত), মদ্ভক্তঃ (আমার সেবাপরায়ণ), মদ্‌যাজী (আমার পূজনপরায়ণ) ভব (হও), মাং (আমার) নমস্কুরু (প্রণতিপরায়ণ হও)। [ইহাতে] মাম্ (আমাকে) এষ্যসি এব (পাইবেই); তে (তোমার নিকট) সত্যং (সত্যই) প্রতিজানে (প্রতিজ্ঞা করিতেছি), [কারণ তুমি] মে (আমার) প্রিয়ঃ অসি (প্রিয়) ॥৬৫॥

---

**শ্রীধরঃ**—তদেবাহ—মন্মনা ইতি। মন্মনা মচ্চিত্তো ভব, মদ্ভক্তো মদ্ভজনশীলো, মদ্‌যাজী মদ্‌যজনশীলো ভব, মামেব নমস্কুরু; এবং বর্ত্তমানস্ত্বং মৎপ্রসাদলব্ধজ্ঞানেন মামেবৈষ্যসি প্রাপ্স্যসি—অত্র চ সংশয়ং মা কার্ষীঃ; ত্বং হি মে প্রিয়োঽসি, অতঃ সত্যং যথা ভবত্যেবং তুভ্যমহং প্রতিজানে প্রতিজ্ঞাং করোমি ॥ ৬৫ ॥

---

বলিতেছেন—তুমি আমার অত্যন্ত প্রিয়, ইহা মনে করিয়া তোমার জন্যই তোমার মঙ্গলজনক বাক্য বলিতেছি, অথবা তুমি আমার প্রিয়, আমার বক্ষ্যমাণ বাক্য দৃঢ়—সমস্ত প্রমাণ-সঙ্গত, ইহা নিশ্চয় করিয়া তোমাকে বলিতেছি। কেহ কেহ 'দৃঢ়মতি' বলিয়া পাঠ করেন ॥ ৬৪ ॥ (সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—তাহাই বলিতেছেন—"মন্মনা" ইত্যাদি। তুমি 'মচ্চিত্ত' হও—আমাতে চিত্ত সমর্পণ কর, মদ্ভক্ত হও—আমার ভজন পরায়ণ হও, মদ্‌যাজী হও—আমার উদ্দেশে যজ্ঞানুষ্ঠান কর, আমাকেই প্রণাম কর, এইরূপে ব্যবহার করিতে থাকিলে তুমি আমার অনুগ্রহে জ্ঞান লাভ

---

**মুঃ অনুঃ**—[অতি গম্ভীর গীতাশাস্ত্র অশেষে পর্য্যালোচনা করিতে অসমর্থ অর্জ্জুনকে স্বয়ং সার সংগ্রহপূর্ব্বক বলিতেছেন—] আমার সর্ব্ব গুহ্যতম সর্ব্বশ্রেষ্ঠ উপদেশ আবার শুন। তুমি আমার অতীব প্রিয়—এই হেতু তোমাকে মঙ্গলের কথা বলিব ॥ ৬৩ ॥

**সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ।**
**অহং ত্বাং সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ ॥৬৬॥**

সর্ব্বধর্ম্মান্ ( সকল ধর্ম্ম ) পরিত্যজ্য ( পরিত্যাগ করিয়া ) একং ( একমাত্র ) মাং ( আমারই ) শরণং ( শরণ ) ব্রজ (লও)। অহং (আমি) ত্বাং ( তোমাকে ) সর্ব্বপাপেভ্যঃ ( সকলপ্রকার পাপ হইতে ) মোক্ষয়িষ্যামি ( মুক্ত করিব ), মা শুচঃ ( তুমি শোক করিও না ) ॥ ৬৬ ॥

**শ্রীধরঃ**—ততোঽপি গুহ্যতমমাহ—সর্ব্বেতি। মদ্ভক্ত্যৈব সর্ব্বং ভবিষ্যতীতি দৃঢ়বিশ্বাসেন বিধিকৈঙ্কর্য্যং ত্যক্ত্বা মদেকশরণো ভব ;—এবং বর্ত্তমানং কর্ম্মত্যাগনিমিত্তং পাপং স্যাদিতি মা শুচঃ শোকং মা কার্ষীঃ, অতস্ত্বাং মদেকশরণং সর্ব্বপাপেভ্যোঽহং মোক্ষয়িষ্যামি ॥ ৬৬ ॥

করিয়া তাহা দ্বারা আমাকেই পাইবে,—এই বিষয়ে সন্দেহ করিও না ; তুমি আমার প্রিয় ; অতএব এই অতি সত্য বিষয়ে তোমার নিকটে প্রতিজ্ঞা করিতেছি ॥ ৬৫ ॥ ( সুঃ অনুঃ )

**সুঃ অনুঃ**—তাহা অপেক্ষাও সর্ব্বোৎকৃষ্টতম গোপনীয় বিষয় বলিতেছেন—“সর্ব্ব” ইত্যাদি। ‘আমার প্রতি ভক্তি দ্বারাই সকলই সম্পন্ন হইবে’—এই দৃঢ় বিশ্বাসের সহিত বিধির দাসত্ব ত্যাগ করিয়া একমাত্র আমাকেই আশ্রয় কর ; এইরূপে থাকিলে তোমার কর্ম্মত্যাগের জন্য পাপ হইবে বলিয়া দুঃখ করিও না ; যেহেতু একমাত্র আমাকেই আশ্রয়কারী তোমাকে সর্ব্বপ্রকার পাপ হইতে আমিই মুক্ত করিব ॥ ৬৬॥

**মূঃ অনুঃ**—[সেই সার কথাই বলিতেছেন—] তুমি আমারই চিন্তা-পরায়ণ, আমারই সেবনপরায়ণ, আমারই পূজনপরায়ণ এবং আমারই প্রণতিপরায়ণ হও। তাহাতে আমাকে প্রাপ্ত হইবেই। আমি তোমার নিকট সত্যই প্রতিজ্ঞা করিতেছি, [কারণ] তুমি আমার প্রিয় ॥ ৬৫ ॥

**ইদন্তে নাতপস্কায় নাভক্তায় কদাচন।**
**ন চাশুশ্রূষবে বাচ্যং ন চ মাং যোঽভ্যসূয়তি ॥ ৬৭ ॥**

ইদং ( গীতার এই সারতত্ত্ব ) তে ( তুমি ) কদাচন ( কখনও ) অতপস্কায় ন ( ধর্ম্মানুষ্ঠানহীনকে ), অভক্তায় ( অভক্তকে ) ন, অশুশ্রূষবে ( অশুশ্রূষুকে ) ন চ, মাং চ ( এবং আমাকে ) যঃ ( যে ) অভ্যসূয়তি ( অসূয়া করে ), [ তাদৃশ ব্যক্তিকে ] ন বাচ্যম্ (বলিবে না ) ॥ ৬৭ ॥

**শ্রীধরঃ**—এবং গীতার্থতত্ত্বমুপদিশ্য তৎসম্প্রদায়বর্ত্তনে নিয়মমাহ—ইদমিতি। ইদং গীতার্থতত্ত্বং তে ত্বয়া অতপস্কায় ধর্ম্মানুষ্ঠানহীনায় ন বাচ্যং ন চাভক্তায় গুরাবীশ্বরে চ ভক্তিশূন্যায় কদাচিদপি বাচ্যং, ন চাশুশ্রূষবে পরিচর্য্যামকুর্ব্বতে বাচ্যং, মাং পরমেশ্বরং যোঽভ্যসূয়তি মনুষ্যদৃষ্ট্যা দোষারোপেণ নিন্দতি, তস্মৈ চ ন বাচ্যম্ ॥ ৬৭ ॥

**সুঃ অনুঃ**—এইরূপে গীতার অর্থতত্ত্ব উপদেশপূর্ব্বক তাঁহার সম্প্রদায় গঠন-বিষয়ে নিয়ম বলিতেছেন—"ইদম্" ইত্যাদি। এই গীতার অর্থের গূঢ় রহস্য তুমি [অতপস্ক] স্বধর্ম্মের অনুষ্ঠানরহিত মানবকে বলিবে না, অথবা অভক্ত—গুরুতে ও ঈশ্বরে ভক্তিহীন মানবকে কখনও বলিবে না, অথবা যে কদাপি গুরুর পরিচর্য্যা করে নাই, তাহাকে বলিবে না, পরমেশ্বর আমাকে যে মানব অসূয়া—মনুষ্যদৃষ্টিতে দোষারোপ করিয়া নিন্দা করে, তাহাকেও কখনও বলিবে না ॥ ৬৭ ॥

**মূঃ অনুঃ**— [তাহা অপেক্ষাও গুহ্যতম কথা বলিতেছেন—] সকল ধর্ম্ম পরিত্যাগ করিয়া তুমি একমাত্র আমারই শরণ লও। [ইহাতে] তুমি শোক করিও না, আমি তোমাকে সর্ব্বপ্রকার পাপ হইতে মুক্ত করিব ॥ ৬৬ ॥

**য ইমং পরমং গুহ্যং মদ্ভক্তেষ্বভিধাস্যতি।**
**ভক্তিং ময়ি পরাং কৃত্বা মামেবৈষ্যত্যসংশয়ঃ ॥ ৬৮ ॥**

যঃ ( যিনি ) পরমং ( সর্ব্বোৎকৃষ্ট ) গুহ্যম্ ( গোপন ) ইদং (এই তত্ত্ব) মদ্ভক্তেষু (আমার ভক্তগণের মধ্যে ) অভিধাস্যতি ( উপদেশ করিবেন ), [ তিনি ] ময়ি ( আমাতে ) পরাং ( পরা ) ভক্তিং ( ভক্তি ) কৃত্বা ( লাভ করিয়া ) অসংশয়ঃ সন্ (নিঃসংশয় হইয়া) মাম্‌এব ( আমাকেই ) এষ্যতি ( প্রাপ্ত হইবেন ) ॥ ৬৮ ॥

**শ্রীধরঃ**—এতৈর্দ্দোষৈ রহিতেভ্যো গীতাশাস্ত্রোপদেষ্টুঃ ফলমাহ—য ইমমিতি। মদ্ভক্তেষ্বভিধাস্যতি মদ্ভক্তেভ্যো যো বক্ষ্যতি, স ময়ি পরাং ভক্তিং করোতি, ততো নিঃসংশয়ঃ সন মামেব প্রাপ্নোতীত্যর্থঃ ॥ ৬৮ ॥

**স্বঃ অনুঃ**—এই সকল দোষ হইতে মুক্ত পুরুষগণকে যিনি গীতা-শাস্ত্রের উপদেশ করেন, তাহার ফল বলিতেছেন—"য ইদম্" ইত্যাদি। আমার ভক্তদিগকে যিনি ইহা বলিবেন, তিনি আমাতে শ্রেষ্ঠ ভক্তি প্রদর্শন করেন, অতএব নিঃসন্দেহ হইয়া আমাকেই পাইয়া থাকেন ॥৬৮॥

**মূঃ অনুঃ**—[ উক্ত প্রকারে গীতাতত্ত্ব উপদেশ করিয়া উপদেশ-পারম্পর্য্যের নিয়ম বলিতেছেন—] গীতার এই সার তত্ত্ব তুমি কখনও কোন ধর্ম্মানুষ্ঠানহীন অভক্ত, অশুশ্রূষু ও আমার অসূয়াকারী ব্যক্তিকে উপদেশ করিবে না ॥ ৬৭ ॥

**মূঃ অনুঃ**—[ পূর্ব্বোক্ত দোষরহিত ব্যক্তিকে গীতাশাস্ত্রোপদেশের ফল বলিতেছেন—] যিনি সর্ব্বশ্রেষ্ঠ, গুহ্য এই তত্ত্ব আমার ভক্তগণমধ্যে কীর্ত্তন করিবেন, তিনি আমাতে পরা ভক্তি করিয়া সংশয়মুক্ত হইয়া আমাকেই প্রাপ্ত হইবেন ॥ ৬৮ ॥

**ন চ তস্মান্মনুষ্যেষু কশ্চিন্মে প্রিয়কৃত্তমঃ।**
**ভবিতা ন চ মে তস্মাদন্যঃ প্রিয়তরো ভুবি ॥ ৬৯ ॥**
**অধ্যেষ্যতে চ য ইমং ধর্ম্ম্যং সম্বাদমাবয়োঃ।**
**জ্ঞানযজ্ঞেন তেনাহমিষ্টঃ স্যামিতি মে মতিঃ ॥ ৭০ ॥**

মনুষ্যেষু ( মনুষ্যগণ-মধ্যে ) তস্মাৎ ( তাঁহা অপেক্ষা ) কশ্চিৎ ( কেহ ) মে (আমার) প্রিয়কৃত্তমঃ ( অধিক প্রিয়কারী ) ন চ ভবিতা ( হইবে না ), ভুবি চ ( এবং পৃথিবীতে ) তস্মাৎ ( তাঁহা অপেক্ষা ) অন্যঃ ( অপর কেহ ) মে ( আমার ) প্রিয়তরঃ ( প্রিয়তর ) ন ( হইবে না ) ॥ ৬৯ ॥

যঃ চ ( আর যিনি ) আবয়োঃ ( আমাদের ) ইমং ( এই ) ধর্ম্ম্যং (ধর্ম্মপূর্ণ ) সংবাদং ( আলাপ ) অধ্যেষ্যতে ( অধ্যয়ন করিবেন ), তেন ( সেই ) জ্ঞানযজ্ঞেন ( জ্ঞানযজ্ঞদ্বারা ) অহং ( আমি ) ইষ্টঃ (পূজিত) স্যাম্ (হইব)—ইতি (ইহা) মে (আমার) মতিঃ (মত) ॥৭০॥

**শ্রীধরঃ**— কিঞ্চ, ন চেতি। তস্মান্মদ্ভক্তেভ্যো গীতাশাস্ত্রব্যাখ্যাতুঃ সকাশাদন্যো মনুষ্যেষু মধ্যে কশ্চিদপি মম প্রিয়কৃত্তমোঽত্যন্তং পরিতোষকর্ত্তা নাস্তি, ন চ কালান্তরে ভবিষ্যতি, সমোঽপি তস্মাদন্যঃ প্রিয়তরোঽধুনা ভুবি তাবন্নাস্তি, ন চ কালান্তরেঽপি ভবিষ্যতীত্যর্থঃ ॥ ৬৯ ॥

**স্বঃ অনুঃ**—আরও "ন চ" ইত্যাদি। আমার ভক্তদিগের নিকট গীতাশাস্ত্রের ব্যাখ্যাকর্ত্তা সেই মানবের অপেক্ষা অপর কেহ মানুষদিগের মধ্যে আমার সর্ব্বোত্তম প্রিয়কারী—অত্যন্ত পরিতোষদাতা নাই, পরবর্ত্তিকালেও হইবে না ; এক্ষণে পৃথিবীতে তাহা হইতে অপর কেহও আমার প্রিয়তর নাই, পরবর্ত্তিকালেও হইবে না ॥ ৬৯ ॥

**মূঃ অনুঃ**—মনুষ্যমধ্যে তাঁহা অপেক্ষা কেহ আমার অধিক প্রিয়কারী হইবে না এবং পৃথিবীতে তাঁহা অপেক্ষা অপর কেহ আমার প্রিয়তরও হইবে না ॥ ৬৯ ॥

**শ্রীধরঃ**—পঠতঃ ফলমাহ—অধ্যেষ্যত ইতি। আবয়োঃ শ্রীকৃষ্ণার্জ্জুনয়োরিমং ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতং সংবাদং যোঽধ্যেষ্যতে জপরূপেণ পঠিষ্যতি, তেন পুংসা সর্ব্বযজ্ঞেভ্যঃ শ্রেষ্ঠেন জ্ঞানযজ্ঞেনাহমিষ্টঃ স্যাং ভবেয়মিতি মে মতিঃ। যদ্যপ্যসৌ গীতার্থমবুধ্যমান এব কেবলং জপতি, তথাপি মম তচ্ছৃণ্বতো মামেবাসৌ প্রকাশয়তীতি বুদ্ধির্ভবতি ; যথা লোকে যদৃচ্ছয়াপি যদা কশ্চিৎ কস্যচিন্নাম গৃহ্লাতি, তদাসৌ মামাহ্বয়তীতি মত্বা তৎপার্শ্বমাগচ্ছতি, তথাহমপি তস্য সন্নিহিতো ভবেয়ম্ ; অতো যথা অজামিল-ক্ষত্রবন্ধুপ্রমুখানাং কথঞ্চিন্নামোচ্চারণমাত্রেণ প্রসন্নোঽস্মি, তথৈব তস্যাপি প্রসন্নো ভবেয়মিতি ভাবঃ ॥ ৭০ ॥ (শ্রীধরঃ)

---

**সুঃ অনুঃ**—পঠনকারীর ফল বলিতেছেন—"অধ্যেষ্যতে" ইত্যাদি। শ্রীকৃষ্ণ ও অর্জ্জুন—আমাদের এই উভয়ের ধর্ম্মসম্মত—ধর্ম্মের অবহির্ভূত এই কথোপকথন যিনি ভালরূপে পাঠ করিবেন, সেই পুরুষ-কর্ত্তৃক সর্ব্ব-যজ্ঞ অপেক্ষা শ্রেষ্ঠ জ্ঞানযজ্ঞেই আমি আরাধিত হইয়া থাকি, ইহাই আমার মত। যদিও তিনি গীতার অর্থ না বুঝিয়াই কেবল জপ করেন, তথাপি তাহা শুনিতে শুনিতে আমার "তিনি আমাকেই প্রকাশ করিতেছেন" এইরূপ বুদ্ধি হয়। যেমন ভুবনে যদৃচ্ছাক্রমে যখন কেহ কাহারও নাম উচ্চারণ করে, তখন ঐ ব্যক্তি আমাকেই ডাকিতেছে—মনে করিয়া, সে তাহার নিকটে আসে, সেইরূপ আমিও তাঁহার সমীপবর্ত্তী হইতে পারি; অতএব অজামিল ও ক্ষত্রবন্ধু প্রভৃতি মানবগণের অল্পমাত্র নামোচ্চারণে তাহাদের প্রতি প্রসন্ন হইয়াছি ; সেই প্রকার ইঁহার প্রতিও প্রসন্ন হইতে পারি ॥ ৭০ ॥

---

**মূঃ অনুঃ**—[গীতা-অধ্যয়নের ফল বলিতেছেন—] যিনি আমাদের এই ধর্ম্মালাপ অধ্যয়ন করিবেন, আমি সেই জ্ঞানযজ্ঞের দ্বারা আরাধিত হইব, ইহা আমার মত ॥ ৭০ ॥

**শ্রদ্ধাবাননসূয়শ্চ শৃণুয়াদপি যো নরঃ।**
**সোঽপি মুক্তঃ শুভান্ লোকান্ প্রাপ্নুয়াৎ পুণ্যকর্ম্মণাম্ ॥ ৭১ ॥**
**কচ্চিদেতচ্ছ্রুতং পার্থ ত্বয়ৈকাগ্রেণ চেতসা।**
**কচ্চিদজ্ঞানসম্মোহ প্রণষ্টস্তে ধনঞ্জয় ॥ ৭২ ॥**

---

শ্রদ্ধাবান্ ( শ্রদ্ধাযুক্ত ) অনসূয়ঃ চ ( ও অসূয়াহীন ) যঃ (যে) নরঃ ( লোক) শৃণুয়াৎ অপি ( শ্রবণও করেন ), সঃ অপি ( তিনিও ) মুক্ত সন্ ( মুক্ত হইয়া ) পুণ্যকর্ম্মণাং (পুণ্যকর্ম্মিগণের ) [ প্রাপ্য ] শুভান্ ( পুণ্য ) লোকান্ ( ধামসকল ) প্রাপ্নুয়াৎ (লাভ করিতে পারেন ) ॥ ৭১ ॥

হে পার্থ ! ত্বয়া কচ্চিৎ (তুমি কি) একাগ্রেণ (একাগ্র) চেতসা (চিত্তে) এতৎ (ইহা) শ্রুতম্ ( শ্রবণ করিয়াছ ) ? হে ধনঞ্জয় ! তে ( তোমার ) অজ্ঞানসম্মোহ ( অজ্ঞানজনিত মোহ ) কচ্চিৎ প্রণষ্টঃ ( দূর হইয়াছে কি ? ) ॥ ৭২ ॥

---

**শ্রীধরঃ**—অন্যস্য জপতো যোঽন্যঃ কশ্চিচ্ছৃণোতি, তস্যাপি ফলমাহ—শ্রদ্ধাবানিতি। যো নরঃ শ্রদ্ধাযুক্তঃ কেবলং শৃণুয়াদপি, শ্রদ্ধাবানপি যঃ কশ্চিৎ 'কিমর্থময়মুচ্চৈর্জ্জপতি, অশুদ্ধং বা জপতী'তি দোষদৃষ্টিং করোতি, তদ্ব্যাবৃত্ত্যর্থমাহ—অনসূয়শ্চাসূয়ারহিতো যঃ শৃণুয়াৎ, সোঽপি সর্ব্বৈঃ পাপৈর্ম্মুক্তঃ সন্নশ্বমেধাদিপুণ্যকৃতাং লোকান্ প্রাপ্নুয়াৎ ॥ ৭১ ॥

---

**স্বঃ অনুঃ**—কোন মানব জপরূপে পাঠ করিতে থাকিলে যদি অপর কেহ শ্রবণ করে, তাহারও ফল বলিতেছেন—"শ্রদ্ধাবান্" ইত্যাদি। যে মানব শ্রদ্ধালু হইয়া কেবল শ্রবণ করিবেন, শ্রদ্ধাবান্ হইয়াও যে কেহ "কিজন্য উচ্চস্বরে জপ করে বা অসংযত-ভাবে জপ করে" বলিয়া দোষ-দৃষ্টি করেন, তাহার নিরাস-হেতু বলিতেছেন—অনসূয়—দোষারোপশূন্য হইয়া যিনি শ্রবণ করেন, তিনিও সকল পাপ হইতে মুক্ত হইয়া অশ্বমেধাদি পুণ্যকার্য্যকারীদিগের প্রাপ্য শুভ লোকসকল প্রাপ্ত হইবেন ॥ ৭১ ॥

অর্জ্জুন উবাচ—

**নষ্টো মোহঃ স্মৃতির্লব্ধা ত্বৎপ্রসাদান্ময়াচ্যুত ।**
**স্থিতোঽস্মি গতসন্দেহঃ করিষ্যে বচনং তব ॥ ৭৩ ॥**

অর্জ্জুনঃ উবাচ ( অর্জ্জুন বলিলেন—) হে অচ্যুত ! ত্বৎপ্রসাদাৎ (তোমার অনুগ্রহে) [ আমার ] মোহঃ নষ্টঃ ( মোহ দূর হইল ), ময়া ( আমি ) স্মৃতিঃ ( আত্মস্মৃতি ) লব্ধা ( লাভ করিয়াছি ), স্থিতঃ অস্মি ( স্থিতি প্রাপ্ত হইলাম ), গতসন্দেহঃ ( আমি নিঃসংশয় হইয়াছি ), তব ( তোমার ) বচনং ( আদেশ ) করিষ্যে ( পালন করিব ) ॥ ৭৩ ॥

**শ্রীধরঃ**—সম্যগ্বোধানুপপত্তৌ পুনরুপদেক্ষ্যামীত্যাশয়েনাহ—কচ্চিদিতি। কচ্চিদিতি প্রশ্নার্থে, অজ্ঞানসম্মোহস্তত্ত্বাজ্ঞানকৃতো বিপর্য্যয়ঃ। স্পষ্টমন্যৎ ॥ ৭২ ॥

**শ্রীধরঃ**—কৃতার্থঃ সন্নর্জ্জুন উবাচ—নষ্টো মোহ ইতি। আত্মবিষয়ো মোহো নষ্টঃ, যতোঽহমস্মীতি স্বরূপানুসন্ধানরূপা স্মৃতিস্ত্বৎপ্রসাদান্ময়া লব্ধা, অতঃ স্থিতোঽস্মি যুদ্ধায়োপস্থিতোঽস্মি, গতোঽধর্ম্মবিষয়ঃ সন্দেহো যস্য সোঽহং তবাজ্ঞাং করিষ্যামীতি ॥ ৭৩ ॥

**স্বঃ অনুঃ**—যদি উত্তমরূপে বোধ না জন্মায়, তবে আবার উপদেশ করিব, এই অভিপ্রায়ে বলিতেছেন—"কচ্চিৎ" ইত্যাদি। কচ্চিৎ-শব্দ প্রশ্নবোধক ; অজ্ঞান-সম্মোহ—তত্ত্ববিষয়ে অজ্ঞানজনিত বিপরীতভাব ; বাকী অন্য অংশটী স্পষ্ট ॥ ৭২ ॥

**মূঃ অনুঃ**—[গীতাপাঠ-শ্রবণকারীর ফল বলিতেছেন—] শ্রদ্ধাবান্ ও অসূয়াহীন যে লোক ইহা শ্রবণও করেন, তিনিও মুক্ত হইয়া পুণ্যকর্ম্মীদিগের প্রাপ্য পুণ্য ধামসকল লাভ করিতে পারেন ॥ ৭১ ॥

**মূঃ অনুঃ**—[ অর্জ্জুনের সম্যক্ শ্রবণ হইয়াছে কিনা, জিজ্ঞাসা করিতেছেন—] হে পার্থ ! তুমি কি একাগ্রচিত্তে ইহা শ্রবণ করিয়াছ ? হে ধনঞ্জয় ! তোমার অজ্ঞানজনিত মোহ বিদূরিত হইয়াছে কি ? ॥ ৭২ ॥

সঞ্জয় উবাচ—

**ইত্যহং বাসুদেবস্য পার্থস্য চ মহাত্মনঃ।**
**সম্বাদমিমমশ্রৌষমদ্ভুতং রোমহর্ষণম্ ॥ ৭৪ ॥**

---

সঞ্জয়ঃ উবাচ ( সঞ্জয় বলিলেন—) অহম্ ( আমি ) ইতি ( এই প্রকারে ) মহাত্মনঃ ( মহাত্মা ) বাসুদেবস্য ( বাসুদেবের ) পার্থস্য চ ( ও পার্থের) ইমম্ (এই) অদ্ভুতং (অদ্ভুত) লোমহর্ষণং ( রোমাঞ্চকর ) সংবাদম্ ( সংবাদ ) অশ্রৌষম্ ( শ্রবণ করিয়াছি ) ॥ ৭৪ ॥

---

**শ্রীধরঃ**—তদেবং ধৃতরাষ্ট্রং প্রতি শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদং কথয়িত্বা প্রস্তুতাং কথামনুসন্দধানঃ সঞ্জয় উবাচ—ইত্যহমিতি। রোমহর্ষণং লোমাঞ্চকরং সংবাদমশ্রৌষং শ্রুতবানহম্ ; স্পষ্টমন্যৎ ॥ ৭৪ ॥

---

**স্বঃ অনুঃ**—অর্জ্জুন কৃতার্থ হইয়া বলিলেন—"নষ্টো মোহঃ" ইত্যাদি। আমার আত্মবিষয়ে অজ্ঞান বিনাশ পাইয়াছে, যেহেতু তোমার অনুগ্রহে "আমার স্বরূপ এই" এইরূপ স্বরূপের অনুসন্ধানরূপা স্মৃতি পাইয়াছি ; অতএব আমি যুদ্ধের নিমিত্ত উদ্যুক্ত আছি। আমার অধর্ম্ম-বিষয়ে সন্দেহ বিনষ্ট হইয়াছে, আমি এখন তোমার আদেশ পালন করিব ॥ ৭৩ ॥

**স্বঃ অনুঃ**—এইরূপে ধৃতরাষ্ট্রের প্রতি শ্রীকৃষ্ণ ও অর্জ্জুনের কথোপ-কথন বলিয়া প্রস্তাবিত বিষয়ের অনুসন্ধানপূর্ব্বক সঞ্জয় বলিতেছেন—'ইত্যহং' ইত্যাদি। রোমহর্ষণ—রোমাঞ্চজনক সংবাদ শুনিলাম ; বাকী অপরার্থ স্পষ্ট ॥ ৭৪ ॥

---

**মূঃ অনুঃ**—অর্জ্জুন বলিলেন—হে অচ্যুত ! তোমার অনুগ্রহে আমার মোহ দূর হইয়াছে, আমি স্বরূপস্মৃতি লাভ করিয়াছি, আমি স্থিরবুদ্ধি হইয়াছি, আমি নিঃসংশয় হইয়াছি এখন তোমার আদেশ পালন করিব ॥ ৭৩ ॥

**ব্যাসপ্রসাদাচ্ছ্রুতবানিমং গুহ্যমহং পরম্।**
**যোগং যোগেশ্বরাৎ কৃষ্ণাৎ সাক্ষাৎ কথয়তঃ স্বয়ম্ ॥ ৭৫ ॥**
**রাজন্ সংস্মৃত্য সংস্মৃত্য সম্বাদমিমমদ্ভুতম্।**
**কেশবার্জ্জুনয়োঃ পুণ্যং হৃষ্যামি চ মুহুর্ম্মুহুঃ ॥ ৭৬ ॥**

---

ব্যাসপ্রসাদাৎ ( ব্যাসদেবের অনুগ্রহে ) অহং ( আমি ) সাক্ষাৎ কথয়তঃ ( বক্তা ) স্বয়ং যোগেশ্বরাৎ ( যোগেশ্বর ) কৃষ্ণাৎ ( কৃষ্ণ হইতে ) ইমং ( এই ) পরমং ( সর্ব্বশ্রেষ্ঠ ) গুহ্যং ( গোপন ) যোগং ( যোগ ) শ্রুতবান্ ( শ্রবণ করিয়াছি ) ॥ ৭৫ ॥

হে রাজন্ ! কেশবার্জ্জুনয়োঃ ( কেশব ও অর্জ্জুনের ) ইমং ( এই ) পুণ্যম্ ( পুণ্যপ্রদ ) অদ্ভুতং ( বিস্ময়কর ) সংবাদং ( সংবাদ ) সংস্মৃত্য সংস্মৃত্য ( স্মরণ করিয়া করিয়া ) মুহুর্মুহুঃ ( বার বার ) হৃষ্যামি ( পুলকিত হইতেছি ) ॥ ৭৬ ॥

---

**শ্রীধরঃ**—আত্মনস্তচ্ছ্রবণে সম্ভাবনামাহ—ব্যাসপ্রসাদাদিতি। ভগবতা ব্যাসেন দিব্যং চক্ষুঃশ্রোত্রাদি মহ্যং দত্তং, ততো ব্যাসস্য প্রসাদাদেতৎ শ্রুতবানস্মি, কিং তদত্যপেক্ষায়ামাহ—পরং যোগম্ ; পরত্বমাবিষ্করোতি—যোগেশ্বরাৎ শ্রীকৃষ্ণাৎ স্বয়মেব সাক্ষাৎ কথয়তঃ শ্রুতবানিতি ॥ ৭৫ ॥

**শ্রীধরঃ**—কিঞ্চ রাজন্নিতি। হৃষ্যামি রোমাঞ্চিতো ভবামি হর্ষং প্রাপ্নোমীতি বা। স্পষ্টমন্যৎ ॥ ৭৬ ॥

---

**স্বঃ অনুঃ**—আমার নিজের তাহা শুনিবার সম্ভাবনা বলিতেছেন—“ব্যাসপ্রসাদাৎ” ইত্যাদি। ভগবান্ ব্যাসদেব আমাকে দিব্য চক্ষুকর্ণাদি প্রদান করিয়াছেন, অতএব ব্যাসেরই অনুগ্রহে এই সংবাদ আমি শ্রবণ করিয়াছি, তাহা কি ? এই অপেক্ষায় বলিতেছেন—শ্রেষ্ঠ যোগ ; শ্রেষ্ঠতা

---

**মুঃ অনুঃ**—সঞ্জয় বলিলেন—এইরূপে আমি মহাত্মা বসুদেবতনয় কৃষ্ণের ও পার্থের এই অদ্ভুত রোমাঞ্চকর কথোপকথন শ্রবণ করিয়াছি ॥ ৭৪ ॥

**তচ্চ সংস্মৃত্য সংস্মৃত্য রূপমত্যদ্ভুতং হরেঃ।**
**বিস্ময়ো মে মহান্ রাজন্! হৃষ্যামি চ পুনঃ পুনঃ ॥ ৭৭॥**
**যত্র যোগেশ্বরঃ কৃষ্ণো যত্র পার্থো ধনুর্ধরঃ।**
**তত্র শ্রীর্বিজয়ো ভূতির্ধ্রুবা নীতির্মতির্মম ॥ ৭৮ ॥**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীভগবদ্গীতাসুপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে মোক্ষযোগো নামাষ্টাদশোঽধ্যায়ঃ।

---

হে রাজন্! হরেঃ চ (আর শ্রীহরির) অত্যদ্ভুতং (অতি আশ্চর্য্য) তৎ রূপং (সেই বিশ্বরূপ) সংস্মৃত্য সংস্মৃত্য (বারংবার স্মরণ করিয়া) মে (আমার) মহান্ (পরম) বিস্ময়ঃ (বিস্ময় হইতেছে) পুনঃ পুনঃ চ (এবং পুনঃ পুনঃ) হৃষ্যামি (রোমাঞ্চিত হইতেছি) ॥৭৭॥ যত্র (যথায়) যোগেশ্বরঃ (যোগেশ্বর) কৃষ্ণঃ (কৃষ্ণ) যত্র (যথায়) ধনুর্দ্ধরঃ (ধনুর্দ্ধর) পার্থঃ (পার্থ), তত্র (তথায়) শ্রীঃ (রাজ্যলক্ষ্মী), বিজয়ঃ (বিজয়), ভূতিঃ (সম্পদবৃদ্ধি), ধ্রুবা (ধ্রুব) নীতিঃ (ন্যায়পরায়ণতা) [বিরাজমান—ইহা] মম (আমার) মতিঃ (বিচার) ॥ ৭৮ ॥

---

**শ্রীধরঃ**—কিঞ্চ তচ্চেতি। বিশ্বরূপং নির্দ্দিশতি। স্পষ্টমন্যৎ ॥ ৭৭ ॥

---

আবিষ্কার করিতেছেন—যোগেশ্বর শ্রীকৃষ্ণ স্বয়ংই বলিতেছেন, তাহা আমি সাক্ষাৎ শ্রবণ করিয়াছি ॥ ৭৫ ॥ (সুঃ অনুঃ)

**সুঃ অনুঃ**—আরও "রাজন্" ইত্যাদি। হর্ষ পাইতেছি—রোমাঞ্চিত হইতেছি; বাকী অপরার্থ স্পষ্ট ॥ ৭৬ ॥

---

**মূঃ অনুঃ**—ব্যাসের কৃপায় আমি সাক্ষাৎ বক্তা স্বয়ং যোগেশ্বর কৃষ্ণের নিকট হইতে এই সর্ব্বশ্রেষ্ঠ গুহ্য-যোগ শ্রবণ করিয়াছি ॥ ৭৫ ॥

**মূঃ অনুঃ**—হে রাজন্! কেশব ও অর্জ্জুনের এই পুণ্যপ্রদ অতি বিস্ময়-কর আলাপ স্মরণ করিয়া করিয়া পুনঃ পুনঃ পুলকিত হইতেছি ॥ ৭৬ ॥

**শ্রীধরঃ**—অতস্ত্বং পুত্রাণাং রাজ্যাদিশঙ্কাং পরিত্যজেত্যাশয়েনাহ—যত্রেতি ; যত্র যেষাং পক্ষে যোগানামীশ্বরঃ শ্রীকৃষ্ণো বর্ত্ততে, যত্র চ পার্থো গাণ্ডীবধনু তত্রৈব চ শ্রীঃ রাজ্যলক্ষ্মীস্তত্রৈব চ বিজয়াস্তত্রৈব চ ভূতিরুত্তরোত্তরাভিবৃদ্ধিঃ নীতির্ন্যায়োঽপি (ধ্রুবা সর্ব্বত্র নিশ্চিতেতি সংবধ্যতে ইতি) তত্রৈব ধ্রুবা বা নীতিঃ, মম মতিনিশ্চয়ঃ। অত ইদানীমপি তাবৎ সপুত্রস্ত্বং শ্রীকৃষ্ণং শরণমুপেত্য পাণ্ডবান্ প্রসাদ্য সর্ব্বস্বং তেভ্যো নিবেদ্য পুত্রপ্রাণরক্ষাং কুর্ব্বিতি ভাবঃ। "ভগবদ্ভক্তিযুক্তস্য তৎপ্রসাদাত্মবোধতঃ। সুখং বন্ধবিমুক্তিঃ স্যাদিতি গীতার্থসংগ্রহঃ॥" তথাহি, "পুরুষঃ স পরঃ পার্থ! ভক্ত্যা লভ্যস্ত্বনন্যয়া", 'ভক্ত্যাস্ত্বনন্যয়া শক্যস্ত্বহমেবংবিধোঽর্জ্জুন" ইত্যাদৌ ভগবদ্ভক্তের্মোক্ষং প্রতি সাধকত্বশ্রবণাত্তদেকান্তভক্তিরেব মৎ প্রসাদোত্থজ্ঞানাবান্তর-ব্যাপারযুক্তা মোক্ষহেতুরিতি স্ফুটং প্রতীয়তে ; জ্ঞানস্য চ ভক্ত্যবান্তরব্যাপারত্বমেব যুক্তং, "তেষাং সততযুক্তানাং ভজতাং প্রীতিপূর্ব্বকম্। দদামি বুদ্ধিযোগং তং যেন মামুপযান্তি তে॥", "মদ্ভক্ত এতদ্বিজ্ঞায় মদ্ভাবায়োপপদ্যতে" ইত্যাদিবচনাৎ ; ন চ জ্ঞানমেব ভক্তিরিতি যুক্তং "সমঃ সর্ব্বেষু ভূতেষু মদ্ভক্তিং লভতে পরাম্", "ভক্ত্যা মামভিজানাতি যাবান্ যশ্চাস্মি তত্ত্বতঃ" ইত্যাদৌ ভেদদর্শনাৎ ; ন চৈবং সতি "তমেব বিদিত্বাঽতিমৃত্যুমেতি নান্যঃ পন্থা বিদ্যতেঽয়নায়ে"তি শ্রুতিবিরোধঃ শঙ্কনীয়ঃ ভক্ত্যবান্তরব্যাপারত্বাৎ জ্ঞানস্য, "ন হি কাষ্ঠৈঃ পচতী"-ত্যুক্তে জ্বলনানামসাধনত্বমুক্তং ভবতি। কিঞ্চ, "যস্য দেবে পরা ভক্তির্যথা দেবে তথা গুরৌ। তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশন্তে মহাত্মনঃ॥",

**সুঃ অনুঃ**—আরও 'তচ্চ" ইত্যাদি। (রূপ-শব্দে এস্থলে) বিশ্বরূপকে নির্দ্দেশ করিতেছেন॥ ৭৭॥

**মূঃ অনুঃ**—হে রাজন্! শ্রীহরির অতি অদ্ভুত সেই বিশ্বরূপ পুনঃ পুনঃ স্মরণ করিয়া আমার অত্যন্ত বিস্ময় ও বারংবার রোমাঞ্চ হইতেছে॥৭৬॥

"দেহান্তে দেবঃ পরং ব্রহ্ম তারকং ব্যাচষ্টে", "যমেবৈষ বৃণুতে তেন লভ্যঃ" ইত্যাদি শ্রুতিস্মৃতিপুরাণবচনান্যেবং সতি সমঞ্জসানি ভবন্তি, তস্মাদ্ভগবদ্ভক্তিরেব মোক্ষহেতুরিতি সিদ্ধম্ ॥ ৭৮ ॥ (শ্রীধরঃ)

তেনৈব দত্তয়া মত্যা তদ্গীতাবিবৃতিঃ কৃতা।
স এব পরমানন্দস্তয়া প্রীণাতু মাধবঃ॥
পরমানন্দশ্রীপাদরজঃশ্রীধারিণাধুনা।
শ্রীধরস্বামি-যতিনা কৃতা গীতা-সুবোধিনী॥
স্বপ্রাগল্ভ্যবলাদ্বিলোড্য ভগবদ্গীতাং তদন্তর্গতং
তত্ত্বং প্রেপ্সুরুপৈতি কিং গুরুকৃপাপীযূষদৃষ্টিং বিনা।
অম্বু স্বাঞ্জলিনা নিরস্য জলধেরাদিংসুরন্তর্মণী-
নাবর্ত্তেষু ন কিং নিমজ্জতি জনঃ সৎকর্ণধারং বিনা॥

ইতি শ্রীশ্রীধরস্বামিকৃতায়াং শ্রীমদ্ভগবদ্গীতাটীকায়াং সুবোধিন্যাং
মোক্ষযোগো নামাষ্টাদশোঽধ্যায়ঃ।

**সুঃ অনুঃ**—অতএব আপনি পুত্রগণের রাজ্যাদির আশা ত্যাগ করুন, এই অভিপ্রায়ে বলিলেন—"যত্র" ইত্যাদি। যত্র—যে পাণ্ডবগণের পক্ষে যোগেশ্বর শ্রীকৃষ্ণ আছেন, যে পক্ষে অর্জ্জুন গাণ্ডীবধনু ধারণ করিয়া আছেন, সেই পক্ষেই রাজলক্ষ্মী, সেই পক্ষেই বিজয়, সেই পক্ষেই ভূতি—উত্তরোত্তর অভ্যুদয় ও নীতি নিশ্চিতা, ইহাই আমার নিশ্চয়। (ধ্রুবা—সর্ব্বত্র নিশ্চিতা, 'ধ্রুবা'-পদটীর অন্যান্য পদের সহিত অন্বয় আছে।) অতএব এখনও আপনি পুত্রগণের সহিত শ্রীকৃষ্ণকে আশ্রয় করিয়া পাণ্ডবগণকে সন্তোষপ্রদানপূর্ব্বক এবং সর্ব্বস্ব তাঁহাদিগকে নিবেদন করিয়া পুত্রগণের প্রাণ রক্ষা করুন।

ভগবানের প্রতি ভক্তিমান্ পুরুষের তদীয় কৃপায় আত্মজ্ঞান জন্মিলে সহজেই সংসারবন্ধন হইতে মুক্তি ঘটে, ইহাই গীতার অর্থসংক্ষেপ। "হে পার্থ! সেই পরম পুরুষ আমি অনন্যা ভক্তিদ্বারা লভ্য" (৮।২২), "হে অর্জ্জুন! লোকে আমাতে একনিষ্ঠা ভক্তিদ্বারা বিশ্বরূপ আমাকে জ্ঞাত হইতে ও দর্শন করিতে পারে" (১১।৫৪)—এই সকল শ্লোকে ভগবানের প্রতি ভক্তিকে মোক্ষবিষয়ে শ্রেষ্ঠতম উপায় বলিয়া শ্রবণ করায়, তাঁহার প্রতি একান্ত ভক্তিই তাঁহার অনুগ্রহ-জনিত জ্ঞানরূপ প্রাসঙ্গিক ব্যাপারযুক্ত মোক্ষের কারণ, ইহা স্পষ্ট বোধ হইতেছে। জ্ঞান যে ভক্তির একটী অবান্তর (অন্তর্ভুক্ত) ব্যাপারমাত্র, তাহা যোগ্যই বটে; —"সর্ব্বদা আমাতে আসক্তচিত্ত ও প্রীতিপূর্ব্বক ভজনশীল মানবদিগকে আমি বুদ্ধিরূপ উপায় প্রদান করি, তাহা দ্বারা তাঁহারা আমাকে প্রাপ্ত হন" (১০।১০), "আমার ভক্তগণ এই বিষয়ে জ্ঞানলাভ করিয়া ব্রহ্মত্ব পাইতে যোগ্য হন" (১৩।১৮)—এইসকল বাক্য হইতে জ্ঞানই ভক্তি, ইহা সঙ্গত নহে; কারণ, "সকল ভূতে সমদৃষ্টিযুক্ত হইয়া সকল প্রাণীতে আমার চিন্তারূপ শ্রেষ্ঠা ভক্তি লাভ করে" (১৮।৫৪), "সেই পরা ভক্তি-দ্বারা আমি যে সর্ব্বব্যাপী ও সচ্চিদানন্দ-মূর্ত্তি, তাহা অনুভূতির সহিত জানিতে পারে" (১৮।৫৫)—এইসকল বাক্যে উভয়ের পার্থক্য দৃষ্ট হয়। এইরূপ হইলেও "তাঁহাকেই জানিয়া মৃত্যুধর্ম্ম অতিক্রম করে, মোক্ষ-প্রাপ্তির অন্য কোন উপায় নাই"—এই শ্রুতিবাক্যের সহিত বিরোধেরও আশঙ্কা নাই; কারণ, জ্ঞান—ভক্তির অবান্তর (অন্তর্ভুক্ত) ব্যাপার মাত্র; যথা "কাষ্ঠদ্বারা পাক করিতেছে", এই বাক্যে অগ্নিশিখাকে পাককার্য্যে উপায় নহে বলিয়া বলা হয় নাই; আরও "যাঁহার ভগবানে অনন্যা ভক্তি এবং যেরূপ ভগবানে সেইরূপ গুরুতেও ভক্তি বর্ত্তমান, সেই মহাত্মার সম্বন্ধে এই সকল শ্রুতির গূঢ়ার্থ প্রকাশ পাইয়া থাকে", "দেহাবসানে ভক্ত দেবদেহ ধারণ করিয়া তারণকর্ত্তা পরব্রহ্মের ব্যাখ্যা করেন", "এই

পরমাত্মা যাঁহাকে বরণ করেন, তিনি তাঁহারই লভ্য হন" ইত্যাদি শ্রুতি, স্মৃতি ও পুরাণের বচনগুলি এইরূপ থাকায় সমস্তই সমঞ্জস হইতেছে। অতএব ভগবানের প্রতি ভক্তিই পরম মোক্ষের কারণ—ইহা প্রমাণিত হইল ॥ ৭৮ ॥ ( সুঃ অনুঃ )

তাঁহারই (শ্রীমাধবেরই) প্রদত্ত বুদ্ধি দ্বারা তাঁহার কথিত গীতার ব্যাখ্যা করিলাম ; অতএব এই ব্যাখ্যা দ্বারা সেই পরমানন্দ মাধব প্রীত হউন।

যিনি পরমানন্দের পাদপদ্মরেণুর শোভা মস্তকে ধারণ করিয়া থাকেন, সেই শ্রীধরস্বামি-নামক যতি এই গীতা 'সুবোধিনী'-নামক ব্যাখ্যা প্রণয়ন করিয়াছেন।

নিজের প্রতিভা-বলে ভগবদ্গীতা আলোড়নপূর্ব্বক তদন্তর্গত তত্ত্বজ্ঞান পাইতে ইচ্ছুক হইয়া কেহ কি গুরুকৃপারূপা অমৃতদৃষ্টি ব্যতীত তাহা লাভ করিতে পারে ? আপন অঞ্জলি দ্বারা জল নিরাস করিয়া সমুদ্রের অভ্যন্তর হইতে মণি-গ্রহণে অভিলাষী মানব উৎকৃষ্ট কর্ণধার না থাকিলে কি ঘূর্ণিজলে নিমগ্ন হয় না ? ( সুঃ অনুঃ )

ইতি শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীশ্রীধরস্বামিকৃত-টীকা 'সুবোধিনী'তে
'মোক্ষযোগ'-নামক অষ্টাদশ অধ্যায়।

---

**মূঃ অনুঃ**—যেস্থানে যোগেশ্বর কৃষ্ণ, যেস্থানে ধনুর্দ্ধর পার্থ, সেস্থানেই রাজ্যলক্ষ্মী, সেস্থানেই বিজয়, সেস্থানেই সম্পদ্বৃদ্ধি সেস্থানেই ধ্রুব ন্যায়—ইহা আমার বিচার ॥ ৭৮ ॥

ইতি ব্যাসবিরচিত শ্রীমহাভারতে শতসাহস্রী বা লক্ষশ্লোকনিবদ্ধ
স্মৃতিগ্রন্থে ভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতোপনিষদে ব্রহ্মবিদ্যায়
যোগ শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে 'মোক্ষযোগ'
নামক অষ্টাদশ অধ্যায়।

# কতিপয় তথ্য

**সন্ন্যাস ও ত্যাগ**—কাম্যকর্ম্মের অনুষ্ঠান পরিত্যাগ—'সন্ন্যাস'; সকল কর্ম্মের ফলত্যাগ—"ত্যাগ" (গী ১৮।২)। কিন্তু এই ভগবদ্‌বাক্যে নিগূঢ় তাৎপর্য্য আছে—তাহা শ্রীমদ্ গোপালভট্ট গোস্বামী 'সৎক্রিয়াসার-দীপিকা'-গ্রন্থে সপ্রমাণ বিচারপূর্ব্বক প্রদর্শন করিয়াছেন। সেই নিগূঢ় তাৎপর্য্য এই—নিত্য ও নৈমিত্তিক কর্ম্মে কোন ফল-সঙ্কল্প নাই, কাম্যকর্ম্মে তাহা আছে। কিন্তু নিত্য, নৈমিত্তিক ও কাম্য—ত্রিবিধ কর্ম্মই ফলসঙ্কল্প-ব্যতিরেকে অনুষ্ঠিত হইলেও তত্তৎকর্ম্মের ফলপ্রাপ্তি অবশ্যম্ভাবী। অতএব নিত্য, নৈমিত্তিক, কাম্য—সর্ব্ববিধ কর্ম্মের পরিত্যাগে—"সন্ন্যাস"। আর, নিত্যাদি সর্ব্বকর্ম্মের অপরিত্যাগে সর্ব্বকর্ম্মের ফল পরিত্যক্ত হইলেই—"ত্যাগ"। এতৎপ্রসঙ্গে গীঃ ১৮শ। ৬,৯,১১,১২ শ্লোক আলোচ্য।

**কৃতান্ত সাংখ্য**—কৃত অর্থাৎ কর্ম্মের অন্ত অর্থাৎ অবসান পরিসমাপ্তি বা সুনির্ণয় যাহাতে তাহা 'কৃতান্ত'। 'সাংখ্য'—সংখ্যা অর্থাৎ সম্যক্ বা পূর্ণ তত্ত্বজ্ঞান-প্রতিপাদক—'বেদান্ত' শাস্ত্র। অতএব, কৃতান্তসাংখ্য—বেদান্তসিদ্ধান্ত।

**গুহ্য জ্ঞান**—গোপনীয় মন্ত্র-যোগাদিজ্ঞান (শাস্ত্র) (শ্রীধর); রহস্য মন্ত্রাদিশাস্ত্র (বলদেব)।

**গুহ্যতর জ্ঞান**—জ্ঞান অর্থাৎ এই গীতাশাস্ত্র যাহা পূর্ব্বোক্ত শাস্ত্রাদি অপেক্ষা গুহ্যতর (শ্রীধর, বলদেব), এই শাস্ত্র বশিষ্ঠ, বাদরায়ণ, নারদ প্রভৃতি কেহই নিজ নিজ শাস্ত্রে প্রকাশ করিতে পারেন নাই বলিয়া গুহ্য হইতেও গুহ্যতর; অথবা তাঁহাদের সর্ব্বজ্ঞতা আপেক্ষিক, আর ভগবানের সর্ব্বজ্ঞতা আত্যন্তিক, এই কারণে তাঁহারাও ইহা জানেন না বলিয়া ইহা গুহ্যতর বা অতিগুহ্য (চক্রবর্ত্তী)।

**গুহ্যতম জ্ঞান**—সমগ্র গীতার সারশিক্ষা—ইহা সকল গুহ্য হইতেও গুহ্যতম (শ্রীধর, চক্রবর্ত্তী, বলদেব); ভক্তিযোগ—কারণ, ইহা সকল গুহ্য তত্ত্বমধ্যে শ্রেষ্ঠ (রামানুজ)।

গীতার **গুহ্যতম** জ্ঞান বা উপদেশ—"স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণের চিন্তা, সেবা, পূজা ও প্রণতি ; সর্ব্বধর্ম্ম পরিত্যাগ করিয়া একমাত্র শ্রীকৃষ্ণেই শরণাগতি।" ( গীঃ ১৮।৬৫-৬৬ ১৫।১৯, ৯।৩৪ )।

গীতার **গুহ্যতর** জ্ঞান বা উপদেশ—"প্রতি জীবের হৃদয়ে বিরাজমান অন্তর্য্যামী ভগবানের অর্থাৎ স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণেরই আংশিক প্রকাশ মাত্র বিশ্বব্যাপী অন্তর্য্যামী পরমাত্মার সর্ব্বতোভাবে শরণাগতি।" ( গীঃ ১৮।৬১-৬২ )॥

গীতার **গুহ্য** জ্ঞান বা উপদেশ—"ব্রহ্মভাবের বা স্ব-স্বরূপের উপলব্ধি।" ( গীঃ ১৮।৪৯—৫৩ )॥

---

# পরিপ্রশ্নমালা

১। সন্ন্যাস ও ত্যাগের তাৎপর্য্য কি ? ( গীঃ ১৮।২, ১১ )

২। সন্ন্যাস ও ত্যাগ সম্বন্ধে শ্রীভগবানের অভিমত কি ? ( গীঃ ১৮।৪—১২ )

৩। কর্ম্ম-সম্পাদনের পাঁচটী কারণ কি কি ? ( গীঃ ১৮।১৪-১৫ )

৪। কর্ম্মের প্রবর্ত্তক ও আশ্রয় কি ? ( গীঃ ১৮।১৮ )

৫। জ্ঞানের ত্রিবিধ ভেদ কি কি ? ( গীঃ ১৮।২০—২২ )

৬। কর্ম্মে ত্রিবিধ ভেদ কি ? ( গীঃ ১৮।২৩—২৫ )

৭। কর্ত্তার ত্রিবিধ ভেদ কি ? ( গীঃ ১৮।২৬—২৮ )

৮। বুদ্ধির ভেদত্রয় কি ? ( গীঃ ১৮।৩০—৩২ )

৯। ধৃতির ভেদত্রয় কি ? ( গীঃ ১৮।৩৩—৩৫ )

১০। ত্রিবিধ সুখ কি ? ( গীঃ ১৮।৩৬—৩৯ )

১১। ব্রাহ্মণের স্বাভাবিক কর্ম্ম কি ? ( গীঃ ১৮।৪২ )

১২। ক্ষত্রিয়ের স্বাভাবিক কর্ম্ম কি? (গীঃ ১৮।৪৩)

১৩। বৈশ্যের স্বাভাবিক কর্ম কি? (গীঃ ১৮।৪৪)

১৪। শূদ্রের স্বাভাবিক কর্ম কি? (গীঃ ১৮।৪৪)

১৫। স্ব-স্ব কর্ম্মনিষ্ঠ চারিবর্ণী কিরূপে তত্ত্বজ্ঞানের অধিকারী হয়? (গীঃ ১৮।৪৬—৪৯)

১৬। জ্ঞানের পরিসমাপ্তিরূপ ব্রহ্মভাব-প্রাপ্তি কিরূপে হয়? (গীঃ ১৮।৫১—৫৩)

১৭। ব্রহ্মভাবোপলব্ধির ফল কি? (গীঃ ১৮।৫৪—৫৫)

১৮। কি উপায়ে ভগবানের তত্ত্বজ্ঞান লাভ করিতে পারা যায়? (গীঃ ১৮।৫৫)

১৯। কর্ম-করণ ও অকরণ-বিষয়ে জীবের কোন স্বতন্ত্রতা আছে কি? (গীঃ ১৮।৫৯—৬০)

২০। এই বিষয়ে শ্রীকৃষ্ণের অভিমত কি? (গীঃ ১৮।৬১)

২১। শ্রীকৃষ্ণকর্তৃক অর্জ্জুনকে কথিত গুহ্যতর জ্ঞান (উপদেশ) কি? (গীঃ ১৮।৬১—৬২)

২২। শ্রীকৃষ্ণ কথিত গুহ্যতম পরম উপদেশ কি? (গীঃ ১৮।৬৫—৬৬)

২৩। গীতোপদেশের অপাত্র কাহারা? (গীঃ ১৮।৬৭)

২৪। গীতা-কীর্ত্তনের ফল কি? (গীঃ ১৮।৬৮—৭০)

২৫। গীতা-শ্রবণের ফল কি? (গীঃ ১৮।৭১)

২৬। সমগ্র গীতোপদেশ শ্রবণ করিয়া অর্জ্জুনের কি ফলোদয় হইয়াছিল? (গীঃ ১৮।৭৩)

২৭। সমগ্র কৃষ্ণার্জ্জুন-সংবাদ শ্রবণ করিয়া সঞ্জয় কি অভিমত প্রকাশ করিয়াছিলেন? (গীঃ ১৮।৭৮)

---

শ্রীশ্রীগুরুগৌরাঙ্গৌ জয়তঃ

# শ্রীশ্রীমদ্ভগবদ্গীতা-মাহাত্ম্যম্

গীতাশাস্ত্রমিদং পুণ্যং যঃ পঠেৎ প্রযতঃ পুমান্।
বিষ্ণোঃ পদমবাপ্নোতি ভয়শোকাদিবর্জ্জিতঃ ॥ ১ ॥
গীতাধ্যয়নশীলস্য প্রাণায়ামপরস্য চ ।
নৈব সন্তি হি পাপানি পূর্বজন্মকৃতানি চ ॥ ২ ॥
মলনির্ম্মোচনং পুংসাং জলস্নানং দিনে দিনে।
সকৃদ্গীতাম্ভসি স্নানং সংসার-মলনাশনম্ ॥ ৩ ॥
গীতা সুগীতা কর্ত্তব্যা কিমন্যৈঃ শাস্ত্রবিস্তরৈঃ।
যা স্বয়ং পদ্মনাভস্য মুখপদ্মাদ্ বিনিঃসৃতা ॥ ৪ ॥
ভারতামৃতসর্ব্বস্বং বিষ্ণোর্বক্ত্রাদ্ বিনিঃসৃতম্।
গীতা-গঙ্গোদকং পীত্বা পুনর্জ্জন্ম ন বিদ্যতে ॥ ৫ ॥
সর্বোপনিষদো গাবো দোগ্ধা গোপালনন্দনঃ।
পার্থো বৎসঃ সুধীর্ভোক্তা দুগ্ধং গীতামৃতং মহৎ ॥ ৬ ॥
একং শাস্ত্রং দেবকীপুত্রগীত-
মেকো দেবো দেবকীপুত্র এব।
একো মন্ত্রস্তস্য নামানি যানি
কর্মাপ্যেকং তস্য দেবস্য সেবা ॥ ৭ ॥

———

# বর্ণানুক্রমিক শ্লোক-সূচী

## ( আদিচরণ-ক্রমে )

দ্রুপদো দ্রৌপদেয়াশ্চ ১।১৮ ; দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ জয়দ্রথঞ্চ ১১।৩৪ ; দ্বাবিমৌ পুরুষৌ লোকে ১৫।১৬ ; দ্বৌ ভূতসর্গৌ লোকেঽস্মিন্ ১৬।৬।

ধ—ধর্ম্মক্ষেত্রে কুরুক্ষেত্রে ১।১ ; ধূমেনাব্রিয়তে বহ্নিঃ ৩।৩৮ ; ধূমো রাত্রিস্তথা কৃষ্ণঃ ৮।২৫ ; ধৃত্যা যয়া ধারয়তে ১৮।৩৩ ; ধৃষ্টকেতুশ্চেকিতানঃ ১।৫ ; ধ্যানেনাত্মনি পশ্যন্তি ১৩।২৫ ; ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ ২।৬২।

ন—ন কর্ত্তৃত্বং ন কর্ম্মাণি ৫।১৪ ; ন কর্ম্মণামনারম্ভাৎ ৩।৪ ; ন চ তস্মান্মনুষ্যেষু ১৮।৬৯ ; ন চ মৎস্থানি ভূতানি ৯।৫ ; ন চ মাং তানি কর্ম্মাণি ৯।৯ ; ন চ শক্নোম্যবস্থাতুং ১।৩০ ; ন চ শ্রেয়োঽনুপশ্যামি ১।৩১ ; ন চৈতদ্ বিদ্মঃ ২।৬ ; ন জায়তে ম্রিয়তে বা ২।২০ ; ন তদস্তি পৃথিব্যাং ১৮।৪০ ; ন তদ্ভাসয়তে সূর্য্যো ১৫।৬ ; ন তু মাং শক্যসে দ্রষ্টুম্ ১১।৮ ; ন ত্বেবাহং জাতু ২।১২ ; ন দ্বেষ্ট্যকুশলং কর্ম্ম ১৮।১০ ; ন প্রহৃষ্যেৎ প্রিয়ং প্রাপ্য ৫।২০ ; ন বুদ্ধিভেদং জনয়েৎ ৩।২৬ ; নভঃস্পৃশং দীপ্তমনেকবর্ণং ১১।২৪ ; নমঃ পুরস্তাদথ পৃষ্ঠতস্তে ১১।৪০ ; ন মাং কর্ম্মাণি লিম্পন্তি ৪।১৪ ; ন মাং দুষ্কৃতিনো মূঢ়াঃ ৭।১৫ ; ন মে পার্থাস্তি কর্ত্তব্যং ৩।২২ ; ন মে বিদুঃ সুরগণাঃ ১০।২ ; ন রূপমস্যেহ ১৫।৩ ; ন বেদযজ্ঞাধ্যয়নৈ-১১।৪৮ ; নষ্টো মোহঃ স্মৃতির্লব্ধা ১৮।৭৩ ; ন হি কশ্চিৎ ক্ষণমপি ৩।৫ ; ন হি জ্ঞানেন সদৃশং ৪।৩৮ ; ন হি দেহভৃতাং শক্যং ১৮।১১ ; ন হি প্রপশ্যামি মম ২।৮ ; নাত্যশ্নতস্তু যোগোঽস্তি ৬।১৬ ; নাদত্তে কস্যচিৎ পাপং ৫।১৫ ; নান্তোঽস্তি মম দিব্যানাং ১০।৪০ ; নান্যং গুণেভ্যঃ কর্ত্তারং ১৪।১৯ ; নায়ং লোকোঽস্ত্য-যজ্ঞস্য ৪।৩২ ; নাসতো বিদ্যতে ভাবঃ ২।১৬ ; নাস্তি বুদ্ধিরযুক্তস্য ২।৬৬ ; নাহং প্রকাশঃ সর্ব্বস্য ৭।২৫ ; নাহং বেদৈর্ন তপসা ১১।৫৩ ; নিয়তং কুরু কর্ম্ম ত্বং ৩।৮ ; নিয়তং সঙ্গরহিতং ১৮।২৩ ; নিয়তস্য তু সন্ন্যাসঃ ১৮।৭ ; নিরাশীর্যতচিত্তাত্মা ৪।২১ ; নির্ম্মান-মোহাঃ ১৫।৫ ; নিশ্চয়ং শৃণু মে তত্র ১৮।৪ ; নেহাভিক্রমনাশোঽস্তি ২।৪০ ; নৈতে সৃতী পার্থ

# শ্লোকসমূহের তৃতীয় চরণের সূচী

ঝ—ঝষাণাং মকরশ্চাস্মি ১০।৩১।

ত—তং তং নিয়মমাস্থায় ৭।২০ ; তং তমেবৈতি কৌন্তেয় ৮।৬ ; ততঃ স্বধর্ম্মং কীর্ত্তিঞ্চ ২।৩৩ ; ততস্ততো নিয়ম্যৈতদাত্মন্যেব ৬।২৬ ; ততো মাং তত্ত্বতো ১৮।৫৫ ; ততো যুদ্ধায় যুজ্যস্ব ২।৩৮ ; তৎ কিং কর্ম্মণি ৩।১ ; তত্তদেবাবগচ্ছ ত্বং ১০।৪১ ; তত্তে কর্ম্ম প্রবক্ষ্যামি ৪।১৬ ; তৎপ্রসাদাৎ পরাং ১৮।৬২ ; তত্র চন্দ্রমসং ৮।২৫ ; তত্র প্রয়াতা গচ্ছন্তি ৮।২৪ ; তত্র শ্রীর্ব্বিজয়ো ১৮।৭৮ ; তৎ সুখং সাত্ত্বিকং ১৮।৩৭ ; তৎ স্বয়ং যোগসংসিদ্ধঃ ৪।৩৮ ; তথা তবামী নরলোকবীরাঃ ১১।২৮ ; তথা দেহান্তরপ্রাপ্তি ২।১৩ ; তথাপি ত্বং মহাবাহো ২।২৬ ; তথা প্রলীনস্তমসি ১৪।১৫ ; তথা শরীরাণি বিহায় ২।২২ ; তথা সর্ব্বাণি ভূতানি ৯।৬ ; তথৈব নাশায় বিশন্তি ১১।২৯ ; তদর্থং কর্ম্ম কৌন্তেয় ৩।৯ ; তদস্য হরতি প্রজ্ঞাং ২।৬৭ ; তদহং ভক্ত্যুপহৃত-৯।২৬ ; তদা গন্তাসি নির্ব্বেদং ২।৫২ ; তদেকং বদ নিশ্চিত্য ৩।২ ; তদেব মে দর্শয় ১১।৪৫ ; তদোত্তমবিদাং লোকান্ ১৪।১৪ ; তদ্বৎ কামা যং প্রবিশন্তি ২।৭০ ; তন্নিবধ্নাতি কৌন্তেয় ১৪।৭ ; তমস্ত্বেতানি জায়ন্তে ১৪।১৩ ; তমেব চাদ্যং পুরুষং ১৫।৪ ; তয়োর্ন বশমাগচ্ছেত্তৌ ৩।৩৪ ; তয়োস্তু কর্ম্মসংন্যাসাৎ ৫।২ ; তস্মাৎ যোগায় যুজ্যস্ব ২।৫০ ; তস্মাৎ সর্ব্বগতং ব্রহ্ম ৩।১৫ ; তস্মাৎ সর্ব্বাণি ভূতানি ২।৩০ ; তস্মাৎ সর্ব্বেষু কালেষু ৮।২৭ ; তস্মাদপরিহার্য্যেঽর্থে ২।২৭ ; তস্মাদুত্তিষ্ঠ কৌন্তেয় ২।৩৭ ; তস্মাদেবং বিদিত্বৈনং ২।২৫ ; তস্মান্নার্হা বয়ং হন্তুং ১।৩৬ ; তস্য কর্ত্তারমপি মাং ৪।১৩ ; তস্য তস্যাচলাং শ্রদ্ধাং ৭।২১ ; তস্যাহং ন প্রণশ্যামি ৬।৩০ ; তস্যাহং নিগ্রহং মন্যে ৬।৩৪ ; তস্যাহং সুলভঃ পার্থ ৮।১৪ ; তানকৃৎস্নবিদো মন্দান্ ৩।২৯ ; তান্যহং বেদ সর্ব্বানি ৪।৫ ; তাবান্ সর্ব্বেষু বেদেষু ২।৪৬ ; তাসাং ব্রহ্ম মহদ্‌যোনিরহং ১৪।৪ ; তুল্যপ্রিয়াপ্রিয়ো ধীরঃ ১৪।২৪ ; তেজোভিরাপূর্য্য জগৎ ১১।৩০ ; তেজোময়ং বিশ্বমনন্তমাদ্যং ১১।৪৭ ; তে দ্বন্দ্বমোহ নির্ম্মুক্তাঃ ৭।২৮ ; তেনৈব রূপেণ

